**Memorandum to the Centre about the situation of recent flood in West Bengal**

*3. (Admitted question No. *77.) **SHRI RAJESH KHAITAN**: Will the Minister-in-charge of the Relief and Welfare (Relief) Department be pleased to state—

(a) whether the State Government has submitted any memorandum to the Centre seeking help to overcome the situation arising out of the recent floods in West Bengal ; and

(b) if so ; the details thereof ?

**Sm. Chhaya Bera** :

(a) Yes;

(b) For relief, restoration and repair work in the flood affected districts of the State, a memorandum seeking Central assistance was drafted, details of which are indicated below :

| | Department | Requirement (Rs. in Lakhs) |
|---|---|---|
| i) | Relief & Welfare | |
| | a) For Relief | 7168.47 |
| | b) For damages to I.C.D.S. Units | 96.00 |
| ii) | Agriculture | 1022.56 |
| iii) | Animal Husbandry and Veterinary Services | 85.83 |
| iv) | Cottage and Small Scale Industries | 930.30 |
| v) | Education | 1880.40 |
| vi) | Fisheries | 220.72 |
| vii) | Health & Family Welfare | 814.00 |
| viii) | Local Government and Urban Development | 1005.77 |
| ix) | Panchayat | 1000.00 |
| x) | Public Health Engg. | 500.00 |
| xi) | Public Works | 3245.00 |
| | | (1355.00 for the current year) |
| xii) | Irrigation and Waterways | 3205.00 |
| | | (2343.75 for the current year) |

An additional input loan of Rs. 1000.00 lakhs has been prescribed by the Agricultural Department. Taking the earlier and additional requirement into account the total requirement comes to Rs. 212.53 Crores (say Rs. 212.50 Crores)

The total requirement for the year 1987-88 and 1988-89 are as shown below :

| | | |
|---|---|---|
| (A) Grants : | 1987–88 | - Rs. 185 Crores |
| | 1988–89 | - Rs. 27 Crores |
| | Total : | Rs. 212 Crores |
| (B) Agricultural Input loan | | Rs. 14.00 Crores |

The memorandum was submitted to the Government of India and a detailed assessment was made by a Central Study Team.

**Shri Saugata Roy** : Sir, Hon'ble Minister has just stated that the State Government has asked for Rs. 212.50 crores from the Centre. Will the Minister-in-charge of the Relief and Welfare (Relief) Department be pleased to state as to how much grant was sanctioned by the Centre and if the money has been sanctioned how much of its has been accounted for till date ?

**শ্রীমতি ছায়া বেরা :** আমি মাননীয় সদস্যের অবগতির জন্য বলছি যে, ৬৬ কোটি ৭২ লক্ষ টাকা পর্যন্ত তাঁরা আমাদের উর্দ্ধসীমা নির্ধারণ করে দেবার অনুমতি দিয়েছেন। আমাদের যে মার্জিন মানি কন্‌সেপ্ট ২৩ কোটি ৭৫ লক্ষ টাকা আমরা খরচ করেছি তার ওপর উর্দ্ধসীমা বেঁধে দিয়েছেন মোট ৬৬ কোটি ৭২ লক্ষ টাকা।

**Shri Saugata Roy** : The question has been divided into two parts. one part is how much amount the Centre has sanctioned and also. i.e. the second part how much of that money sanctioned has been accounted for so far - spent and accounted for !

**Mr. Speaker** : Mr. Roy, I think you also had been a Minister once. This is a continuous process. How can you ask a question in between ? No, no. please take your seat.

**শ্রী সৌগত রায় :** কত টাকা খরচ করেছেন বলুন ?

**শ্রীমতি ছায়া বেরা :** টাকা এখনও আমাদের আসেনি। রিলিফের জন্য সেকটর ওয়াইজ ডিটেল্‌স-এ এখানে লেখা আছে। এটা সময় সাপেক্ষ ব্যাপার। মাননীয় স্পীকার মহাশয় যদি আমাকে অনুমতি দেন তাহলে আমি ডিটেলস-এ পড়তে পারি।

**মিঃ স্পীকার :** ডিটেলস পড়ার দরকার নেই, টেবিলে আছে, দেখে নেবেন।

**শ্রীমতি ছায়া বেরা :** টোটাল আমাদের খরচ হচ্ছে, ১২ কোটি ৭৫ লক্ষ ৮৮ হাজার ৭৩৯ টাকা। এটা রিলিফ দপ্তরের খরচ হয়েছে। সমস্ত হিসাব আমি দিয়ে দেব।

**শ্রীমতি অঞ্জু কর :** মাননীয়া মন্ত্রী মহাশয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ষ্টাডি টিম্ ঘুরে যাবার পর তৃতীয় পর্যায়ে যে বন্যা হয়েছে তারজন্য আলাদা করে মেমোরান্-ডাম দিয়েছেন কি ?

**শ্রীমতি ছায়া বেরা :** হ্যাঁ মেমোরান্ডাম দিয়েছি, রেডিওগ্রাম পাঠিয়েছি, ডিটেলড রিপোর্ট আমাদের চেয়েছে। তৃতীয় পর্যায় বন্যার জন্য ৩৮ কোটি ৪০ লক্ষ ৪৭ হাজার টাকা চেয়ে পাঠিয়েছি।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয়া মন্ত্রী মহাশয়া দয়া করে বললেন কি, ষ্টাডি টিম এই টাকা মঞ্জুর করার জন্য যে রিপোর্ট দিয়েছেন তার কপি পাঠিয়েছেন কি বা তারা যে রিপোর্ট গ্রহণ করেননি তার কোন যুক্তি দেখিয়েছেন কি?

**শ্রীমতি ছায়া বেরা :** আমরা মেমোরান্ডাম দিয়েছি। ওনারা উর্দ্ধ সীমা ৬৭.৭২ কোটি পর্যন্ত খরচ করতে পারবে এইটুকু অনমুমোদন দিয়েছেন কাগজে-কলমে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** মাননীয়া মন্ত্রী মহাশয়া একটি বিষয় জানাইবেন কি, প্রথম পর্যায়ে যখন বন্যা হয় তখন সংবাদ পত্রে প্রকাশিত হয়েছিল যে একজন কেন্দ্রীয় মন্ত্রী অভিযোগ করেছেন উত্তরবঙ্গের জেলায় বন্যা বিশেষ হয়নি, বাড়তি সাহায্য পাবার আশায় রাজ্যসরকার ফুলিয়ে-ফাঁপিয়ে দেখাতে চাইছেন। এ বিষয়ে রাজ্যসরকার কি একমত যে প্রথম পর্যায়ে ২।১টি জেলায় বন্যা হয়নি ?

**শ্রীমতি ছায়া বেরা :** একমাত্র দার্জিলিং শুধু বলতে পারেন। শিলিগুড়ির দু-একটি ব্লক, দার্জিলিং-এর সামান্য এ্যাফেকটেড হয়েছিল। এছাড়া উত্তরবঙ্গের প্রতিটি জেলা বন্যায় সাংঘাতিকভাবে ক্ষতিগ্রস্থ হয়েছিল-এটা আপনারা সকলেই জানেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয়া মন্ত্রী মহাশয়া জানাইবেন কি, এই যে প্রচুর শস্যের ক্ষয়-ক্ষতি হয়েছে এরজন্য কত টাকা ক্ষতিপূরণ দিয়েছেন ?

**শ্রীমতি ছায়া বেরা :** আমাদের ফসলের যে ক্ষতি হয়েছে সেই ক্ষতির মূল্য হচ্ছে ২২২ কোটি ৯৯ লক্ষ ৪৪ হাজার টাকা। কেন্দ্রীয় সরকার খরচ করবার উর্দ্ধ সীমা বেঁধে দিয়েছেন ৬৭.৭২, কোটি কাজেই বুঝতে পারছেন ব্যাপারটা।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** আপনি কত দিয়েছেন ?

**শ্রীমতি ছায়া বেরা :** ৪৭৫ লাখ, এটাই উর্ধসীমা বেঁধে দেওয়া হয়েছে। এর বেশী আমরা দিতে পারিনি।

**Legalisation of pavement hawking**

*5. (Admitted question No. *31) **SHRI PRABUDDHA LAHA** : Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) whether the State Government has any information about the Calcutta Municipal Corporation's proposal to legalise pavement hawking and to impose a daily fee for license to hawk ; and

(b) if so, the details thereof ?

**Shri Buddhadeb Bhattacharjee :** (a) No. (b) Does not arise.

**Shri Prabuddha Laha :** Will the Hon'ble Minister-in-Charge be pleased to state as to what steps he is going to take to evict the present hawkers who are under the red banner ?

**Shri Buddhadeb Bhattacharjee :** This is a separate question. You should not mix it.

**Shri Prabuddha Laha :** Will the Hon'ble Minister-in-Charge be pleased to state as to wheather the Government is intended to take some steps to evict the unauthorised hawkers ? In fact they have already taken some steps to evict the unauthorised hawkers but they are still remaining because most of them are working under the CITU flag.

**(No reply)**

**Shri Rajesh Khaitan :** Will the Hon'ble Minister in -Charge be pleased to state as to whether there is any proposal for legalising the payment hawking near the Sealdah Fly Over because at the time when the Sealdah Fly Over was under construction it was told in this House that after the construction of the fly over the hawkers will be given shop rooms under the fly over and thereafter there would be no hawker. But till today a large number of hawkers are hawking from Moulali More to Philips More at the Sealdah area.

**Shri Buddhadeb Bhattacharjee :** We have no such proposal at the moment. The Municipal Consultative Committee under the chairmanship of Shri K.P.Ghosh made a recommendation of hawking on payment basis. But no progress has yet been made. We are studying it.

***6. Held Over**

***7. Held Over**

**Scheme for improvement of slums in Howrah**

*8. (Admitted question No. *76) **SHRI AMBICA BANERJEE :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) whether the State Government has any scheme for improvement of slums in Howrah ; and

(b) if so, the details thereof ?

**Shri Buddhadeb Bhattacharjee :** (a) Yes. (b) Total provision under the Scheme is Rs. 150.00 lakhs. Schemes worth Rs. 78.90 lakhs have been finalised and are being executed by the Howrah Municipal Corporation. Schemes for Rs. 52.10 lakhs are in process of being finalised. The balance of Rs. 19.00 lakhs has been kept to cover anticipated price escalation during the execution of the Scheme.

**Shri Ambical Banerjee :** Will the Hon'ble Minister let us know as to how much money he has spent for education, health and sanitation for those slum areas ?

**Shri Buddhadeb Bhattacharjee :** You have to give notice for this.

**Shri Ambica Banerjee :** Will the Hon'ble Minister let us know that by the same period how much he has spent in the slum areas of Calcutta ?

**Shri Buddhadeb Bhattacharjee :** You have to give separate notice for it.

**Shri Sultan Ahmed :** Will the Hon'ble Minister be pleased to state as to how many slum areas you have covered under this scheme in the Howrah district ?

**Shri Buddhadeb Bhattacharjee :** I have a list with me. It covers mainly four areas, such as : সুকান্তনগর, বিবেকানন্দনগর, চারানগর ও সুগন্ডনগর।

**Shri Ambica Banerjee :** Is the Minister aware of the fact that not even 25% of the areas have been covered ?

**Shri Buddhadeb Bhattacharjee :** May be.

**শ্রী সুপ্রিয় বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় হাওড়ার যে গ্রামগুলির কথা বললেন সেখানে কিছু কিছু বস্তি বাদ পড়ে গেলেও দেখা যাচ্ছে যে হাওড়ার সবচেয়ে বড় তিনটি বস্তি—পিলখানা বস্তি, টিকিয়াপাড়া বস্তি এবং উড়িয়াপাড়া বস্তি বাদ পড়ে রয়েছে। ঐ বিশাল বস্তিগুলির ব্যাপারে অদূর ভবিষ্যতে কোন পরিকল্পনা গ্রহণ করবার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** আছে কিছু। পরবর্তী কালে ঠিক হয়েছে, ৬৪ হাজার লোকের জন্য ৫ কোটি ৩০ লক্ষ টাকার একটি পরিকল্পনা গ্রহণ করা হবে। এটা নিয়ে [illegible]। আলোচনা হবে।

**শ্রী সুপ্রিয় বসু :** আপনি জানেন, হাওড়া জেলার সবচেয়ে বড় বস্তি হচ্ছে পিলখানা বস্তি। এইরকম কতগুলি বড় বড় বস্তি বাদ পড়ে রয়েছে। এইরকম বস্তিগুলির ব্যাপারে কোন পরিকল্পনা আছে কিনা সেটাই জানতে চেয়েছিলাম।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** ৬৪ হাজার জনসংখ্যার জন্য যে পরিকল্পনার কথা বললাম তারমধ্যে ঐসব বস্তিগুলি আছে কিনা জানি না। এ ব্যাপারে নোটিশ দিলে বলতে পারবো।

**শ্রী অপূর্বলাল মজুমদার :** বস্তির ডেফিনেশন হয়ত আমি জানিনা, কিন্তু ৮ নং ওয়ার্ডের যে বস্তিটির নাম করলেন সেটা একটা রিফিউজি কলোনী ; রিফিউজিরা সেখানে জমি কিনে বাড়ি-ঘর করেছেন। ৭নং ওয়ার্ডে যে বস্তিটির নাম করলেন সেটাও একটা রিফিউজি কলোনী। ওখানকার পুরাণ যেসব বস্তি রয়েছে সেগুলোকে সিলেক্ট্ না করে দুটি রিফিউজি কলোনীকে কেন সিলেক্ট্ করা হোল সেটা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন জায়গাগুলি বেছেছে। সেটা কেন বেছেছে এই ব্যাপারে বলতে হলে আরো খবর নিয়ে বলতে হবে।

### Fire preventive system in high rise buildings

*9. (Admitted question No. *20.) Shri **KHUDIRAM PAHAN** and Shri **SAUGATA ROY** : Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) whether the State Government has any information to the effect that the rules of essential fire safety measures listed in the National Building Code prepared by the Indian Standards Institution (I.S.I.) are now being breached violated in some high rise buildings having more than six storeys and housing over crowded offices in Calcutta ;

(b) if so.

(i) the number of such high rise building which do not have proper fire preventive and or fire escape systems; and

(ii) the steps taken proposed to prevent hazards of fire in these buildings ?

**Shri Buddhadeb Bhattacharjee** : (a) The hon'ble member has referred to a serious problem. The Building Code framed under the Calcutta Municipal Corporation Act, 1980 incorporating the provisions of National Building Code relating to fire safety in high rise buildings was published in draft recently. So the provisions of the National Building Code are not yet mandatory. So the question of violation does not arise at this stage.

(b) (i) Does not arise (ii) Does not arise.

**Shri Saugata Ray** : The Minister has taken refuge of a technical question. It is a fact that the National Building Code relating to fire safety in high rise buildings has not yet been finalised and so it is not mandatory. Even though it is not mandatory may I bring it to the notice of the hon'ble Minister that there are so many high rise houses in Calcutta, such as India House at Ganesh Chandra Avenue, Nandaram Market at Brabourne Road etc. without any fire extinguishing arrangements. Sir, I am trying to extract the information from the Minister. I am saying whether the Minister has any information...

**Mr. Speaker** : How can he tell this at this moment ?

**Shri Buddhadeb Bhattacharya** : Strictly speaking, legally the question of violation does not arise at this stage.

**Mr. Speaker** : Mr. Roy, there are no rules of the House in this regard. So how the question of violation comes in ? As such, there should be no question of violation. So, the question is disallowed.

**Shri Rajesh Khaitan** : Will the honourable Minister please enlighten us as to whether it is necessary to take measures to ensure fire safety measures or not while the Calcutta Municipal Corporation sanctions a plan for the construction of multi-storeyed buildings ? And, does the honourable Minister recollect that he once assured the House that the reports on the Canning Street fire incident and the New Market fire incident would be published. So may I ask, if the reports have been received, if so, what steps have been taken subsequently to prevent similar incidents and if not when the reports would be published.

**Shri Buddhadev Bhattacharya** : This question is not related to the high rise buildings. You please ask a separate question and you put it in a different way or you can give a notice on it.

**Mr. Speaker** : Mr. Saugata Roy's question was in regared to high-rise buildings.

**Shri Rajesh Khaitan** : My first question was in regard to high rise buildings and the next question to the honourable Minister was whether the Calcutta Municipal Corporation sanctions any plan for multi-storeyed buildings to be constructed and whether the Calcutta Municipal Corporation or your Ministry can ensure that fire safety measures are taken and if it is necessary at all.

**Shri Buddhadeb Bhattacharya** : Certainly based on the rules......

**Shri Rajesh Khaitan** : If such steps are not followed then what steps the Government or the Calcutta Municipal Corporation takes ? In almost all the newspapers, we have seen that in most of the high rise buildings there were no fire preventive or fire precautionary measures. We are not enforcing the earlier rules and no steps are taken.

**Mr. Speaker** : Mr. Khaitan, what the newspapers have reported cannot be the basis of any question. The basis of a question rests on your knowledge. Only the point is violation of certain fire safety standard rules that have not been adopted by the Calcutta Municipal Corporation. No rules have been adopted. So, how does the question of violation come ? You are a very reputed lawyer. You know that offence takes place only on the violation of law. I am not on the technicalities. We are all technical people here and you are also a technical person. If no rule is framed there, then how does the question of violation take place ? Can you take a person to court ?

**Shri Rajesh Khaitan** : It there is no rule, no fire safety measures are required to be adopted.

**Mr. Speaker** : Mr. Khaitan, I think your question should come in this way. You can ask the Minister whether he contemplates of framing any rules and put them into effect. That should be the question.

**Shri Rajesh Khaitan** : Sir, that is why the seniors are required and you are a senior to me. You are putting a thing in a good way. I want to add one more thing to the question, i.e. contemplation should have been made while sanctioning the plan as had been followed earlier but that has not been followed here.

**Mr. Speaker** : What the newspapers have published, whether there is any violation or not, whether the rules are coming or not, what is the use of putting all these questions ? Mr. Bhattacharya, Mr. Khaitan is asking if the Government contemplate to put the rules into effect. If so, at what opportunity ?

**Shri Buddhadeb Bhattacharya** : I have already told him that we are discussing this because this is a very serious problem no doubt. We are discussing the problem with the Fire Brigade Authority and the Calcutta Municipal Corporation and when these rules will be finalised then we will take appropriate actions.

**Shri Rajesh Khaitan** : How long he will take for the rules being finalised and put into effect ? Honourable Minister knows that a maximum number of high rise buildings are constructed without any fire safety measures. I am worried whether fire safety measures can be taken for the people who are residing in these high rise buildings where fire protection measures are not there. What action will be taken ?

**Shri Buddhadeb Bhattacharjee** : We have to maintain certain formalities and it will take two or three months.

***10. Held Over**

**Import of printing and processing machines**

*11. (Admitted question No. *27.) **Shri SAUGATA ROY** : Will the Minister-in-charge of the Informatin and Cultural Affairs Department be pleased to state—

(a) whether West Bengal Colour Film and Sound Laboratory Corporation Ltd. has imported some printing and processing machines from France and the United Kingdom;

(b) if so,

(i) the date of import,

(ii) the cost of the machines, and

(iii) the date of installation of the said machines ?

**Shri Buddhadeb Bhattacharjee** : (a) Yes.

| | Printing machines | Processing machines. |
|---|---|---|
| (i) | 11.7.1984 & 11.3.1985 | 7.9.1983, 27.2.1984 and 2.8.1986. |
| (ii) | Rs. 52.45 lacs | Rs. 57.77. lacs. |
| (iii) | Installation of the equipment started on 10.1.86 and ended in Sept' 1986. | Installation of the equipment started on 4.9.85 and ended in September, 1986. |

**Shri Saugata Roy** : Sir, Minister has stated that the West Bengal Colour Film and Sound Laboratory Corporations Ltd. has imported equipment worth more than one lacs.

Will the Honourable Minister be pleased to state whether an attempt was made to find out if such machines could be made indigenously or produced indigenously before going into this large scale efforts.

**Shri Buddhadeb Bhattacharjee** : Our Technical Committee's report was like that. It was not available in India.

**Shri Saugata Roy** : Will the Honourable Minister be pleased to state what has been the capacity utilisation of these machines after they had been installed ?

**Mr. Speaker** : Notice is required.

**Loans for construction of Second Hooghly River Bridge**

*12. (Admitted question No. *21.) **Shri KHUDIRAM PAHAN** and **Shri SAUGATA ROY** : Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) whether the State Government has requested the Government of India to release further loan for the construction of the Second Hooghly River Bridge;

(b) if so, the amount of the loans sought for;

(c) the amount so far released by the Centre for the Bridge;

(d) the amount spent by the State Government so far;

(e) the estimated cost of the Bridge at current prices; and

(f) the revised target date for completion of the Bridge ?

**Shri Buddhadeb Bhattacharjee** : (a) Yes.

(b) The State Government requested the Government of India for an additional loan assistance of Rs. 100 crores in addition to the original sanctioned loan of Rs. 150 crores. The Government of India have agreed to provide a loan assistance of Rs. 80 crores. The balance Rs. 20 crores will be met by the State Government.

(c) The total amount so far (upto 21.9.87) released by the Central Government is Rs. 139.37 crores.

(d) The uptodate (upto 21.9.87) expenditure on the Project, is Rs. 133.99 crores.

(e) The last revised estimated cost of the Second Hooghly River Bridge Project, is Rs. 250.36 crores, apart from Rehabilitation cost, Agency charges and Organisational expenses for Rs. 27.90 crores, which is met by the State Government.

(f) 31st March, 1990.

**Shri Saugata Roy** : Sir, is the minister aware that certain technial problem has arisen with regard to the completion of the guarders of the bridge which has been made by B.B.J. Company in India ?

Sir, the completion of the bridge may be delayed by two years.

**Shri Buddhadeb Bhattacharjee** : It is a small problem. It is to be sorted out.

**Shri Saugata Roy** : Will the Honourable/Minister give an assurance in the House that the bridge will be completed by the targeted date of 1990 ?

**Shri Buddhadeb Bhattacharjee** : It depends upon many factors. Particularly, if the Central Government give money in appropriate time.

**Shri Sultan Ahmed** : Will the Honourable Minister be pleased to state whether he has any information about the report of the Hooghly River Bridge Commissioner with regard to the financial irregularities and corruptions ? We have seen in the report of the Hooghly River Bridge Commissioner that auditor has given report that there are financial irregularities.

[1-40—1-50 p.m.]

**Mr. Speaker** : Mr. Ahmed, if you refer to a document in the House then you have to lay it on the table of the House. While giving reference to a report it is also necessary that the concerned person too should have the relevant part of the same. But here you and putting a question just like a blind man and that cannot be allowed here.

### ADJOURNMENT MOTION

**Mr. Speaker** : Today I have received one notice of adjournment motion from Shri Sudip Bandyopadhyay on the subject of construction of a Cultural-cum-Commercial Complex at Rawdon Square in Calcutta.

The Member may call the attention of the Minister concerned through Calling Attention, Question, Mention etc. I, therefore, withhold my consent to the motion. The Member may, however, read out the text of the motion as amended.

**Shri Sudip Bandyopadhyay** : This Assembly do now adjourn its business to discuss a definite matter or urgent public importance and of recent occurrence, namely :

The alarming reports of kickbacks and allegations of bribe having been paid by unscrupulous businessmen to procure the contract for construction of a Cultural-cum-Commercial complex at Rawdon Square in Calcutta violating the outline Development Programme for Ward 63 of Calcutta Municipal Corporation prepared by C.M.D.A.

### Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker** : I have received 7 notices of Calling Attention, namely :

| | | |
|---|---|---|
| 1. | Shortage of power supply at Asansol Industrial belt | : Shri Prabuddha laha |
| 2. | Scarcity of edible oil in the State | : Shri Sultan Ahmed,<br>: Shri Sadhan Chattopadhyay,<br>: Shri Shish Mohammad,<br>: Shri Santasri Chatterjee and<br>: Shri Khudiram Pahan. |
| 3. | Alleged corraption in the flood relief | : Shri Satya Ranjan Bapuli |
| 4. | Leakage of Ammonia Gas in a factory at Barasat on 12th October, 1987 | : Shri Rajesh Khaitan |
| 5. | Withdrawal of Shri Arun Bajoria from the Rowdan Square project | : Dr. Sudipta Roy |
| 6. | Alleged misbehaviour of the Police to a girl student of R. G. Kar Medical College and Hospital | : Dr. Tarun Adhikary |
| 7. | Reported misbehaviour by the Authority of the Calcutta Swiming Club to Shri Anand Shankar | : Shri Saugata Roy and<br>: Shri Sudip Bandopadhyay |

I have selected the notice of Shri Saugata Roy and Shri Sudip Bandyopadhyay on the Subject of Reported misbehaviour by the Authority of the Calcutta Swiming Club to Shri Anand Shankar.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla** : On the 19th.

**Mr. Speaker** : Mr. Mukherjee, I am on my legs. Please take your seat.

Under our rules no question can be asked for against the Speaker and the Deputy Speaker in the House. As such, submission of Shri Abdus Sattar is expunged from the proceedings of the House. I cannot violate the rules.

## LAYING OF ORDINANCE

### The Calcutta University (Amendment) Ordinance, 1987

**Shri Abdul Quiyom Molla** : Sir, with your permission I beg to lay the Calcutta University (Amendment) Ordinance, 1987 (West Bengal Ordinance No. II of 1987), under article 213(2)(a) of the Constitution of India.

## LAYING OF RULES

### Amendments to the West Bengal Panchayat (Election) Rules, 1974

**Shri Abdul Quiyom Molla** : Sir, with your permission I beg to lay the amendments to the West Bengal Panchayat (Election) Rules, 1974. published in the Notification No. 19800 I I Panch I 3R-1 I 87, dated the 8th September, 1987.

---

Note—*Expunged as ordered by the chair.

## LAYING OF REPORT

### The Annual Report and Accounts of the West Bengal Electronics Industry Development Corporation Limited for the year 1984-85

**Shri Abdul Quiyom Molla** : Sir, with your permission I beg to lay the Annual Report and Accounts of the West Bengal Electronics Industry Development Corporation Limited for the year 1984-85.

## LAYING OF ORDINANCE

### The Sri Sri Lokenath Cotton Mills Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1987

**Shri Abdul Quiyom Molla** : Sir, with your permission I beg to lay the Sri Sri Lokenath Cotton Mills Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1987 (West Bengal Ordinance No. III of 1987), under article 213(2)(a) of the Constitution of India.

## LAYING OF RULES

### The West Bengal Co-operative Societies Rules, 1987

**Shri Bhakti Bhusan Mandal**: Sir, I beg to lay the West Bengal Co-operative Societies Rules, 1987 published in the notification No. 3035Co-op | H | 2R-3 | 87, 24th July, 1987.

## MENTION CASES

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিন পরে পশ্চিমবাংলার এই বিধানসভা বসেছে। মাঝে তিন তিনবার বন্যা হয়ে গেল। এদিকে উত্তরবঙ্গে প্রাকৃতিক বিপর্যয় এবং অন্যান্য কয়েকটি জেলায়ও এই বিপর্যয় দেখা গিয়েছে। সর্বশেষ সেপ্টেম্বর মাসের ১৪ তারিখে গঙ্গা ওভার ফ্লো করায় আমরা মুর্শিদাবাদ জেলার অধিবাসীরা ভয়াবহ অবস্থার মধ্যে পড়েছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার কি সাহায্য দিচ্ছেন, না, দিচ্ছেন না সেটা আমরা বুঝতে পারছি না। তবে আমাদের সরকার যথাসাধ্য ত্রাণ সামগ্রী নিয়ে পৌঁছোবার চেষ্টা করেছেন। কিন্তু প্রয়োজনের তুলনায় কম। আমি বাংলা ১৩৪৫, ইংরাজী ৫২, ৭১ এবং ৭৮ সালের বন্যা দেখেছি। সুতী, সামসেরগঞ্জ, এবং ফারাক্কায় যে বন্যা এবার হল তা ভয়ঙ্কর। শতকরা ৮০ ভাগ মানুষ নিম্ন মধ্যবিত্ত এবং মধ্যবিত্তের দেয়াল বাড়ী বলতে কিছু নেই কেবল মাটির ঢিবি দেখা যাচ্ছে। আমার এলাকার যে রিপোর্ট ডি. এমের তাতে সেটা ৬।৯ পর্যন্ত আছে কিন্তু ২৫ তারিখে যে বন্যা আমার এলাকায় হল তার কোন রিপোর্ট নেই। সুতী ব্লক ১ এবং ২ কে এভাবে বন্চিত কেন করা হল জানিনা? সুতী সামসেরগঞ্জ, ফারাক্কায় যদি তদন্ত করে দেখেন দেখবেন সেখানকার লোক সবচেয়ে ক্ষতিগ্রস্ত হয়েছে। সুতরাং আমি মন্ত্রীসভার কাছে আবেদন করছি এ এলাকার মানুষদের পুনর্বাসনের ব্যবস্থা করবেন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা প্রগতিশীলতার কথা বলি এবং বিজ্ঞানের যুগে যখন সারা পৃথিবী সভ্যতারদিকে অগ্রসর হবার চেষ্টা করছে তখন কি ভয়ঙ্কর ঘটনা রাজস্থানে ঘটে গেল যার প্রতিবাদ করার কোন ভাষা আমাদের নেই। রাজস্থানের দেওরাল গ্রামে সতীদাহ প্রথাকে অব্যাহত রাখার জন্য নৃসংসভাবে ১৮ বছরের সুন্দরী শিক্ষিতা কানোয়ারকে চিতার উপর তুলে হত্যা করা হল। এই প্রথার বিরুদ্ধে আন্দোলন করার পীঠস্থান হচ্ছে বাংলাদেশ। বৃটিশ সাম্রাজ্যবাদ শক্তি যখন আমাদের দেশে অব্যাহত ছিল তখন মনীষী রাজা রামমোহন রায় এই প্রথার বিরুদ্ধে আন্দোলন করে তাকে রদ করার জন্য আইন প্রনয়ন করাতে বাধ্য করিয়েছিলেন। যখন আমরা একবিংশ শতাব্দীতে যেতে যাচ্ছি তখন এই রকম ঘটনা কেন ঘটছে? সেখানে আইন করে প্রতিহত করার কথা বলছি না। কিন্তু যেরকম নির্মমভাবে হত্যা করা হল তার প্রতিবাদ করি। আমি মনে করি এর বিরুদ্ধে মাননীয় সদস্যদের প্রতিবাদে স্বোচ্চার হওয়া উচিত। আজ শুধু রাজস্থানের ঘটনাকে চিহ্নিত করলে হবে না। একদল মানুষ ধর্মান্ধতার মধ্য দিয়ে ভারতবর্ষকে কোথায় নিয়ে যাচ্ছে সেটাই চিন্তার বিষয়। যেখানে আমরা সমাজতান্ত্রিক সমাজ ব্যবস্থার জন্য আন্দোলন করতে যাচ্ছি, যেখানে আমরা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সোচ্চার হচ্ছি, যেখানে আজকে মানুষকে ঐক্যবদ্ধ করে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করছি, বিশ্বপরিস্থিতির এই ভয়ংকর যুগে যেখানে আমরা লড়াই করছি সেখানে আজকে বর্বরোচিত মধ্যযুগীয় ব্যবস্থায় নারী জাতীকে সতীদাহ প্রথায় হত্যা করা হচ্ছে। আমি বিশ্বাস করি পশ্চিমবঙ্গের সমস্ত মানুষ এবং বিধান সভার অভ্যন্তরে সমস্ত সদস্য একযোগে এর প্রতিবাদ করবেন। আজকে সারা পশ্চিমবঙ্গের মানুষ গর্জে উঠেছে এই বর্বরোচিত মধ্যযুগীয় ব্যবস্থার বিরুদ্ধে। সেই রাজস্থান সরকার যাঁরা এর বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করেননি তাঁদের পদত্যাগ করাবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন জানাচ্ছি, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** : Now I call upon Shri Sadhan Pandey.

(Shri Sadhan Pandey was not present in the House)

**শ্রী সুলতান আমেদ :** মিঃ স্পীকার, স্যার, কিছুক্ষণ আগে আমরা মাননীয় খাদ্য মন্ত্রী নির্মল বোসকে হাউসে দেখলাম, তারপর তিনি নেই, তিনি থাকলে ভাল হত। কলকাতা শহরে সরষের তেল ৩৫ টাকা কে.জি. করে মার্কেটে পাওয়া যাচ্ছে। আজকে লজ্জার বিষয় সরকার থেকে কোন স্টেপ নেওয়া হচ্ছে না। আমরা শুনতে পাচ্ছি বড়বাজার, কাশীপুর ইত্যাদি বিভিন্ন জায়গায় যেখানে সরষের তেলের গোডাউন আছে সেখানে মন্ত্রী মহাশয়ের লোকজন গিয়ে টাকা উসুল করছে, আর ৩৫ টাকা কে.জি সরষের তেল বাজারে বিক্রি হচ্ছে। ক্যানিং স্ট্রীটে নিজে গিয়ে খোঁজ নিয়েছি যে আমূল স্প্রে, বেবি ফুড ব্ল্যাক মার্কেটে বিক্রি হচ্ছে। সেখানেও খবর পেলাম ওঁনার পার্টির লোকজন গিয়ে কারবারীদের সঙ্গে লাইন করে টাকা উসুল করছে। আজকে স্পীকার মহাশয়কে অনুরোধ করব এই ব্যাপারে নির্মল বোস মহাশয় যেন একটা স্টেটমেন্ট

হাউসে রাখেন। মাষ্টার্ড অয়েলের ক্রাইসিসের ব্যাপারে উনি সেন্ট্রাল গভর্নমেন্টকে দোষ দিচ্ছেন অথচ সরষের তেল কলকাতায় বিভিন্ন গোডাউনে পড়ে আছে, আর ব্ল্যাক মার্কেটে বিক্রি হচ্ছে।

**শ্রী সূর্য্য চক্রবর্তী ঃ** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মহিষাদলে যে গার্লস কলেজ রয়েছে এই গার্লস কলেজ একটা সংকটের মধ্যে পড়েছে। একটা ভাড়া বাড়ীতে ক্লাসগুলি চলে। ঐ একই বাড়ীর তলায় একটা সেডের নিচে একটা হোস্টেল আছে। সেই অবস্থায় সেখানে ক্লাস করা এবং বসবাস করা অসম্ভব। আমার আবেদন এই কলেজ ইতিমধ্যে গৃহ নির্মানের জন্য জায়গা সিলেক্ট করেছে, সেখানে যাতে গৃহ নির্মাণ করা যায় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা হোক।

**শ্রী ক্ষুদিরাম পাহান ঃ** মিঃ স্পীকার, স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে খাদ্য এবং সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গে চা-বাগান এলাকায় প্রায় ৩ লক্ষ কর্মী এবং তাদের পোষ্য মিলে প্রায় ৭ লক্ষ লোক দ্রব্যমূল্য বৃদ্ধির বাজারে অত্যাবশ্যকীয় পণ্য বলতে রেপ সিড অয়েল, চিনি তারা পায় না। সারা পশ্চিমবঙ্গে তথা সারা ভারতবর্ষের মানুষ পূজা পার্বণে বর্ধিত হারে অত্যাবশ্যকীয় জিনিস পায় কিন্তু তারা পায় না। আজকে যখন সরষের তেল পাওয়া যাচ্ছে না তখন গ্রাম বাংলার মানুষ বিকল্প রেপ সিড অয়েল পাচ্ছে কিন্তু চা-বাগানের মানুষ তা পাচ্ছে না। তারা কি সিদ্ধ করে খাবে?

আশ্চর্যের ব্যাপার আজকে যারা চা উৎপন্ন করে, সারা ভারতবর্ষের মানুষকে যারা চা খাওয়ায় তারা এই সভ্য যুগে চিনিটুকু পর্যন্ত পায়না কাজেই আমি মনে করি বামফ্রন্ট সরকার বিচ্ছিন্নতাবাদী সরকার আজকে এতগুলো লোককে বিচ্ছিন্ন করে রাখা হয়েছে। ওই ৩ লক্ষ কর্মচারী এবং তাদের পোষ্যসহ প্রায় ৭ লক্ষ লোককে রেশন পর্যন্ত দেওয়া হয়না। আজকে এই বিরাট সংখ্যক মানুষকে সারা দেশের মানুষের কাছ থেকে বিচ্ছিন্ন করে রাখা হয়েছে।

**Shri Mohan Sing Rai :** Mr. Speaker, Sir, through you I want to draw the attention of the Minister-in-charge of the Food and Supplies Department to a very serious matter. In Kalimpong rice, flour, sugar and other essential commodities which are being supplied and distributed through the M.R. shops are not at all suitable for public consumption because these are of a very below standard quality. In this connection, I would always like to inform you that some disruptive and regional forces are getting upper hand in view of that. The inhabitants of Kalimpong are getting the ruined and rotten goods. The charcoal supply appears to be very insufficient due to the illegal cutting of the trees. Then I would like to pass on the crisis of kerosene oil which cannot cope with the actual demand of the people of that area. The quota of kerosene oil for that area should hence be increased. However, before I conclude, I would again like to mantion the main problem that the essential consumer goods may please be supplied to the people of Kalimpong and the quota of kerosene oil be incresed.

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রী, অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত বন্যায় সারা পশ্চিম বাংলার বিভিন্ন জেলায় লক্ষ লক্ষ লোক গৃহহারা হয়েছে, লক্ষ লক্ষ টাকার ফসলের ক্ষতি হয়েছে। মুর্শিদাবাদ জেলায় পরপর দুবার বন্যা হবার ফলে ২৬টি ব্লকের মধ্যে ২৩ টি ব্লক ক্ষতিগ্রস্ত হয়েছে। ৭ই অক্টোবরের আগে ফ্ল্যাড রিপোর্ট যেটা প্রকাশ করা হয়েছে তাতে দেখেছি অনেক কারচুপি করা করা হয়েছে। আমরা জানি ৭ই সেপ্টেম্বরের আগে মুর্শিদাবাদ জেলার কাঁদী সাব ডিভিসন ছাড়া আর কোথাও বন্যা ভয়াবহ আকার ধারণ করেনি। কিন্তু একজন দায়িত্বশীল মন্ত্রী বহরমপুর শহরে বন্যা হয়েছে, জল ঢুকেছে বলে খবরের কাগজে বিবৃতি দিলেন এবং বহরমপুরের বন্যাকে হাইলাইট করতে চাইলেন। ১৫ই এবং ১৬ই সেপ্টেম্বর আমরা দেখলাম মুর্শিদাবাদ জেলার ২৬টি ব্লকের মধ্যে ২৩টি ব্লক ক্ষতিগ্রস্ত হয়েছে। তবে একটা জিনিস দেখে অবাক হলাম, যেখানে কম বন্যা হয়েছে সেখানে কিন্তু ত্রান সামগ্রী গিয়ে পৌঁছেছে।

আমাদের পশ্চিমবঙ্গ সরকারের দায়িত্বশীল মন্ত্রী শ্রী অসীম দাসগুপ্ত মহাশয় বহরমপুর সার্কিট হাউসে জেলার সমস্ত বড় বড় অফিসারদের এবং ডি এম-কে ডেকে মিটিং করে ঘোষণা করলেন যে ত্রানের জন্য কোন অসুবিধা হবে না। কিন্তু বাস্তবে দেখলাম কোন ব্যবস্থাই হোল না।

(এই সময় মাননীয় সদস্যকে আসন গ্রহণ করিতে বলেন)

**শ্রী শচীন হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্য মন্ত্রী ও ত্রান মন্ত্রী এবং অর্থ মন্ত্রী মহাশয়ের নিকট একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ১৯৮৭ সালের বন্যায় হুগলী জেলার খানাকুল থানা এবং আরামবাগ মহকুমার একটি বিশেষ অংশ এবং বিশেষ, করে পুড়সুড়া অঞ্চলের প্রায় জায়গা ব্যাপকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। কোন রকম ফসল নাই বললেই চলে। ১৯৭৭ সালে এই বামফ্রন্ট সরকার আসার পর যে সমস্ত উন্নয়নমূলক কাজ হয়েছিল যে সমস্ত রাস্তাঘাট তৈরী হয়েছিল যে সমস্ত প্রাথমিক বিদ্যালয় মাধ্যমিক বিদ্যালয় এবং আরও যে সমস্ত উন্নয়নমূলক কাজ কর্ম এই সরকার করেছিলেন সেই সমস্তগুলি একেবারে নষ্ট হয়ে গিয়েছে। এইগুলির পুনসংস্কার এবং পুনর্গঠন করার ব্যবস্থা করার জন্য আমি ওনাদের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। যখন বিজয়া দশমীর উৎসবে বাংলা দেশের ঘরে ঘরে আনন্দে মুখর সেই সময় জোড়াবাগান নিমতলা অঞ্চলে আগুন লেগে গেল।

(সরকার পক্ষ থেকে আওয়াজ শোনা গেল :—সেই আগুন?)

এই দৃষ্টিহীন সরকারকে নিশ্চয় এ সম্বন্ধে একটু বলা দরকার। ঐ জোড়াবাগান ও নিমতলা এলাকায় আগুন এমন ভাবে লেগে গেল যে প্রায় ৩০ ফুট আগুন উঁচু সেই আগুন উঠে গেল। স্থানীয় লোক সেখানে দাঁড়িয়ে এই সব দেখলো এবং এইভাবে প্রায় ২৫ জন লোক পুড়ে গেল এবং প্রায় সমস্ত এলাকা আগুনে বিধ্বস্ত হয়ে গেল।

জানি আরও কত লোকের মৃত্যো হবে। এখনও প্রায় ৩০ জন লোক মৃত্যুর সঙ্গে লড়াই করছে। বিদ্যুত মন্ত্রী একবার সি. ই.এসসিকে একবার ধমক দেওয়া তো দূরের কথা একটা এনকোয়ারী করবার ব্যবস্থাও পর্যন্ত করলেন না। তাহলে কিসের জন্য এই সরকার ? ৭ বার এই রকম ঘটনা ঘটে গেল। কাঠের গোলা পুড়ে গেল। কিন্তু মন্ত্রী মহাশয় নিরব। কেন এই জিনিস ঘটছে, এর জন্য কোন ব্যবস্থা নেওয়া কিছুই হচ্ছে না। আজকে বিদ্যুত মন্ত্রীর পদত্যাগ করা উচিত।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে ভোজ্য তেল সম্বন্ধে কিছু বলার জন্য অনুরোধ করেছিলাম, আপনি সেটা মঞ্জুর করেছেন। খাদ্য মন্ত্রী মহাশয় এখানে আছেন, ওনাকে একটু রাঁচীতে পাঠাবার ব্যবস্থা করলে ভাল হয়। ওনারই বাজেট বক্তৃতায় দেখলাম ওনার রেপ সিড তেলের কেন্দ্রীয় সরকারের কাছে চাহিদা হচ্ছে ১৪ হাজার মেট্রিক টন। এবং কেন্দ্রীয় সরকার তা-ই দিয়েছেন। গত সেপ্টেম্বর মাস পর্যন্ত ১৪ হাজার মেট্রিক টন রেপ সিড তেল কেন্দ্রীয় সরকার দিয়েছেন। কিন্তু কমলবাবু বলছেন যে সংবাদপত্র এবং মিল মালিক এক জোট হয়ে গিয়ে এই সংকট সৃষ্টি করছে। এবং তার জন্যই এই তেলের দর বেড়ে যাচ্ছে। ভোজ্য তেল নাকি মিল মালিকরা হোর্ড করছে। তাহলে দেখা যাচ্ছে......The Government is quite inefficient to control all these big businessmen. দুজনে একসাথে যৌথভাবে—you have no control over the production, but you have fixed the price. If the Government cannot control the production then how he shall be able to fix up the price ? আজকে দাঁড়িয়েছে টা কি ? দাঁড়িয়েছে এই, একচেটিয়া মালিকদের সঙ্গে সংগ্রাম করে হেরে গেছেন। ওঁর মুখে ঝামা ঘষে দিয়েছে, কান মলে দিয়েছে। মিল মালিকরা বলেছেন দাম না বাড়ালে মিল বন্ধ করে দেবেন। শতশত মিল বন্ধ হয়ে গেছে। কংগ্রেস আমলে পশ্চিমবাংলায় ১৬ টাকা তেলের দর হয়েছিল। তখন এই সমস্ত মেরুদণ্ডহীন বিপ্লবীরা রাস্তায় দাঁড়িয়ে চীৎকার করেছিল। আর আজকে সরষের তেল ২২ টাকার জায়গায় ২৫ টাকায় বেঁধে দিলেন কার স্বার্থে ? ২৫ টাকা দর বেঁধে দেবার পরে দেখা গেল বাজারে তেল নেই। আজকে ৩৭/৩৮ টাকা দরে সরষের তেল বিক্রি হচ্ছে গ্রামের লোকেরা কিনতে পারছে না। মন্ত্রী বলছেন, বাড়াচ্ছে সংবাদপত্র, আর মিল মালিকরা এটা করছে। কিন্তু বাজারে প্রচুর তেল আছে। মন্ত্রী নাকি একটা ষ্টেটমেন্ট দেবেন বলেছেন। আমি বলব ষ্টেটমেন্ট নয়, এই বিষয়ে একটা ডিসকাসন চাই অন দিস পয়েন্ট এবং লেট দেয়ার বি এ ডিসকাসন। বাম ফ্রন্ট সরকারের এই মন্ত্রী সমস্ত জায়গায় ব্যর্থ হয়েছেন। তেলের দাম বেঁধে দিয়ে ফাটকাবাজী করেছেন। কমলবাবুও একবার আলুর দাম বেঁধে দিয়ে ফাটকাবাজী করেছেন। এই ফাটকাবাজীর ফলে তেলের দাম বেড়েছে এই ফাটকাবাজী বন্ধ করুন। এই মন্ত্রী এখুনি পদত্যাগ করুন। আমরা ওঁর পদত্যাগ দাবী করছি।

**শ্রী বিশ্বনাথ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম থানায় যে ক্যানেল আছে সেখানে ঠিকমত জল না আসায় ওখানকার এবং বীরভূমের একটা অংশের ধান জল না পেয়ে শেষ হতে বসেছে। বর্তমানে বৃষ্টি না হওয়ায় এবং ক্যানেলের জল না আসায় ধান শেষ হয়ে যেতে বসেছে। যে পরিমান ক্যানেলের জল দেওয়া হচ্ছে তাতে আমাদের ঐ ব্লক পর্যন্ত এসে পৌঁছাচ্ছে না তাছাড়া জল বিতরণের ব্যবস্থাটাও ত্রুটিপূর্ণ। আমরা দেখছি ৭০/৭৫ কিউসেক করে জল ছাড়া হচ্ছে। ৩০০/৩৫০ কিউসেক করে জল ছাড়লে আমরা মনে করি ঐ এলাকায় জল পৌঁছাবে এবং ফসল বাঁচার সম্ভাবনাও থাকিবে। ওখানকার যিনি ভারপ্রাপ্ত অফিসার আছেন, তিনি যদি এরোয়ালি গ্রাম পঞ্চায়েত অফিসের মাধ্যমে জল ডিষ্ট্রিবিউট করার ব্যবস্থা করেন তাহলে ভাল হয়। ঐ অফিসার গ্রাম পঞ্চায়েত অফিসে একদিন মাত্র যান, বাকি সময় যান না। যে সমস্ত কর্মচারী ক্যানেলে কাজ করেন তারা খেয়াল খুশী মত কাজ করে চলেছেন, সঠিকভাবে জল ডিষ্ট্রিবিউট করছেন না। এর বিহিত ব্যবস্থা করলে পরে বীরভূম জেলার একটা অংশ পর্যন্ত জল যেতে পারে। এই বিষয়ে দু এক দিনের মধ্যেই এ্যাকসন নেবার জন্য আমি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কামাক্ষা চরণ ঘোষ :** মাননীয় স্পীকার , স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর শহরে ভোজ্য তেল পাওয়া যাচ্ছে না। দীর্ঘ লাইন দিয়ে ২৫ টাকা দরে সরষের তেল পাওয়া যাচ্ছে কিন্তু রেপ সিড তেল গত কয়েক মাস দরে একেবারেই পাওয়া যাচ্ছে না। আমি ইতিমধ্যেই মাননীয় মন্ত্রীর কাছে টেলিগ্রাম করেছি, জবাব পাই নি। আমি আপনার মাধ্যমে বিস্তারিত ভাবে জানাচ্ছি যে, রেপ সিড তেল রেশনে যাতে দ্রুত সরবরাহ করা হয় তার ব্যবস্থা করা প্রয়োজন। সরষের তেল এখনো কিছু আছে, কিন্তু কয়েক দিনের মধ্যেই তা শেষ হয়ে যাবে। এই বিষয়টি দেখবার জন্য আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অরুণ কুমার গোস্বামী :** মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং শ্রমমন্ত্রীর দৃষ্টি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আকর্ষণ করছি। গত শনিবার রাত্রে হুগলী জেলার ভদ্রেশ্বরে অবস্থিত পশ্চিমবাংলার অন্যতম জুটমিল শ্যামনগর নর্থ জুট মিলটির কর্তৃপক্ষ মিলটিকে লক আউট করে দিয়েছে। ফলে কয়েক হাজার শ্রমিক আজকে রাস্তায় বসেছে। সব চেয়ে দুঃখের বিষয় হল এই যে, এই মিল মালিক পুলিশ মন্ত্রীর সাহায্যে গভীর রাত্রে বহু পুলিশ ঢুকিয়ে দিয়ে শ্রমিকদের মেরে বের করে দিয়েছে। আমরা আরো আশ্চর্য্য হয়ে যাচ্ছি প্রতিটি কারখানায় পশ্চিমবঙ্গ সরকারের পুলিশ মন্ত্রীর নির্দেশে পুলিশ গিয়ে মারছে এবং কারখানা থেকে শ্রমিকদের বের করে দিয়ে লক আউট করে দিচ্ছে। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং এর তদন্তের জন্য আপনার কাছে দাবী জানাচ্ছি। এই কোম্পানীটি লক আউট হবার পর থেকে ভদ্রেশ্বরে রাস্তার উপরে হুগলী জেলা কংগ্রেসের সাধারণ সম্পাদক কমল মুখার্জি ৪ জন শ্রমিককে নিয়ে আমরণ অনশন করছেন।

গতকাল রাত্রে আমি দেখে এসেছি, তাদের অবস্থা অত্যন্ত খারাপের দিকে চলে গিয়েছে। স্যার, আমি এ ব্যাপারে মাননীয় পুলিশমন্ত্রী, মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁদের হস্তক্ষেপ প্রার্থনা করছি এবং এর সঙ্গে সঙ্গে এখানকার মাননীয় সদস্যদেরও এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করে তাঁদেরও হস্তক্ষেপ প্রার্থনা করছি। স্যার, আমরা দেখছি, এইভাবে বামফ্রন্ট সরকারের সহায়তায় বা সাহায্যে পশ্চিমবাংলায় ইনডাষ্ট্রিগুলি আস্তে আস্তে বন্ধ হয়ে যাচ্ছে। আমরা এর থেকে মুক্তি পেতে চাই। স্যার, এই প্রসঙ্গে আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারকে জানিয়ে দিতে চাই যে ভবিষ্যতে যদি কোন কারখানায় এইভাবে পুলিশ গিয়ে শ্রমিকদের উপর অত্যাচার করে তাহলে আমরা এখানে তীব্র আন্দোলন সংগঠিত করবো এবং এরজন্য পুলিশমন্ত্রী মহাশয়ই দায়ী থাকবেন। আমি এরজন্য মাননীয় পুলিশমন্ত্রীর পদত্যাগ দাবী করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পরিবহণ দপ্তরের একটি বিজ্ঞপ্তিতে জানা গিয়েছে যে প্রতিবন্ধীদের ক্ষেত্রে—যাদের একটি মাত্র পা আছে এবং যারা দুটি চোখেই দেখতে পান না বা অন্ধ এবং যারা অপরের সাহায্য ছাড়া চলতে ফিরতে সক্ষম নন কেবলমাত্র তাদেরই প্রতিবন্ধীর পরিচয়পত্রে বিধায়করা স্বাক্ষর দিতে পারবেন। স্যার, ব্যাপারটি ভালোভাবে প্রচারিত না হওয়ায় অন্যান্য প্রতিবন্ধীরাও হাসপাতালে হাসপাতালে ঘুরছেন এবং বিধায়কের কাছে আসছেন। বিধায়করা এ ব্যাপারে অত্যন্ত বিব্রত বোধ করছেন—আমার কাছেও

অনেকে এসেছেন—এবং তাদের বুঝিয়ে পারা যাচ্ছে না যে এই সরকারী বিজ্ঞপ্তি প্রচারিত হয়েছে। এই বিষয়টি ভালোভাবে প্রচার করার জন্য আমি মাননীয় পরিবহনমন্ত্রী এবং মাননীয় তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সি. পি. আই (এম) দলের সন্ত্রাসের ফলে আসানসোল মহকুমার শিল্পাঞ্চলের আইনশৃঙ্খলার চরম অবনতি ঘটেছে। আজ থেকে ৬ সপ্তাহ আগে হীরাপুর ব্লক কংগ্রেসের সভাপতির উপর সিটুর কর্মীরা মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে আক্রমণ চালায়। তিনি প্রাণে বেঁচে গেলেও মারাত্মক ভাবে জখম হয়েছেন। এ ছাড়া হীরাপুরের বিধায়ক শ্রী সুহৃদ বসুমল্লিকের উপরও আক্রমণ করার চেষ্টা করা হয়েছিল। কিন্তু পুলিশী তৎপরতার জন্য তিনি রক্ষা পেয়েছেন। আজ থেকে তিন সপ্তাহ আগে হীরাপুরে উর্দুভাষী মাইনরিটি কমিউনিটির দু জন ছেলেকে হত্যা করা হয়েছে। বিজয়া দশমীর পরের দিন আসানসোল রেলপারে সি. পি. এম. লোকাল কমিটির সেক্রেটারি নিজে গিয়ে প্ররোচনা দেন এবং তার ফলে বিভিন্ন দলের মধ্যে ও ক্লাবের মধ্যে ঝগড়া বাঁধে। স্যার, আসানসোল মহকুমায় যেখানে যেখানে সি. পি. আই. (এম) হেরে গিয়েছে সেখানে সেখানে তারা সন্ত্রাসের সৃষ্টি করছে। তাদের এই সন্ত্রাস সৃষ্টির কারণ আগামীদিনে আসানসোল মিউনিসিপ্যালিটির নির্বাচন। তারা এইভাবে জনসাধারণকে ভয় দেখাতে চান। আমি এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁর হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দক্ষিণবঙ্গের যোগাযোগের ক্ষেত্রে বিবেকানন্দ সেতু একটি গুরুত্বপূর্ণ সেতু। গত কয়েক বছর ধরে দেখছি, মাঝে মাঝে মেরামত হয় কিন্তু সে নামেমাত্রই মেরামত। এটাকে এ্যাপলজি ফর রিপেয়ারিং বলা যায়। এর রাস্তার অবস্থা খুব খারাপ। একটি লরি খারাপ হয়ে গেলে দক্ষিনেশ্বর থেকে আরম্ভ করে বরাহনগর, শ্যামবাজার পর্যন্ত সব গাড়ী ঘোড়া বন্ধ হয়ে যায়। এমন কি সেখানে দিল্লী রোড পর্যন্ত বন্ধ হয়ে যায়। গত বৃষ্টির সময় দিল্লী রোডের একটি বিরাট অংশের প্রচুর ক্ষয়ক্ষতি হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, তিনি তাঁর দপ্তরকে নির্দেশ দিন যাতে বিবেকানন্দ ব্রীজের ও তার রাস্তার যথাযথ রক্ষনা-বেক্ষণ হয় এবং কোন গাড়ী খারাপ হয়ে গেলে অহেতুক যাতে যানজটের সৃষ্টি না হয় তারজন্য পুলিশের সঙ্গে যোগাযোগ রেখে ট্রাফিক কন্ট্রোলের ব্যবস্থা যেন করা হয়।

[2.20 -2.30 P.M]

**মিঃ স্পীকার :** Now Shri Sadhan Pande...(Pause)...He is not present. Now Shri Prabodh Purkait.

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যদিও এই ব্যাপারে অনেক মাননীয় সদস্য বলেছেন। আমরা দেখছি যে সারা পশ্চিমবঙ্গে সরষের তেলের প্রচণ্ড অভাব এবং এই সুযোগ নিয়ে সরষের তেলের চোরাকারবার অবাধে চলছে। সরকারের নির্ধারিত দাম ২৫ টাকা বলা হয়েছে কিন্তু বাস্তবে কোন জায়গায় সেটা কার্যকরী হচ্ছে না। আমরা দেখছি যে গ্রামাঞ্চলে ৩০ টাকা, ৩২ টাকা দামে যে সরষের তেল বিক্রয় হচ্ছে সেটা যথার্থ সরষের তেল নয়। এই রকম অবস্থা চলছে। অথচ কাগজে দেখছি আমাদের খাদ্য মন্ত্রী বলছেন এবং হুমকী দিচ্ছেন যে চোরাকারবারী এবং যারা মিল চালাচ্ছে না তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেবেন। আবার তিনি একথাও বলছেন যে কেন্দ্র রেপসীড দিচ্ছে না। আমরা দেখছি যে গ্রামাঞ্চলে রেশান শপের মাধ্যমে রেপসীড সরবরাহ হচ্ছে না। অপর দিকে কেন্দ্রীয় সরকারের আর এক মন্ত্রী বলছেন যে প্রচুর পরিমাণে রেপসীড এখানে সরবরাহ করা হচ্ছে। এখন কার কথা ঠিক? খাদ্য মন্ত্রী যে তথ্য দিয়েছেন সেটা ঠিক, না কেন্দ্রীয় মন্ত্রী যে তথ্য দিয়েছেন সেটা ঠিক? কাগজের মাধ্যমে দুই মন্ত্রীর এই যে কাজিয়া, একে অন্যের বিরুদ্ধে যে অভিযোগ তুলছেন এটা দিয়ে পশ্চিম বাংলায় সরষের তেলের অভাব মিটবে না। আমরা দেখছি যে বন্যা পীড়িত জেলাগুলিতে এই রেপসীড, সরষের তেল, অন্যান্য খাদ্য সামগ্রী এবং শিশু খাদ্য সরবরাহ হচ্ছে না। এই রকম অবস্থায় সরকার নির্বাক দর্শকের মত দাঁড়িয়ে আছেন। খাদ্য মন্ত্রী কাগজে বিবৃতি দিচ্ছেন যে মজুতদারদের লাইসেন্স বাতিল করবেন। আমি খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এই কথা বলতে চাই যে যে সমস্ত চোরাকারবারী, যারা মজুতদার এইভাবে সরষের তেল, রেপসীড এবং অন্যান্য ভোজ্য দ্রব্য মজুত করে কৃত্রিম অভাব সৃষ্টি করছে, জিনিসপত্রের দাম বৃদ্ধি করছে তাদের বিরুদ্ধে সরকার অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন। পশ্চিমবঙ্গে সরষের তেল এবং অন্যান্য ভোজ্য দ্রব্যের দাম নিয়ন্ত্রণের মাধ্যমে সাধারণ মানুষের ক্রয় ক্ষমতার মধ্যে যাতে থাকে সেই ব্যাপারে সক্রিয় ব্যবস্থা নিন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌর চন্দ্র কুণ্ডু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের নদীয়া জেলার বন্যা পরিস্থিতি সম্পর্কে ২/১টি কথার প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি নদিয়া জেলার রানাঘাট মহকুমার শান্তিপুর অঞ্চলের কথা এখানে বিশেষ ভাবে উল্লেখ করতে চাই। এখানে হাজার হাজার বিঘা জমির ফসল নষ্ট হয়ে গেছে, হাজার হাজার তাঁত নষ্ট হয়ে গেছে। এর ফলে তাঁতীদের সর্বনাশ হয়েছে, শ্রমিকের সর্বনাশ হয়েছে, শিল্পের সর্বনাশ হয়েছে। বহু মানুষের ঘরবাড়ী বন্যায় ভেঙ্গে গেছে। এখনও পর্যন্ত অনেক পরিবার স্কুল বাড়ীতে আশ্রয় নিয়ে আছে। আমাদের বামফ্রন্ট সরকারের ৩ জন মন্ত্রী নদীয়ায় গেছেন এবং তারা সহানুভূতির সঙ্গে রেপসীড এবং অন্যান্য জিনিস পাঠিয়ে তাদের সাহায্য করেছেন। এর ফলে এই বন্যার্ত নর-নারীরা অনেক পরিমাণে বাঁচবার সুযোগ পেয়েছে, এই বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু এখনও পর্যন্ত তারা গৃহনির্মাণ ঋণ এবং বহু তাঁত যেগুলি ধ্বংস হয়ে গেছে তার জন্য টাকা-পয়সা এবং কৃষিঋণ ইত্যাদি এবং ফসল হানি, কৃষি ঋণ, এই যে বিষয়গুলো রয়েছে, সেই বিষয়গুলো সম্পর্কে মন্ত্রী মহাশয়রা আমাদের সঙ্গে আলোচনা করে ব্যবস্থাগুলো গ্রহণ করছেন। সেইগুলো ত্বরান্বিত করতে গেলে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে সাহায্যের প্রয়োজন আছে। কিন্তু কাগজে দেখছি পশ্চিমবঙ্গে এই যে ভয়াবহ বন্যা হয়েছে, সেই বিষয়ে কেন্দ্রীয় সরকার যথাযথ গুরুত্ব দিচ্ছে না। তার ফলে আমরা লক্ষ্য করছি এই যে বন্যার্তদের পুনর্বাসনের ব্যবস্থা, সেই কাজ শুরু করা সম্ভব হচ্ছে না। আমি এই বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি এবং মন্ত্রী মহাশয়ও জানেন এখনও পর্যন্ত বহু মানুষ স্কুল ঘরে আশ্রয় নিয়ে রয়েছে, কলেজ বিল্ডিং-এ আশ্রয় নিয়ে রয়েছে। খুব শীঘ্রই সব স্কুল, কলেজ খুলতে হবে। সুতরাং সেই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি এবং কেন্দ্রীয় সরকার যাতে ঐ সব বন্যার্তদের জন্য টাকা পয়সা দেন, সেই বিষয়ে আরও চাপ সৃষ্টি করার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অপূর্ব লাল মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অন্যতম মাননীয় সদস্য বাপুলি মহাশয়, তাঁর বক্তব্যে পরিষ্কার করে ভোজ্য তেল, সরষের তেল সম্পর্কে একটা বক্তব্য রেখেছেন, কিন্তু আমি দেখলাম ভাগ্যবান আমাদের একজন অন্ততঃ সদস্য আছেন, যাঁকে আমি শ্রদ্ধার সঙ্গে বলছি, তিনি বললেন উনাদের এলাকায় ২৫ টাকার মধ্যে সরষের তেল পাওয়া যায়। তিনি ভাগ্যবান। যাইহোক, আর একটা বিষয়ের প্রতি তিনি দৃষ্টি আকর্ষণ করে বলছেন, সরষের তেল ২৫ টাকায় পাওয়া যাচ্ছে,

কিন্তু অন্য তেল, রেপসিডটা পাওয়া যাচ্ছে না। আমি এখানে একটু আপনার দৃষ্টি আকর্ষণ করে অন্যান্য মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি এই বলে যে এসেনশিয়্যাল কমোডিটিজ সাপ্লাই করপোরেশনের যিনি ম্যানেজিং ডিরেক্টার, নাম আমি করবো না, কারণ নাম করা বোধ হয় শোভন নয়, তিনি পুজোর সময় যখন সবচেয়ে বেশী দরকার হয় তেলের গরীব মানুষদের, তারা যাতে অন্ততঃ রেপসিডটা কিনতে পারে কম দামে, যিনি ২৫ টাকায় তেল পাওয়া যায় বলছেন,— আমরা যারা কলকাতা, হাওড়ার বাসিন্দা, তারা কিন্তু এ'দামে তেল পাচ্ছি না। যদি মন্ত্রী মহাশয় তাঁর এলাকায় তেল থাকে, তা এনে যদি এই সব এলাকার মানুষের চাহিদা পুরণ করেন তাহলে আমি ধন্যবাদ দেব। তবে রেপসিডের বেলায় কেন সেই এসেনশিয়্যাল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশনের যিনি ম্যানেজিং ডিরেক্টার, তিনি সাত দিন তার অফিসটাকে বন্ধ করে রেখেছিলেন পুজোর সময়-তিনি একটা দাবী করেছিলেন, পুজোর সময় স্কেলিটন স্টাফ, যারা পুজোর সময় কাজ করেন, তাদের কাছে তিনি দাবী করেছিলেন যে তোমরা সার্টেন এ্যামাউন্ট অব মানি, এক দিনের বেতনটা আমার হাতে দাও, একটা বিশেষ কাজের জন্য আমি দেব। তারা বলেছিলেন আপনি জোর করে আদায় করবেন কেন, আমরা ভলান্টারিলি যা দেবার দেব। তার কথায় রাজী না হওয়ার ফলে তিনি অফিসটাকে বন্ধ করে দিলেন। আমি এখানে মন্ত্রী মহাশয়কে খোঁজ নিতে বলবো যখন পুজোর সময় সবচেয়ে বেশী দরকার ছিল, সেই সময় সাত দিন ধরে সেই অফিসটাকে সেই ম্যানেজিং ডিরেক্টার বন্ধ করে রেখেছিলেন এবং যার ফলে সেই সময় এই তেলটা পাবলিক ডিস্ট্রিবিউশন সিসটেমের মাধ্যমে দেওয়া যায়নি। কালো বাজারে সেই তেল চলে গেছে। শুধু কালো বাজারেই নয়, এই বিষয়ে অনেকেই বলেছেন, আমি তার পুনরাবৃত্তি করতে চাই না, সেই রেপসিড, সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে যা পাওয়া গেছে, এখানে কোনদিন কোন মন্ত্রী বলেন নি, কখনও কোন স্টেটমেন্টও দেখিনি, কোন পেপারেও দেখিনি, যে সেন্ট্রাল গভর্নমেন্ট দেয়নি। যখনই তেলের কথা বলা হয়েছে, নির্মল বাবুই হোন, বা মাননীয় মন্ত্রীই হোন বা যেই হোন, বলছেন যে এই সমস্যা দু চার দিনের জন্য হয়েছে, এটা কেটে যাবে। কিন্তু আমার যতদুর ধারণা, এটা দু তিন সপ্তাহের মধ্যে কাটবে না। কারণ নির্মল বাবু কখনও স্পেসিফিক্যালি বলতে পারেন নি যে সেন্ট্রাল গভর্নমেন্ট আমাকে দেয়নি বলে এই রেপসিডটা পাওয়া যাচ্ছে না। রেপসিড সমস্ত জায়গায় দেওয়া দরকার এবং পাবলিক ডিস্ট্রিবিউশনের মাধ্যমে এটা পাওয়া যাচ্ছে না। কিন্তু কালোবাজারে পাওয়া যাচ্ছে। সেই জন্য যিনি ম্যানেজিং ডিরেক্টার, তাকে আমি বলবো, আপনারা সন্ধান নিন, ম্যানেজিং ডিরেক্টার এই ভাবে বাজার বন্ধ রেখেছিলেন কেন সাতদিন ধরে, এটা পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের মাধ্যমে দেওয়া হয়নি যা প্রয়োজন, গত বছর দাম ছিল ১৭.৭৫ পয়সা, তার আগের বছর দাম ছিল ১৪ টাকা।

[2.30-2.40 P.M.]

অন্তত মানুষকে ২৫ টাকার মধ্যে সর্ষের তেল দেবার ব্যবস্থা করা হোক। কারণ গভর্ণমেন্ট যখন দাম বেঁধে দেয় তখন রেসপোনসিবিলিটি লাইস্ উইথ দি গভর্ণমেন্ট, গভর্ণমেন্টকেই তা সাপ্লাইয়ের ব্যবস্থা করতে হবে, কিন্তু আমরা দেখছি সরকার সে দায়িত্ব পালন করছেন না। স্যার, আমি বিশেষ করে আপনার কাছে আবেদন করছি যে, যখন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে স্পেসিফিক্ এ্যালিগেসন তোলা যাচ্ছে না, মন্ত্রী মহাশয় যখন তা তুলছেন না এবং যখন সরকার পক্ষের একজন মাননীয় সদস্য কামাখ্যা বাবু বলছেন যে, তাঁর এলাকায় ২৫ টাকা দরে সর্ষের তেল পাওয়া যাচ্ছে, তখন এ ক্ষেত্রে কিছু অসাধু ব্যবসায়ীর নিশ্চয়ই হাত আছে, যার জন্য রেপসীড তেল বাজারে পাওয়া যাচ্ছে, অথচ পাবলিক ডিস্ট্রিবিউসন সীস্টেমের মাধ্যমে পাওয়া যাচ্ছে না। এটাই আজকে সব চেয়ে মর্মান্তিক ব্যাপার। আমাকে আজকে বেদনার সঙ্গে বলতে হচ্ছে যে, পশ্চিম বাংলার দরিদ্র মানুষেরা আজকে তেলের অভাবে অত্যন্ত সংকটের মধ্যে পড়েছে। এই পরিপ্রেক্ষিতে আজকে মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রী মহাশয়ের এখানে উপস্থিত থাকা উচিত ছিল। তাঁর জানা উচিত যে, আজকে এ বিষয়ে এখানে আলোচনা হতে পারে—আমরা আলোচনা করতে পারি—তাঁর বক্তব্য জানতে চাইতে পারি। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, তিনি বক্তব্য রাখবেন কি, তিনি এখানে উপস্থিতই নেই। তথাপি আমি আপনার মাধ্যমে আবেদন করছি যে, ২৫ টাকা দরের মধ্যে যাতে সর্বত্র সর্ষের তেল মানুষ পেতে পারে এবং রেপসীড অয়েল, যা নিয়ে আজকে বাজারে ব্ল্যাক মার্কেট করা হচ্ছে সেটা বন্ধ করবার জন্য তিনি ব্যবস্থা গ্রহণ করুন, গরীব মানুষদের এই সংকটকে একটু দুর করুন।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে সভার দৃষ্টি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করতে চাই। প্ল্যানিং এ্যান্ড ডেভলপমেন্ট য়্যাক্ট, ১৯৭৯ অনুসারে কলকাতার প্রতিটি ওয়ার্ডের জন্য একটা করে আউটলাইন ডেভলপমেন্ট প্ল্যান তৈরী হয়েছিল। সে অনুসারে ৬৩ নং ওয়ার্ডের জন্য যে আউটলাইন ডেভলপমেন্ট প্ল্যান তৈরী হয়েছিল তার ৫.১ অনুচ্ছেদে প্রহিবিটিং চেঞ্জ অফ্ ইউজ্ বলে কয়েকটি সীমাবদ্ধতার কথা বলা হয়েছিল। তাতে বলা হয়েছিল যে, এনভাইর্ণমেন্টাল কনসিডারেসনের জন্য কয়েকটি স্থান বর্তমানে যে কাজে ব্যবহার করা হচ্ছে তার থেকে অন্য কাজে ব্যবহার করা যাবে না। তার ২৯ নম্বোরে ছিল রডন-স্কোয়ার, (গোরস্থান, ট্যাঙ্ক)—১৯ নং সরোজিনী নাইডু সরণী, যেটাকে পাবলিক ওপেন স্পেস্ বলে সি.এম.ডি.এ-'র আউটলাইন ডেভলপমেন্ট প্ল্যানে উল্লেখ করা ছিল। কিন্তু কলকাতা পৌরসভা পশ্চিমবঙ্গ সরকারের আইন-কানুনকে ভঙ্গ করে এবং ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন য়্যাক্ট, ১৯৮০-'কে ভঙ্গ করে রডন স্কোয়ারকে একটা কমার্শিয়াল এ্যান্ড কালচ্যারাল কমপ্লেক্সে পরিণত করার জন্য এইচ. কে. সেন বলে একটা কোম্পানীর সঙ্গে চুক্তি করেছে। আরো জানা গেছে যে, ২৫ কোটি টাকার প্রজেক্ট যে কোম্পানীকে দেওয়া হয়েছে তাদের মূলধন মাত্র ২ হাজার টাকা। তাদের পেছনে যার ফাইনানসিয়াল গ্যারান্টি আছে, আর্থিক সমর্থন আছে সে হচ্ছে জনৈক জুট-মিল মালিক—বাজোরিয়া। বাজোরিয়া ৭ কোটি টাকার গ্যারান্টি দিয়েছে। আজকে কলকাতা শহরকে ধ্বংস করার জন্য সমস্ত আইন-কানুনকে ভেঙে কলকাতা শহরকে বাজোরিয়া, কাজোরিয়া, ফতেপুরিয়াদের হাতে তুলে দেওয়া হচ্ছে। এর আগে বড়বাজারের সত্যনারায়ণ পার্ককে তুলে দেওয়া হয়েছিল কাজোরিয়াদের হাতে। কলকাতা কর্পোরেশনের মেয়র যদি শুধু নিজেই এই কাজ করতেন তাহলে আমাদের এই হাউসে বলার কোন দরকার বা দায়িত্ব ছিল না, কিন্তু মেয়র প্রকাশ্যে বিবৃতি দিয়ে বলেছেন যে, মুখ্যমন্ত্রীর সম্মতি নিয়েই তিনি এই কাজ করেছেন এবং তিনি আরো বলেছেন যে, এর ফলে যে কালো টাকার লেনদেন হবে তাতে তাঁর কোন আপত্তি নেই। আমরা দেখছি গত কয়েক দিন ধরে জনসাধারণের চাপে পড়ে বাজোরিয়া এই কাজ থেকে সরে দাঁড়িয়েছে। এই প্রসঙ্গে আমি এই হাউসে মাননীয় মন্ত্রীর কাছ থেকে একটা বিবৃতি চাইছি যে রডন স্কোয়ার নিয়ে তিনি কি ব্যবস্থা করছেন? কলকাতার সবুজকে ধ্বংস করে দেবার সিদ্ধান্ত তিনি নিয়েছেন কিনা? আজকে অভিযোগ উঠেছে কলকাতা শহরের বিভিন্ন খোলা জায়গা গুলিকে বাজোরিয়া, কাজোরিয়া, ফতেপুরিয়াদের হাতে তুলে দেওয়া হয়েছে কোটি কোটি কালো টাকার লেন-দেনের মাধ্যমে। নির্বাচনের আগে পার্টি ফাণ্ডে কালো টাকার লেন-দেন হয়েছে। আজকে এ সমস্ত অভিযোগের জবাব নিশ্চয়ই সরকারকে জনসাধারণের সামনে দিতে হবে। আজকে কলকাতার মানুষ তথা পশ্চিমবঙ্গের মানুষ এর বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছে। ভবতোষ দত্ত, অন্নদাশংকর রায়ের মত মানুষরাও এর প্রতিবাদ করেছেন, তথাপি এই সরকারের কোন লজ্জা নেই, এঁরা নিশ্চুপ হয়ে বসে আছেন।

**শ্রী সুমন্ত কুমার হীরাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, ভারতবর্ষের মধ্যে অন্যতম গর্বের বিষয় আমাদের ভারতীয় যাদুঘর। এই যাদুঘরটি কলকাতায় অবস্থিত। এই যাদুঘরের দুরাবস্থার কথা সর্বজনবিদিত। কিন্তু দুঃখের বিষয়, দিল্লীর সরকারের হাতে এই যাদুঘরটি। এই যাদুঘরটির রক্ষনা-বেক্ষণের দায়িত্ব এবং পরিচালনার

দায়িত্ব দিল্লীর সরকার তথা কেন্দ্রীয় সরকারের হাতে। এই যাদুঘরের ব্যাপারে কেন্দ্রীয় সরকার চোখ বন্ধ করে রেখেছে। একবার ষড়যন্ত্র হয়েছিল কলকাতা শহর থেকে এই যাদুঘরটি তুলে নিয়ে যাবে দিল্লীতে। কিন্তু তারা তা পারেনি। পূর্ব ভারতের জনগণের চাপে তারা সেই কাজে সফল হয়নি। অর্থাৎ যাদুঘরটিকে কলকাতা থেকে সরাতে পারেনি। কিন্তু এই যাদুঘরটিকে তারা মেরামত না করার ফলে ছাদ দিয়ে জল পড়ছে। এরফলে অমূল্য সম্পদ সব ধ্বংস হয়ে যাচ্ছে। ভীষণভাবে জল পড়ছে। পুরানো যেসব কঙ্কালগুলি আছে সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে। মিশর থেকে যে মমি আনা হয়েছিল সেটা আর রক্ষা করা যাবে না। কোটি কোটি টাকার সম্পদ ধ্বংস হয়ে যাচ্ছে। আপনি জানেন, এছাড়া হাতির কঙ্কাল আছে, গণ্ডারের কঙ্কাল আছে, নানা জীব জন্তুর কঙ্কাল আছে, সেগুলি ধ্বংস হয়ে যাবে যদি মেরামতের ব্যবস্থা না করা হয়। আর্ট গ্যালারিতে যে দুষ্প্রাপ্য সম্পদ আছে সেগুলিও ধ্বংস হয়ে যাবে। সেদিক থেকে দিল্লীর সরকার চোখ বন্ধ করে আছে। সুতরাং যাদুঘর রক্ষা করার জন্য যদি দিল্লীর সরকার এগিয়ে না আসেন তাহলে ভারতবর্ষের গর্বের যাদুঘর ধ্বংস হয়ে যাবে। তাই আমি আপনার মাধ্যমে, রাজ্যসরকারের মাধ্যমে দিল্লীর সরকারের কাছে আবেদন রাখছি, অবিলম্বে যাদুঘর মেরামত করে জাতীয় সম্পদ রক্ষনাবেক্ষণের ব্যবস্থা করতে হবে।

**শ্রী গোবিন্দ চন্দ্র নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গ, নদীয়া এবং মুর্শিদাবাদ যখন নিদারুণ বন্যায় তখন দক্ষিণ ২৪-পরগণায় রক্তের বন্যা বয়ে চলেছে। বিগত ১ মাসের মধ্যে ১০ জন নিরীহ কংগ্রেস কর্মীকে খুন করা হয়েছে। আপনি নিশ্চয়ই জানেন, বারুইপুর, জয়নগর, ক্যানিং এবং সুন্দরবনের কয়েকটি এলাকায় সন্ত্রাসের রাজত্ব চলেছে। গত ৫ তারিখে নুর মহম্মদ সর্দার ও সহকর্মীরা যখন নারায়ণগড হতে তালদিতে যাচ্ছিল তখন সি.পি.এমের সমাজ-বিরোধীরা আন-লাইসেন্সড বন্দুক, পাইপগান এবং বোম নিয়ে তাদেরকে চারিদিক থেকে ঘেরাও করে। এরফলে তারা কোন রকমে ধান ক্ষেত পেরিয়ে গ্রামের দিকে এসে আশ্রয় গ্রহণ করে। এই ঘটনার কথা এস.পি, ডি.জি এবং ডি.আই.জিকে জানিয়েছি। কিন্তু পুলিশ নীরব দর্শক। প্রত্যেক গ্রামে গ্রামে তারা সন্ত্রাস এবং অত্যাচার চালাচ্ছে। রাস্তাঘাট দিয়ে মানুষকে চলতে দিচ্ছে না। সন্ত্রাসের বিভীষিকা সৃষ্টি করেছে। পঞ্চায়েতের নির্বাচন যত এগিয়ে আসছে ততই সি.পি.এমের মদতপুষ্ট হয়ে এইসব দুষ্কৃতকারীরা আন-লাইসেন্সড বন্দুক, পাইপগান নিয়ে থানায় থানায় সন্ত্রাস সৃষ্টি করে চলেছে। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষম করে বলতে চাই, এই যে ১ মাসের মধ্যে ১০ জন নিরীহ কংগ্রেস কর্মীকে খুন করা হয়েছে ভাঙড়, ক্যানিং, জয়নগর এবং বারুইপুর অঞ্চলে সে ব্যাপারে তদন্ত হোক এবং গত ৫ তারিখে নুর মহম্মদ ও তার সহকর্মীদের ঘেরাও করে বে-আইনী বন্দুক নিয়ে যে আক্রমণ করা হয়েছিল সে ব্যাপারে তদন্ত হোক। দক্ষিণ ২৪ পরগণায় সন্ত্রাসের রাজত্ব বন্ধ করে দুষ্টের দমন শিষ্টের পালন যাতে করা যায় সেই ব্যবস্থা নেওয়ার জন্য আমি আবেদন রাখছি।

**শ্রীমতি অঞ্জু কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি এবং ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। বিষয়টি হল, ৩টি পর্যায়ে পশ্চিমবাংলায় সাম্প্রতিক যে বন্যা হয়ে গেল সেই বন্যায় কালনা মহকুমার কালনা এবং পূর্বস্থলী এলাকায় প্রায় ১ লক্ষ মানুষ ত্রাণ শিবিরে আশ্রয় নিতে বাধ্য হয়েছিল। এইসব মানুষদের ঘর-বাড়ি শেষ হয়ে গেছে। কালনা এবং পূর্বস্থলী এলাকার সংযোগকারী সমস্ত রাস্তা বন্যার জন্য বিধ্বস্ত অবস্থায় পরিণত হয়েছে। এই এলাকায় ভাগিরথী নদীর বিরাট ভাঙ্গনের ফলে প্রায় ২ হাজার একর জমিতে বালি পড়ে সমস্ত ফসল নষ্ট হয়ে গেছে। ঐসব জমি থেকে বালি সরিয়ে যাতে পুনরায় বিকল্প ফসলের ব্যবস্থা করা যায় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে হবে। আমি সেইজন্য সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঐ এলাকার পুর্নগঠন এবং মানুষের পুনর্বাসনের জন্য কিছু টেম্পোরারি ব্যবস্থা নেওয়া হয়েছে।

**[2.40-2.50 P. M.]**

সেই ব্যবস্থা যাতে স্থায়ীভাবে করা যায় সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি, এবং সেই সঙ্গে আর একটি বিষয় সম্বন্ধে জানাচ্ছি সেটা হচ্ছে এই যে, ঐ এলাকায় বিরাট সংখ্যক তন্তুজীবি এবং মৎস্যজীবি মানুষ বাস করেন, তাদের সমস্ত কাজের সাজ সরঞ্জাম এবং বীজ নষ্ট হয়ে গেছে। কাজেই সেই সমস্ত মানুষদের যাতে ঐ এলাকায় সমস্ত কিছুর পুনর্গঠন করা যায় সেজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ সুদীপ্ত রায় :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্থায়ী ছাত্রাবাস থেকে ছাত্রদের তুলে দেবার প্রতিবাদে এবং ছাত্রদের বিকল্প ছাত্রাবাসের দাবীতে যখন আর. জি. কর মেডিকেল কলেজের ছাত্ররা আমরণ অনশন এবং অবস্থান ধর্মঘট করেছিলেন ঠিক সেই সময়ে ১৪ই সেপ্টেম্বর তারিখে বামফ্রন্ট সরকারের পুলিশ তাদের উপর কাঁদানে গ্যাস এবং গুলী চালিয়েছে। আজ পর্যন্ত ভারতবর্ষের কোন মেডিকেল কলেজে মেডিকেল ছাত্রদের উপর এই রকম জঘন্য পুলিশের আক্রমণ হয়নি। এটা অত্যন্ত লজ্জাজনক ঘটনা। তারপর বামফ্রন্ট সরকার এই বিষয়ে বিচার বিভাগীয় তদন্তের কথা মেনে নিয়ে একজন প্রাক্তন বিচারপতিকে দিয়ে তদন্ত করাতে রাজী হলেন, কিন্তু সেই তদন্তের কোন সময় সীমা রাখা হয়নি। এই যে তদন্তটা করান হচ্ছে এর একটা সময় সীমা বেঁধে দেওয়ার জন্য এবং যে সমস্ত ছাত্র ছাত্রী উচ্ছেদ হয়েছে তাদের বিকল্প ছাত্রাবাসের ব্যবস্থা করার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের কাছে দাবী জানাচ্ছি।

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I would like to draw your attention to a very important matter which concerns the dignity of this House. Sir, you will recall that in 1985 there was a fire at New Market and at Howrah Fish Market. In this House, Sir, you were the Speaker as well, and an assurance had been given that there would be a Committee and also a Committee had been appointed assuring us that the New Market fire report would be disclosed within 2/3 months. Sir, again this year while the Budget Session was on there was the Canning Street fire and an assurance was given to this House by this Government that there would be a Commission of Enquiry and probe to find out the reasons and causes of the fires and such reports would be made available within 2/3 months. Mr. Speaker, Sir, this Government how ineffective it is? Mr. Subrata Mukherjee, my colleague had said that 'this Govt. was an augun Sarkar'. My colleague Shri Saugata Roy

**asked was it a Government of Kajuria, Bajuria and Fatepuria? I also ask them that because they have not disclosed the New Market Fire Report and Canning Street fire report. So those have been false statement and false assurance.**

**Sir, are we a bunch of jokers? Are we wasting our time here? Sir, a statement was given by the Government after the said fires that a report would be made available on them within two/three months, and no report has been made public so far. Sir, after the Canning Street fire, you were good enough not to have the Question Hour of that day on the List of Business and the same was accordingly suspended and you allowed a full discussion on that issue. But, Sir, till today the report on the Canning Street fire has not been made public. What we are supposed to follow then? What we are to tell our people? This is the question. The dignity of the House is challenged. Sir, I look upon you, I appeal to you, to see that false statement and false assurance are not given by the Government to the House.**

**Mr. Speaker : Mr. Khaitan, it is only the people who can pull a Government, not a Speaker.**

**Now I call upon Shri Birendra Kumar Moitra.**

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদায় বন্যা হয়েছিল, কিন্তু এখন জল কমে গেছে। কয়েক দিন আগের ঐ বন্যায় ঐ অঞ্চলের রেল লাইনের ক্ষতি হওয়ায় তিন জোড়া ট্রেন বন্ধ করে দেওয়া হয়েছিল এবং মানুষ তা মেনেও নিয়েছিল। কিন্তু এখন বন্যা চলে গেছে এবং রেল লাইনও ভাল হয়ে গেছে। ঐ লাইনে মালগাড়ীগুলি চলছে, কিন্তু আজ পর্যন্ত বাতিল তিন জোড়া ট্রেন এবং কাঞ্চনজঙ্ঘা এক্সপ্রেস চালু করা হয়নি। এরফলে নিত্যযাত্রী এবং যাঁরা সকালে অফিস করতে বিভিন্ন জায়গায় যান তাঁদের খুব অসুবিধা হচ্ছে। আমরা জানি, ডিরেক্টর অফ মুভমেন্ট বলে একজন অফিসার আছেন, শুনেছি তিনি জেড. আর. ইউ.সি.সি-র মেম্বারও বটে; এসব দেখা তাঁর ডিউটি। এসব তাঁর নজরে আসছে কিনা বা পরিবহণ বিভাগের এদিকে নজর আছে কিনা জানিনা। যাতে অবিলম্বে-ঐসব বাতিল ট্রেনগুলি চালু হয় সে-ব্যাপারে সত্বর ব্যবস্থা গ্রহণ করবার জন্য আমি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এবং পরিবহণ মন্ত্রীকে, বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীকে সংশ্লিষ্ট বিভাগে টেলেক্স মেসেজ্ পাঠাবার জন্য ব্যক্তিগতভাবে অনুরোধ করছি।

**শ্রী নিরঞ্জন মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিদ্রোহী কবি কাজী নজরুল ইসলামের কোন প্রতিমূর্ত্তি আজ পর্যন্ত কলকাতায় স্থাপিত হয়নি। আমার সাজেশন হচ্ছে, কোন গুরুত্বপূর্ণ স্থানে তাঁর আবক্ষ মূর্ত্তি স্থাপন করা হোক। এর আগে ১৯-শতকে বাংলার নবজাগরণের পথিকৃৎ, ইতিহাসে আলোড়ন সৃষ্টিকারী মহান হেনরী লুইস ভিভিয়ান ডিরোজিওর কোন প্রতিমূর্ত্তিও কলকাতা শহরে স্থাপন করা হয়নি। আমার অনুরোধ তাঁর আবক্ষ মূর্ত্তি হিন্দু স্কুল বা হেয়ার স্কুলের সামনে স্থাপন করা হোক, কারণ হেনরী লুইস ভিভিয়ান ডিরোজিওর কর্মক্ষেত্র ছিল ঐ দুটি স্কুল। এ-ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি।

**Mr. Speaker : Now the Hon'ble Minister Shri Nirmal Kumar Bose will make a statement under rule 346 on the supply of edible Oil in the State.**

### Statement Under Rule 346

[2.50-3.25 P.M. (including adjournment)]

**শ্রী নির্মল কুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যবিধির ৩৪৬ নং ধারা অনুযায়ী আমি আমার বক্তব্য পেশ করি।

২৪শে আগষ্ট, ১৯৮৭ তারিখে রাজ্য সরকার সরষের তেলের দাম বেঁধে দেবার পর থেকেই এই রাজ্যের এক দল অসাধু তেল ব্যবসায়ী, তেল আমদানীকারক ও তেল কল মালিক বাজারে সরষের তেলের কৃত্রিম অভাব সৃষ্টি করে ক্রেতাসাধারণের স্বার্থকে ক্ষুন্ন করছে। এই সব ব্যবসায়ীরা সরষের তেলের ব্যাপারে যে বেপোরোয়া মুনাফাবাজী করছিল রাজ্য সরকার তা বন্ধ করার জন্য উদ্যোগ নেয়াতেই ক্ষিপ্ত হয়ে এরা এই কাজ করছে।

(গোলমাল)

গত বৎসর (১৯৮৬) আগষ্ট মাসে যেখানে বাজারে সরষের তেলের খুচরো দাম ছিল প্রতি কে.জি. ২১। ২২ টাকা সেখানে এই বৎসর (১৯৮৭) আগষ্ট মাসে বাজারে এই তেল প্রতি কে.জি. ৩০। ৩২ এমন কি ৩৫, ৩৯, ৪০ টাকা পর্যন্ত দরে বিক্রি হয়েছে। ১৯৮৫-৮৬ সালের তুলনায় দেশে সরষের বীজের উৎপাদন ৪ লক্ষ (কংগ্রেস পক্ষের একাধিক সদস্য একসঙ্গে বলতে ওঠেন) মেট্রিক টন বৃদ্ধি (২৮ লক্ষ থেকে ৩২ লক্ষ মেট্রিক টন), এবং, সর্বপ্রকার তৈল বীজের উৎপাদন ১৩০ লক্ষ মেট্রিক টনে পৌছবার পরেও এই অবস্থা। তেলকল মালিকদের দালালী কত করবেন ওরা? তেলকল মালিকদের দালাল এরা। উত্তর প্রদেশ, পাঞ্জাব, হরিয়ানা, রাজস্থান প্রভৃতি রাজ্যের 'মাণ্ডিতে' যেখানে ২৪শে আগষ্ট সরষের তেলের কুইন্টল প্রতি দাম ছিল ২৭০০ টা.গা, সেখানে পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক সরষের তেলের দাম প্রতি কে.জি. ২৫ টাকায় বেঁধে দেবার ৪ দিন পরে এই সব মাণ্ডিতে এই দাম ২৩৫০ টাকায় নেমে আসে। ১০ই সেপ্টেম্বর উত্তর প্রদেশে মিলগেটে সরষের তেল এক কুইন্টাল বিক্রি হয় ২১০০ টাকায়। এতেই প্রমাণ হয়, ফটকাবাজি করে কৃত্রিমভাবে এই দাম বাড়িয়ে রাখা হয়েছিল, এবং (গোলমাল), এই ফাটকাবাজিতে পশ্চিমবঙ্গের অসাধু তেল ব্যবসায়ীদেরও হাত আছে। এখন আবার তারা দাম বাড়াবার চেষ্টা করছেন। অথচ, ইতিমধ্যে ভারত সরকার বিদেশ থেকে আরও ১০ লক্ষ টন তৈলবীজ আমদানির ব্যবস্থা করেছেন।

তেলব্যবসায়ীরা এখন বাজারে সরষের তেলের অভাব ঘটিয়ে রাজ্য সরকারের ওপর চাপ সৃষ্টি করার চেষ্টা করছে যাতে সরকার নিয়ন্ত্রিত দাম বাড়িয়ে দেন অথবা মূল্য নিয়ন্ত্রণ আদেশ প্রত্যাহার করেন। কিন্তু, রাজ্য সরকার স্পষ্টভাবে সবাইকে জানিয়ে দিতে চান, সরষের তেলের দাম বাড়ানো হবে না, মূল্যনিয়ন্ত্রণ আদেশ প্রত্যাহার করা হবে না...

(কংগ্রেস পক্ষের একাধিক সদস্য কিছু বলতে থাকেন) প্রত্যাহার করা হবে না, বরং নির্ধারিত দাম আরও কিছুটা কমানো যায় কি না তা খতিয়ে দেখা হবে।

(গোলমাল)

মূল্যনিয়ন্ত্রণ করার ফলে অসাধু ব্যবসায়ীরা বাজারে সংকট সৃষ্টির চেষ্টা করবে এই আশংকা রাজ্য সরকার আগেই ব্যক্ত করেছেন, এবং, এই ব্যাপারে জনসাধারণের সহযোগীতা কামনা করেছেন। কারণ, এই পরিপ্রেক্ষিতে মূল্যনিয়ন্ত্রণ করা ছাড়া বেপরোয়া মুনাফাবাজি প্রতিরোধ করার অন্য কোন পথ নেই। এই অবস্থার মোকাবিলা করার জন্য রাজ্য সরকার গণবন্টন ব্যবস্থার মাধ্যমে পর্যাপ্ত পরিমাণে রেপসিড তেল দেবার ব্যবস্থা করেছেন। এবং রাজ্য সরকার এটা লক্ষ্য করেছেন যে, রাজ্যের সাধারণ মানুষ সরষের তেলের বিকল্প হিসাবে তুলনামুলকভাবে অনেক কম দামে পাওয়া রেপসিড তেলকে সহজ ভাবেই গ্রহণ করেছেন। তবে রেল রেক চলাচলে কিছুটা অসুবিধার জন্য স্টেট ট্রেডিং করপোরেশন রাজ্যের জন্য বরাদ্দ রেপ সিড তেল সময় মত পৌঁছে দিতে পারেন নি, এবং, তার ফলে কখনও কখনও কোথাও কোথাও রেপ সিড তেল বন্টনে অসুবিধা হয়েছে।

(গোলমাল)

কেন্দ্রীয় সরকারের বরাদ্দমত রেপ সিড তেল যদি রাজ্য সরকার পেতেন তাহলে গ্রাম শহরে কোথাও রেশনিং-এ এই তেল দিতে কোন অসুবিধা হত না। কিন্তু দুর্ভাগ্যবশত, কেন্দ্রের বরাদ্দ মত এই তেল রাজ্য সরকার পাচ্ছেন না। কেন্দ্রীয় সরকারের পক্ষে স্টেট ট্রেডিং করপোরেশন এই তেল এনে দেন। প্রধানত রেল রেকের অনিয়মিত চলাচলের জন্যই এই সংকটের সৃষ্টি হয়েছে। আগষ্ট (১৯৮৭) সালে এই রাজ্যের জন্য বরাদ্দ ছিল ১৫,৫০০ মেট্রিক টন, কিন্তু পাওয়া গেছে ১২,২৩৮ মেট্রিক টন। সেপ্টেম্বর মাসে বরাদ্দ ছিল ১৮ হাজার মেট্রিক টন, কিন্তু পাওয়া গেছে ১৫,৮৮২ মেট্রিক টন।

(গোলমাল)

আর অক্টোবর মাসের বরাদ্দ যেখানে ২০ হাজার ৫০০ মেট্রিক টন সেখানে ১০ই অক্টোবর পর্যন্ত পাওয়া গেছে মাত্র ১৪০০ মেট্রিক টন। এইরূপ সন্দেহ করার কারণ আছে, পশ্চিমবঙ্গের জন্য রেপ সিড তেলবাহী রেল রেক চলাচলে বিঘ্ন ঘটাবার পেছনে অসাধু তেল ব্যবসায়ীদের কারসাজি আছে। তাছাড়া, কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রায়ত্ত সংস্থা হিন্দুস্থান ভেজিটেবল অয়েল করপোরেশনের প্রতি মাসে পশ্চিমবঙ্গের জন্য দেবার কথা দুই কে.জি. প্যাকে ১৫০০ মেট্রিক টন রেপ সিড তেল।

(তুমুল হট্টোগোল)

কিন্তু আগষ্ট সেপ্টেম্বর কোন মাসেই এরা ৪০০ মেট্রিক টনের বেশি দিতে পারেন নি। অক্টোবরের হিসাব এখনও পাওয়া যায় নি। তবে, এই অসুবিধার মধ্যেও, যেটুকু রেপসিড তেল হাতে আসছে, তা যাতে সর্বত্র গণবন্টন ব্যবস্থার মাধ্যমে সমভাবে বন্টন করা হয় সেদিকে রাজ্য সরকার নজর রাখছেন।

(গোলমাল)

দাম বাঁধার পর দোকানে, গুদামে, কারখানায় যে সরষের তেল পাওয়া গেছে তা সংগ্রহ করে পঞ্চায়েত, পৌরসভা প্রভৃতির সাহায্যে বাছাই করা দোকানের মাধ্যমে সর্বত্র নির্ধারিত দরে বিক্রয়ের জন্যও সরকার চেষ্টা করছেন। এবং, এখনও বিভিন্নস্থানে এই সরষের তেল বিক্রি করা হচ্ছে। অসাধু ব্যবসায়ীরা বাজারে সরষের তেলের যে কৃত্রিম অভাব সৃষ্টি করেছে তা মোকাবিলা করার জন্য স্থির হয়েছে, পশ্চিমবঙ্গ অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগম বাইরের রাজ্যগুলি থেকে সরষের তেল সংগ্রহ করে গ্রাম ও শহরে বাছাই করা দোকানের মাধ্যমে সরকার নির্ধারিত দরে বিক্রি করবেন।

(তুমুল হৈচৈ গোলমাল)

আগামী কয়েকদিনের মধ্যেই এই তেল বাজারে এসে যাবে বলে আশা করা যাচ্ছে।...

(তুমুল গোলমাল)

**(At this stage some members of the Congress-I Benches rushed towards the Hon'ble Minister Shri Nirmal Kumar Bose)**

**(Noise and interruption)**

**Mr. Speaker : The House is adjourned for half an hour.**

**(The House was adjourned till 3.25 p.m. accordingly)**

**[3-25—3-35 p.m. after adjournment]**

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, আপনি যখন এই হাউস এ্যাডজর্ন করলেন সেই সময়ে ওই কংগ্রেস দলের প্রাক্তন মন্ত্রী শ্রী সুব্রত মুখার্জী ভারতীয় সংবিধান এই বইটি ছুঁড়ে আমাদের মন্ত্রী শ্রী কিরণময় নন্দের উপর মারলেন। আমি মনে করি এইভাবে হাউসের মধ্যে সংবিধান ছুড়ে মারার অর্থ হচ্ছে ভারতীয় সংবিধানকে অবমাননা করা। আমি সেইজন্য আপনাকে বলছি সুব্রত মুখার্জীর বিরুদ্ধে একটা শাস্তিমূলক ব্যবস্থা নিন। এটা কোন ছোটখাট ব্যাপার নয়। ভারতীয় সংবিধানকে

এইভাবে তুচ্ছতাচ্ছিল্য করা এবং তাকে অস্ত্র হিসাবে ব্যবহার করে মাননীয় মন্ত্রী কিরণময় নন্দকে ছুঁড়ে মেরে তিনি ভারতীয় সংবিধানকে অবমাননা করলেন। এর পেছনে একটা উদ্দেশ্য আছে—যেহেতু মাননীয় সদস্য শ্রী অমল রায় ওঁদের একজন সদস্য শ্রী সাধন পাণ্ডের বিরুদ্ধে প্রিভিলেজ মোশান আজকে উৎথাপন করবেন সেইজন্য এটাকে উদ্দেশ্য প্রণোদিত ভাবে বানচাল করার জন্যে এইভাবে গণ্ডগোল করলেন। পশ্চিমবঙ্গ বিধানসভা এবং ভারতীয় পার্লামেন্টের গণতন্ত্রকে নস্যাৎ করার জন্যে অবমাননা করেছেন। সুতরাং আমি মনে করি এটা ছোটখাট ব্যাপার নয়, আমি আপনার কাছে দাবী করছি যে সুব্রত মুখার্জীর প্রতি শাস্তিমূলক ব্যবস্থা নিন এবং অন্তত পক্ষে কিছুদিনের জন্যে এই হাউস থেকে বহিষ্কার করুন এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী হালদার মহাশয় যেকথা বলেছেন আমি সর্বসম্মত ক্রমে দাবী জানাচ্ছি এই বিষয়ে নিশ্চয় নিন্দা করা উচিত। মাননীয় শ্রী নির্মল বসু মহাশয় তার বিবৃতি পাঠ করছিলেন সেই সময়ে কংগ্রেস পক্ষ থেকে যেভাবে তাঁকে বাধা দেওয়ার জন্যে আক্রমনের চেষ্টা করা হয় এটা নিন্দনীয়। তারপরে হাউসে আপনি চলে যাবার পরে যে ঘটনা ঘটেছে সবটা আপনি চোখে দেখতে পারেন নি কিন্তু এখানের সাংবাদিকরা প্রত্যক্ষ করেছেন সেটা খুব নিন্দনীয় ব্যাপার। সুতরাং এই ব্যাপারে যাতে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয় সেই বিষয়ে আপনি দেখবেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী যখন তাঁর বিবৃতিপাঠে নিবদ্ধ রেখেছিলেন এবং বিশেস করে অসাধু ব্যবসায়ীদের নিয়ে বলছিলেন সেই সময়ে বিরোধী পক্ষ থেকে উত্তেজিত হয়ে এই ব্যাপারে বাধা দেওয়ার চেষ্টা করেন। অসাধু ব্যবসায়ীদের কথা তুলতে ওঁদের গায়ে লাগলো কেন বুঝলাম না। ওঁদের প্রাক্তন মন্ত্রী শ্রী সৌগত রায় মন্ত্রীর দিকে ঘুসি তুলেছিলেন। কোন রকম শিষ্টতার পরিচয় ওদের মধ্যে নেই। এই জিনিষ অতীতেও আমরা দেখেছি বর্তমানেও দেখলাম। ওঁরা সম্পূর্ণ রাজনীতি শূণ্য হয়ে রয়েছে, গোটা পশ্চিমবঙ্গ থেকে ওঁরা বিচ্ছিন্ন হয়ে গেছে। এই ঘটনায় অসাধু ব্যবসায়ীদের কথা বলতে ওদের গায়ে কেন লাগলো বুঝতে পারলাম না। যেভাবে হাউসকে মর্য্যাদা হানি করেছে বিরোধীরা তাতে আমার মনে হয় ওঁদের বিরুদ্ধে নিন্দা প্রস্তাব উৎথাপন করা উচিত। ওঁদের মুখোশ জনসাধারণের সামনে খুলে দেওয়া উচিত। সেই কারণে আজকে এই বিধানসভার পক্ষ থেকে সমস্ত সদস্যরা একটা নিন্দা প্রস্তাব গ্রহণ করুন এই আবেদন আমি আপনার মাধ্যমে সভার কাছে রাখছি।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভোজ্য তেল নিয়ে মাননীয় মন্ত্রী একটা বিবৃতি দিয়েছেন। আপনি অনুগ্রহ করে আমাদের অনেককে এই বিষয়ে বলার সুযোগ দিয়েছেন. ভোজ্য তেল এবং সর্ষের তেল নিয়ে বাজারে ফাটকাবাজী, কালোবাজারী এবং তা নিয়ে মুনাফাখোররা যে অবস্থা সৃষ্টি করেছে তার উপর বক্তব্য রাখতে আপনি আমাদেরকে সুযোগ দিয়েছেন। আমরা এটাকে শুধু দৃষ্টি আকর্ষণ করার জন্যই নয়, আমরা বলতে চেয়েছিলাম এটা আমাদেরকে ডিসকাশন করার জন্য, আলোচনা করার জন্য দিন যাতে আমরা কোথায় কি অসুবিধা হচ্ছে সেই সম্বন্ধে আলোচনা করতে পারি—এটা আমাদের দাবী ছিল। আজকে মাননীয় মন্ত্রী যখন বিবৃতি পাঠ করছিলেন তখন তার বিবৃতির সঙ্গে পূর্বেকার বিবৃতির, যা গতবার বিধানসভায় বক্তব্যে বলেছিলেন, তার সঙ্গে অসঙ্গতি দেখতে পেয়ে আমরা একটা কথা খালি বলেছি আমরা ষ্টেটমেন্ট চাইনা ; আপনি পশ্চিমবাংলার লোকেদের তেল দিন ভোজ্য তেল দিন। আমাদের একটি মাত্র বক্তব্য যাতে সাধারণ মানুষের কষ্ট দূর হয়। বর্তমানে ১৬ টাকার তেল ২২ টাকার তেল ৩৭ টাকা হয়ে গিয়েছে। আপনি বিশ্বাস করুন আমরা ষ্টেটমেন্ট চাইনা, ষ্টেটমেন্টে তেল আসে না। স্যার, মাননীয় সদস্য জয়ন্ত বাবু যা বললেন তা ঠিক নয়। উনি একটু আগে আমার পিঠ চাপড়াচ্ছিলেন—এটা খুব ভাল কথা—আর এখন যে কি বললেন তা ঠিক বুঝতে পারলাম না। স্যার, আপনাকে বলি আমাদের বক্তব্য কিন্তু ঐ রকম ছিল না। মাননীয় মন্ত্রী যখন ষ্টেটমেন্ট পাঠ করছিলেন তখন মাননীয় সদস্য সুব্রত মুখার্জী গিয়েছিলেন উনি ষ্টেটমেন্টটি ঠিক পড়ছিলেন কিনা তা দেখবার জন্য। সেখানে যাবার—মাননীয় সদস্য সুব্রত বাবুর কাছে কিছু তথ্য ছিল—কারণ হচ্ছে তার কাছে কিছু নূতন তথ্য ছিল, যা তিনি নিয়ে গিয়েছিলেন—সেটা উনি নিয়ে গিয়েছিলেন মন্ত্রীকে দেখাবার জন্য। ওরা শুধু মুনাফাখোর কালোবাজারীদের দালালি করছে না, তাদেরকে সহায়তাও করছে। ওরা গ্রাম বাংলার মানুষের জন্য প্রতিবাদ করে না, এই কারণেই আমি সুব্রত বাবুকে পাঠিয়েছিলাম তাকে ডেকে আনার জন্য সেই সময় মাননীয় সদস্য সুলতান আহ্‌মেদ গিয়েছিলেন, কিন্তু দুর্ভাগ্যের বিষয় মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর নিজে তার জামা ধরে তাঁকে টানেন, এর জন্য তাকে ক্ষমা চাইতে হবে এই হাউসের কাছে। মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর এবং মৎস্য মন্ত্রী নিজে সুলতান আহ্‌মেদকে মেরেছেন ; এ ছাড়াও কিছু সদস্য চেয়ার তুলেছেন। মাননীয় মন্ত্রী প্রশান্ত বাবু তার চোখে ও গলায় মেরেছেন। মন্ত্রী যে এই ধরণের নিকৃষ্ট আচরণ করতে পারে হাউসে তা আমার জানা নেই। সেই জন্য আমি আপনাকে বলব প্রশান্ত শূর এবং কিরণময় নন্দ তাদের কর্তব্য পালন করা তো দূরের কথা, যেভাবে নক্কারজনক আচরণ আজকে করল, যেভাবে মারধর করেছে তার জন্য আপনার কাছে প্রার্থনা ওদেরকে আনকোয়ালিফাইড এ্যাপলিজ চাইতে হবে এই হাউসের কাছে।

[3.35-3.45 P.M.]

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা :** মাননীয় স্পীকার মহাশয়, আজকে বিধানসভায় আমাদের খাদ্যমন্ত্রী ভোজ্য তেল এবং অসাধু ব্যবসায়ীদের সম্পর্কে বক্তব্য রাখছিলেন তখন দেখলাম কংগ্রেস বেঞ্চ থেকে দলবদ্ধভাবে কিছু সদস্য মন্ত্রীর আসনের সামনে আসেন এবং মাননীয় সদস্য সুলতান আমেদ মন্ত্রীমহাশয় যে কাগজ পড়ছিলেন সেটা তাঁর হাত থেকে ছিনিয়ে নেবার চেষ্টা করেন এবং কিছুটা অংশ ছিঁড়েও ফেলেন। আজকে ভাবতে অবাক লাগে বিধানসভায় যখন এতবড় একটা গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে আলোচনা হচ্ছে, মন্ত্রীমহাশয় বিবৃতি দিচ্ছেন তখন কংগ্রেসের তরফ থেকে অযথা এই ধরনের গোলমাল সৃষ্টি করলেন। আমি নিজে দেখেছি মাননীয় সদস্য সুলতাম আমেদ এবং সুপ্রিয় বসু খুবই গোলমাল করেছেন কাজেই আমি অনুরোধ করছি এঁদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বোধহয় লক্ষ্য করেছেন মন্ত্রীমহাশয় যখন বিবৃতি দিচ্ছিলেন তখন সুব্রতবাবু তাঁর সিট থেকে উঠে মন্ত্রী মহাশয়ের আসনের কাছে গেলেন এবং অপর সদস্য সুলতান আমেদ মন্ত্রীর হাত থেকে কাগজ ছিনিয়ে নিয়ে ছিঁড়ে ফেললেন। শুধু তাই নয়, এরপর দেখলাম কংগ্রেসের ডেপুটি লিডার সত্য বাপুলি বেঞ্চের উপর দাঁড়িয়ে সকলকে জুতো খুলে দেখালেন। তিনি এভাবে যে হাউসের অবমাননা করলেন তাতে আমি আশাকরি আপনি এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করবেন এবং ওঁদের ক্ষমা চাইতে বলবেন।

**শ্রী বংশ গোপাল চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের খাদ্যমন্ত্রী অত্যন্ত সময়োচিতভাবে পশ্চিমবাংলায় আজকে ভোজ্য তেল এবং সর্ষের তেল নিয়ে যে সংকট দেখা দিয়েছে সে সম্বন্ধে বিবৃতি দিচ্ছিলেন। আমি বিধানসভায় নূতন এসেছি। কিন্তু এটা তো সাধারণ কথা, যদি কোন সদস্যের কিছু বক্তব্য থাকে তাহলে তিনি

াঁর আসনে বসেই সেটা বলতে পারেন। সুব্রতবাবুর যদি কিছু বলার থাকে তাহলে তিনি সেটা তাঁর নিজের সিটে বসেই বলতে পারতেন। কিন্তু আমি দেখলাম তিনি মন্ত্রীর দিকে তাড়া করে এলেন এবং তাঁর হাত থেকে কাগজপত্র ছিনিয়ে নেবার চেষ্টা করলেন। অঞ্জনবাবু যখন গোলমালের জায়গায় উপস্থিত হলেন তখন সুদীপ্তবাবু তাঁকে লাথি দেখালেন এবং আমাকেও আঘাত করলেন। এই বিধানসভায় বসে কংগ্রেসীরা জনসাধারণের জন্য মায়া কান্না কাঁদেন, কিন্তু হাইকোর্টে, রাণীগঞ্জ এবং আসানসোলে দেখেছি ওঁরা ব্যবসায়ীদের মদত দিচ্ছেন। আমি মনে করি এই আলোচনা যাতে হাউসে না হতে পারে এবং অসাধু ব্যবসায়ীদের হাত শক্তিশালী হয় এটাই ছিল ওঁদের উদ্দেশ্য। আজকে কংগ্রেসের তরফ থেকে হাউসে যে অবস্থা সৃষ্টি করা হয়েছে তাতে আমি আশা করি আপনি ওঁদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করবেন এবং আমাদের নিরাপত্তার ব্যবস্থা করবেন।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আগে অনেকের কাছ থেকে শুনেছেন ঘটনার বিবরণ, আপনার পক্ষে বিচার করা খুব কঠিন, কারণ, ঘটনার আগেই মেস তুলে আপনি চলে গেলেন। স্যার, আমরা বিরোধী দলের পক্ষ থেকে এই হাউসের মর্যাদা রক্ষা করবার জন্য বার বার সক্রিয় ভূমিকা নিয়েছি।

(তুমুল গোলমাল)

স্যার, আপনাকে অনুরোধ করতে চাই যে মন্ত্রী মহাশয় আমাদের ভুল বুঝলেন। আমরা এখান থেকে মাঝে মাঝে মন্ত্রীদের কাছে বিভিন্ন সময়ে বিভিন্ন কাগজ দিয়ে আসি। আজকে কি ঘটনা ঘটেছে বুদ্ধদেব বাবু তার সাক্ষী আছেন। আমাদের একটা জয়েন্ট রেজলিউসান ঐ গোর্খাল্যান্ডের ব্যাপারে সকাল থেকে কথাবার্তা চলছিল, এখান থেকে আমরা যাচ্ছিলাম এবং ওঁরাও ওখান থেকে আসছিলেন আমাদের চিফ হুইপের কাছে। আমি কিছু কাগজপত্র নিয়ে ওখানে গিয়েছি......

(তুমুল হট্টগোল)

আমি সেই প্রসঙ্গক্রমে ওঁর কাছে গিয়েছিলাম এবং ওঁকে বলেছিলাম আপনি অসত্য কথা কেন বলছেন যেমন মাঝে মাঝে মন্ত্রীদের বলি। স্যার, আপনি নিজে বুঝুন ওঁর যে দপ্তর সেই দপ্তরের তেল চিনি এইসব নিয়ে ডেপুটি স্পীকার এখানে আলোচনা যখন করছেন তখন আপনি ধমক দিয়েছেন খবরের কাগজের কথা যদি সত্য হয়, সেই দলের একজন মন্ত্রী এইসব অসত্য কথা বলছেন কেন। আমি ওঁকে বলেছিলাম আমাদের কমার্স মিনিষ্টার প্রিয় রঞ্জন দাস মুন্সী এখানে আসছেন, তাঁর সঙ্গে আপনি আলোচনা করুন। স্যার, বিরোধী দল থেকে আমরা সকলেই এই বিষয়ে আলোচনার সুযোগ গ্রহণ করতে চাই। যদি উনি আগে বিবৃতি দিয়ে দেন তাহলে আপনার রুলিং অনুযায়ী আমারা আলোচনা করতে পারি না। এটা কি আমাদের পক্ষে অন্যায্য দাবি যে আগে আলোচনা হোক, তারপর উনি বিবৃতি দেবেন? কেননা যদি একবার বিবৃতি দিয়ে দেন তাহলে the whole matter ends there according to your decision and we have to abide by your ruling সেজন্য আমরা বার বার বলছিলাম—একটা পয়েন্ট হল আপনি ভুল তথ্য দিচ্ছেন, ২ নং হল বিরোধী পক্ষকে আলোচনার সুযোগ দিন, তারপর বিবৃতি দেবেন। সেই কথা যখন ওখানে ওঁকে বলছিলাম তখন উনি তরতর করে পড়ে যাচ্ছেন। প্রশান্ত বাবু যিনি ডাক্তারের মন্ত্রী, যিনি ডাক্তার পিটিয়ে এত নাম করেছেন যারজন্য পুলিশ ডাকবার প্রয়োজন পড়ে না, তিনি কোথা থেকে ওখানে এলেন। কমল বাবু যিনি প্রত্যেক বার মারতে উঠেন তিনি এবারে মারতে উঠেননি। আমাকে ডাকতে সুলতান আমেদ ওখানে এসেছিলেন, তিনি আমাদের হাউসে প্রথম নির্বাচিত হয়েছেন, তিনি ঐ ডাক্তার মন্ত্রীর দ্বারা এমনভাবে আক্রান্ত হলেন যে তাঁর একটা চোখ থাকবে কিনা সন্দেহ। আর মৎস্যমন্ত্রী যিনি মাছ মারেন না, মানুষ মারেন, তাঁর দ্বারাও আক্রান্ত হলেন। সুতরাং আমরা বার বার বলতে চাই এই মার আমরা আর খাবনা, যদি এই ধরণের ঘটনা চলতে থাকে তাহলে আমরা মরব কিন্তু পাল্টা মার দিয়ে মরব।

**শ্রী অঞ্জন চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সভার শুরু থেকে আপনি জানেন বিরোধী পক্ষের সদস্যরা দাবি করছিলেন যে খাদ্য মন্ত্রী সভায় অনুপস্থিত, ভোজ্য তেল নিয়ে তাঁরা উদ্বিগ্ন, অতএব খাদ্য মন্ত্রীর সভায় থাকা উচিত, এই সম্পর্কে সরকারের যা বক্তব্য তা সভাকে জানান উচিত। এই দাবি তাঁরা প্রথম থেকে করছিলেন। কিন্তু আশ্চর্য্য হয়ে দেখলাম যখন খাদ্য মন্ত্রী বিবৃতি দিতে শুরু করলেন তখন থেকে ওঁরা খাদ্য মন্ত্রীর বিবৃতিকে কিভাবে বাধা দেওয়া যায় তার চেষ্টা করতে লাগলেন। এই ব্যাপারে প্রকৃত অবস্থা কি, সরকার এই সম্বন্ধে কি ব্যবস্থা নিয়েছেন, কেন্দ্রীয় সরকারের সহযোগিতার অভাব আছে সেই সম্পর্কে একটা তথ্য ভিত্তিক বিবৃতি যখন তিনি হাউসে তুলে ধরছেন সেই সময় সুব্রত বাবু ওখানে ছুটে গেলেন এবং মন্ত্রীর হাত থেকে কাগজপত্র কেড়ে নেবার চেষ্টা করলেন। পরবর্তীকালে আমাদের সদস্যরা যখন ওখানে গিয়েছেন তখন ডাঃ সুদীপ্ত রায় ওখানে পা চালাচ্ছেন, লাথি চালিয়ে আমাদের সদস্য বংশ গোপাল চৌধুরীকে মেরেছেন।

সুদীপ্ত রায় তাঁর দৈহিক শক্তি প্রয়োগ করেছেন এবং এর ফলে সভায় প্রচণ্ড গোলমাল সৃষ্টি হয়েছিল। আজকে সর্ষের তেল এবং ভোজ্য তেল নিয়ে যখন সংকট দেখা দিয়েছে তখন ওঁদের নেতৃস্থানীয় ব্যক্তিরা ব্যবসায়ীদের হয়ে সুপ্রিম কোর্টে এবং হাইকোর্টে যাচ্ছেন। এতেই বোঝাযায় ওঁদের আসল মনোভাব কি। এখানে এ্যাসেম্বলীতে বসে বড় বড় কথা বলছেন, কিন্তু আমার এলাকায় দেখেছি ওঁদের দলের নেতারা তেল ব্যবসায়ীদের সঙ্গে সহযোগিতা করছেন। এ্যাসেম্বলীতে বসে সস্তা রাজনীতি করছেন এবং তেলের ঘটনা নিয়ে একটা চরম নোংরামির পরিচয় দিলেন। আমি ওঁদের এই নোংরামীর চরম নিন্দা করছি এবং যারা দোষী তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করবার জন্য দাবী করছি।

**শ্রী কমল গুহ :** মাননীয় স্পীকার মহাশয়, কিছুক্ষণ আগে কংগ্রেসের একজন সদস্য সুলতান আমেদ সম্বন্ধে বলতে গিয়ে বললেন—সংখ্যালঘু সম্প্রদায়ের একজন লোককে আঘাত করা হয়েছে। আমি তাঁর এই নোংরা কথার তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ওঁদের বক্তব্য শুনলাম। এখানে যে ঘটনা ঘটেছে সে সম্বন্ধে আমি কিছু বলব। আপনি দেখেছেন আজকে উল্লেখ পর্বে কংগ্রেসের তরফ থেকে যাঁরা বলেছেন তাঁরা প্রায় সকলেই সর্ষের তেল সম্বন্ধে বলে গেছেন। ট্রেজারি বেঞ্চ থেকে মন্ত্রী মহাশয় তাঁর বিবৃতি পাঠ করছিলেন তখন কংগ্রেস সদস্যরা এমনভাবে চীৎকার শুরু করলেন যার জন্য মন্ত্রীমহাশয়ের বিবৃতি আমরা শুনতেই পেলাম না। এরপর দেখলাম ওঁদের তরফের কয়েকজন সদস্য মন্ত্রীমহাশয়ের কাছে এলেন এবং একজন সদস্য তাঁর হাত থেকে কাগজপত্র নিয়ে ছিঁড়ে ফেললেন। আজকের ঘটনা সম্বন্ধে ওঁরা যে সব অসত্য কথা বলে গেলেন তাতে আমি অবাক হয়ে গেলাম। আমি কোনদিন ভাবিনি এই ধরণের অসত্য কথা হাউসে বসে শুনতে হবে। সুব্রতবাবু বললেন আমি নাকি ওখানে গিয়ে মারধোর করেছি। আমি কখনও মন্ত্রী মহাশয়ের ওখানে গিয়ে মারধোরে লিপ্ত থাকিনি। আজকে যে ঘটনা ঘটল এই ধরনের অশোভন আচরণ কল্পনাও করা যায়না। এরপর দেখলাম সুব্রতবাবু ওখানে

বসে ভারতীয় সংবিধান আমার দিকে ছুঁড়ে মারলেন এবং সেটা আমার মাথায় গিয়ে লাগল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা কথায় কথায় সংবিধানের দোহাই দেন অথচ সেই পবিত্র সংবিধান নিয়ে এই আচরণ করলেন। ওঁরা সংবিধানের কথা বলেন কিন্তু সেই সংবিধান যখন ওঁদের বিরুদ্ধে যায় তখন সংবিধানকে ছুঁড়ে ফেলতে ওঁদের দ্বিধা হয়না।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দীর্ঘ বক্তব্য রাখতে চাইনা। আজকে হাউসের সামনে কয়েকজন সদস্য ঘটনার বিবরণ দিতে গিয়ে আমার নাম উল্লেখ করেছেন। আমার সম্বন্ধে তাঁরা সম্পূর্ণ অসত্য কথা বলেছেন এবং আমি তাঁদের বক্তব্যের তীব্র প্রতিবাদ করছি। আমরা বিরোধীদলের সদস্যরা আজকের ঘটনার পর নিরাপত্তার অভাববোধ করছি কাজেই আপনি আমাদের নিরাপত্তার ব্যবস্থা করুন। স্যার, আমরা হাউসে সংখ্যায় কম হতে পারি, বিরোধীদলের ছোট্ট আসনে বসতে পারি—কিন্তু আপনি বলুন, আমরা কোন ব্যাপারে প্রতিবাদ করতে গেলে ওই তরফের কয়েকজন সদস্য এসে যদি আমাদের প্রহার করতে শুরু করে আমরা তখন কি দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখব? এটা কখনও হয়না। আমরা গণতান্ত্রিক পদ্ধতিতে ৪২ শতাংশ ভোট পেয়ে বিধানসভায় এসেছি অথচ সংখ্যাগরিষ্ঠদের হাতে অপমানিত হচ্ছি। এর চেয়ে দুঃখের বিষয় আর কি হতে পারে। আমি আপনাকে অনুরোধ করছি, আজকের ঘটনা সম্বন্ধে আপনি আপনার রুলিং দিন এবং যাঁরা এখানে অসত্য কথা বলেছেন তাঁদের বিরুদ্ধে এ্যাকসন নিন।

**শ্রী দীপক চন্দ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সভায় নূতন সদস্য এবং আমি একজন চিকিৎসক। আমার ধারণা ছিল না এই এসেম্বলীতে এসে আমাকে রোগী দেখতে হবে। আমি এখানে চারজন রোগী দেখলাম। একজন ওঁদের এবং তিনজন এই পক্ষের। এই রকম ঘটনা যে ঘটবে এটা আমার কল্পনাতেও ছিল না। আমি দেখলাম একজন নেতা যাকে আমি বাইরেও দেখেছিলাম, তিনি এই সব করলেন। তিনি মন্ত্রীর কাছে এসে এই রকমভাবে প্রভোক করলেন এবং দেখলাম আরও বেশী করে প্রভোক শুরু করলেন ঐ দলের আরও কয়েকজন এখানে এসে। আমরা দুজন চিকিৎসক মাঝখানে দাঁড়িয়ে ছাড়িয়ে দেবার চেষ্টা করেছি। আমি আশ্চর্য হয়ে যাচ্ছি যে এই রকম ঘটনা এই জায়গায় কি ঘটতে পারে? স্যার, এই রকম ঘটনা আর যাতে না ঘটে তার জন্য আপনি দয়া করে একটা রিফ্রেসার ক্লাস করবার ব্যবস্থা করবেন। এবং এই হাউস চালাবার মত একটা ব্যবস্থা নেবেন। আজকে এই সভা মাত্র শুরু হয়েছে। এবং এই সভা শুরু হবার দিন থেকেই যে কাজ ওঁরা শুরু করলেন জানি না এই সেসনে কি অবস্থা হবে। স্যার, আপনি ওঁদের একটু সংযত হয়ে চলবার জন্য শিক্ষা দেবেন এবং যেসব পদ্ধতি আছে সেগুলি যাতে ঠিক ঠিকভাবে প্রতিপালিত হয় সেদিকে আপনি একটু নজর দেবেন। আমি বাইরে চিকিৎসা করি—কিন্তু ভিতরে, এই এসেম্বলীতে যে চিকিৎসা করতে হবে এটা আমি কখনও ভাবিনি। আমার বিশেষ অনুরোধ এইভাবে যাতে আর চিকিৎসা না করতে হয় তার জন্য চেষ্টা করবেন।

**শ্রী কামাক্ষা চরণ ঘোষ ঃ** স্পীকার স্যার, আজকে যে ঘটনা ঘটেছে সেই ঘটনা আমরা সবাই দেখেছি। আমার প্রশ্ন হচ্ছে, এই বিধানসভায় এই ঘটনা ঘটা একটা লজ্জাজনক ব্যাপার। খাদ্য মন্ত্রী যখন তাঁর বিবৃতি পড়ছিলেন এবং পড়তে পড়তে যখন বলতে আরম্ভ করেছেন যে পশ্চিমবাংলায় তেল কলের মালিকরা আজকে তেলের দাম বাড়াচ্ছে—ঠিক সেই সময় থেকেই ওঁদের ষড়যন্ত্র শুরু হোল, তখন থেকে চীৎকার শুরু হয়ে গেছে। এই দেখে মনে হয় যে ওঁরা তেল কলের মালিকদের দালাল। এই রকম আচরণ আমি কখনও দেখিনি। যখন মন্ত্রী মহাশয় তাঁর বিবৃতি পড়ছেন বক্তব্য রাখছেন তখন সেটা ওঁদের শোনা উচিত। এই বাধা সৃষ্টি করা আমি মনে করি কোন সদস্যই সমর্থন করতে পারে না। এই সঙ্গে আমি সত্য বাপুলী মহাশয়কে একটা ধন্যবাদ দেবো। He is a good criminal lawyer এই রকম ক্রাইমকে ডিফেন্ড করতে আমি কখনও দেখি নি। উনি একেবারে রাত কে দিন, দিনকে রাত করে দিতে পারেন।

**শ্রী নির্মল কুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে বিবৃতি পড়তে দেন নি। আমি দু এক মিনিট বলবো, আপনারা একটু ঠাণ্ডা মাথায় শুনবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন কংগ্রেস পক্ষের মাননীয় সদস্যরা ভোজ্য তেল সরষের তেল, রেপসিড তেল সম্বন্ধে যখন উল্লেখপর্বে বক্তব্য রাখছিলেন, আমি তখন একটা কাজে ব্যস্ত থাকায় ঘরে ছিলাম এবং সেখান থেকে এই সব কথা শুনছিলাম। এবং তখনই তৈরী হয়ে লিখিতভাবে এখানে একটা বিবৃতি পড়ছিলাম। এতে ওঁদের আপত্তি কেন হোল তা বুঝলাম না।

**[3.35-4.05 P. M.]**

কারণ, কোথাও তো কংগ্রেস দলের কোন সমালোচনা নেই। কেন্দ্রীয় সরকারের পর্যন্ত তথ্য আছে—কোন সমালোচনা নেই। এদের কোন বিরোধিতা নেই। এত গায়ে লাগল কেন? অসাধু [illegible] নিন্দা আছে, তেলকল মালিকদের নিন্দা আছে। এতে এত গায়ে লাগল কেন, আমি বুঝতে পারলাম না। ঘটনাটা কি ঘটল? আমি পড়ব, তারপর আমার বিবৃতির আগা পাছতলা সমালোচনা করুন—এই বিধানসভা তার জন্যই আছে। কিন্তু কয়েকজন সদস্য এদিকে এলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ পক্ষের সদস্য সুলতান আহমেদ আমার হাত থেকে বিবৃতি কেড়ে নিয়ে ছিঁড়ে দিয়েছেন—ছিঁড়ে নিয়ে চলে গেছেন আমার সামনে, আমি দিব্য চক্ষে দেখেছি। আমাদের এখানে অনেক পুরানো সদস্য আছেন, প্রাক্তন অধ্যক্ষ অপূর্বলাল মজুমদার আছেন, মৃত্যুঞ্জয় বন্দোপাধ্যায় আছেন, জ্ঞানসিংহ সোহনপালজী আছেন, ফজলুর রহমান সাহেব আছেন, ১৯৬৪ সালে ওঁকে আমি মন্ত্রী হিসাবে দেখেছি, প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী সৌগত রায় আছেন। এটা ওঁরা একবারও ভাববেন না—এই সব ঘটনাগুলি যখন কাগজে বেরবে তখন লোকে আমাদের সম্বন্ধে কি ভাববে? এই কথাটা একটু ভেবে আপনারা নতুন সদস্যদের একটু নিয়ন্ত্রন করুন, মার-পিট বন্ধ করুন। এটা কি? ছিঁড়ে নেবেন কাগজ, মারধোর করবেন, এই জিনিস চলে? বেশ তো, তেল নিয়ে সংকট আছে, আলোচনা করুন এবং আমাদের ত্রুটি হলে দেখিয়ে দিন, তার একটা পদ্ধতি আছে। কিন্তু কাগজ ছিঁড়ে নেবেন, পড়তে দেবেন না, দাবী করবেন বিবৃতি দিন, আর বিবৃতি দিলে ছিঁড়ে নেবেন—এটা কি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুলতান আহমেদ আমার কাছ থেকে কাগজ নিয়ে ছিঁড়ে দিয়েছেন, আমি আপনার কাছে অভিযোগ করছি। উনি আমার হাত থেকে কেড়ে নিয়েছেন।

**মিঃ স্পীকার ঃ** আর কোন বক্তৃতা নয়, আপনারা বসুন। এখন প্রশ্ন হচ্ছে—আমি বার বার বলি যে, আমাদের একটা রুলস আছে, প্রসিডিওর আছে। পার্লামেন্টারি সিস্টেমের মধ্যে ধৈর্যই হচ্ছে অত্যন্ত ভ্যালুয়েবল্ জিনিস সবচেয়ে মূল্যবান জিনিস। ধৈর্য্য নাহলে পার্লামেন্টারি সিস্টেম চলে না। ওনারা যখন বলবেন ধৈর্য্য ধরে আপনাদেরকে শুনতে হবে, আর আপনারা যখন বলবেন তখন ধৈর্য্য ধরে ওঁদেরকেও শুনতে হবে। এতো অদ্ভুত অব্যবস্থা দেখি যে, মন্ত্রী বক্তৃতা করছেন, ওদিক থেকে ছুটে এলেন, ওপার চলে গেলেন ইন ভায়োলেন্স অব রুলস। রুলসে বাধা আছে, নিজের জায়গা ছেড়ে অন্য জায়গায় যাওয়া যায় না। রুলস মানতে হয়। স্বাভাবিক, যদি একদলের লোক অন্য দলের দিকে চলে যায় তাহলে একটা গণ্ডগোল হবার সম্ভাবনা হবে, এটা হিউম্যান সাইকোলজির ব্যাপার। এটা ঠিক নয়। প্রভোকেসনের ব্যাপার

াছে, নানা রকম ব্যাপার আছে। এখন প্রশ্ন হচ্ছে ওঁরা বলবেন আপনারা মেরেছেন, আর আপনারা বলবেন ওঁরা মেরেছেন। হোয়াট ইজ দি কজ অব প্রভোকেসন—এটাই চ্ছে প্রশ্ন। প্রভোকেসনের সৃষ্টি কোথায়? এটা বন্ধ করা যায় না? পার্লামেন্টে হয়, এখানেও হতে হবে, এটাই জাষ্টিফিকেসন?

(গোলমাল)

আমি বক্তৃতা করছি, বলতে দেবেন না—ধৈর্য্য কোথায়? হোয়ার ইজ দি পেসেন্স? এই ভাবে হয় না, এই ভাবে চলে না—আপনারা বসুন। এখন আমি আবার াপনাদের সবার কাছেই এ্যাপিল করছি, পশ্চিমবাংলার সারা ভারতের মধ্যে অন্য একটা স্থান আছে সব ব্যাপারে—গণতন্ত্রের ব্যাপারে আছে, পার্লামেন্টারি ডেমোক্রাসির ্যাপারে আছে। সারা ভারতকেই আমরা অনেক ব্যাপারে লিডারসিপ দিই। আমি হাউসের প্রতিটি সদস্যের কাছে অনুরোধ করব যে, অন্তত আমাদের এই হাউসের যে ান সম্মান, ঐতিহ্য আছে, সেটাকে আপনারা রক্ষা করবার ব্যবস্থা করবেন। এটার সবারই দায়িত্ব আছে, শুধু আমার একার নয়। সবাই বলবেন শুধু আমাকে প্রোটেকসন ন—আমারও সবার কাছে প্রোটেকসনের প্রশ্ন আছে—আমাকে প্রোটেকসন কে দেবে? আপনারা ঠিকমত চললে সবারই প্রোটেকসন হবে—আমারও হবে, আপনাদেরও বে। আর সবাই যদি ভায়োলেট করি, প্রভোকেট করি, নানা রকম গোলমালের মধ্যে থাকি তাহলে হাউস চলবে না। এখন প্রশ্ন হচ্ছে কি? যখন স্পীকার বলে তখন সবাই শানে। কিন্তু আমি এই হাউসে একটা অদ্ভুত নিয়ম দেখি যে, স্পীকারের সঙ্গে বিতর্ক হয়, তর্ক হয়—কেন হয় জানি না। আমি তো কারো নাম নিলাম না। উনি জিজ্ঞাসা ংছেন, সুলতান আহমেদ কি মেরেছে। কি উত্তর দেব, জানি না। আমি কি বলেছি বুঝতে হয়—বোঝার চেষ্টাও হয় না। চেষ্টা যখন হয় না, তখন ছেড়ে দিন। এখন আমার নুরোধ, এটা কয়েকদিনের সেসান। যাতে আমরা শান্তিপূর্ণ ভাবে কাজ করতে পারি সেই জন্য আমাদের সকলেরই উপর দায়িত্ব আছে। আমাদের হাতে যে কাজ আছে সই কাজ যাতে আমরা সবাই এক সাথে কো-অপারেট করে সাহায্য করে করতে পারি সেটা দেখতে হবে। এই ম্যাটারটা এখানেই শেষ করতে হবে, ফারদার যেন এই ্যাপার নিয়ে আর আলোচনা না হয়।

**Privilege Motion.**

**Mr. Speaker :** Mr. Roy, before you make a submission. আমি কয়েকটি কথা বলছি। আমাকে মিঃ সাধন পাণ্ডে একটা চিঠি দিয়েছেন াজকে। আজকের তারিখ হচ্ছে ১৩ কিন্তু উনি চিঠি দিয়েছেন অক্টোবর ১৪ বলে। তাতে তিনি লিখছেন,

Dear Sir,

Sub : Privilege Motion raised by Shri Amalendra Roy regarding reflections on the House and the Chair in the letters to the Speaker by me.

With reference to the above, I beg to state that I had already tendered an unconditional apology in the Iouse in the matter on 17th June, 1987.

However, by this letter I once again tender my sincerest apology to you and the August House for the vords used by me in my two letters dated 27th May and 3rd June, 1987.

I shall request you to kindly close down the chapter and oblige.

Thanking you,

Yours faithfully,

Sd/-Sadnan Pande

এখন প্রশ্ন হচ্ছে, আমি তো মনে করছি এই লেটারটা যথেষ্ট মানে যেটাকে আনকোয়ালিফায়েড এপলজি বলি। কিন্তু কথা হচ্ছে হাউস ইন সেশন থাকলে The nember should come to the House and make a statement before the House যদি মাননীয় সদস্য এখানে থাকেন তাহলে উনি াউসে এসে এই ষ্টেটমেন্টটা করলে we can close the matter here.If the Honourable member does not come then we have o adjourn the matter till tomorrow.

**Shri Sadhan Pande** : Respected Mr. Speaker, Sir, I thank you that you have provided me, you have extended to me an opportunity to express my feelings before the August House and to the Chair. If any words ısed by me inthose two letters which, I think, hurt feelings of the House or of the Chair, I express my deepest ıpology.

**Mr. Speaker :** Mr. Pande, I think, you should not say 'if'. You should tender an unqualified apology.

**Shri Sadhan Pande :** Mr. Speaker, Sir, if you permit me to read the letter, I may go through it. As per your lirection I may read out the letter :

"With reference to the Privilege Motion raised by Shri Amalendra Roy regarding reflections on the Iouse and the Chair in the letters to the Speaker by me, I beg to state that I had already tendered an ınconditional apology in the House in the matter on 17th June, 1987.

However, by this letter I once again tender my sincerest apology to you and the August House for the words used by me in my two letters dated 27th May and 3rd June, 1987.

I shall request you to kindly close down the chapter and oblige.

Thanking you,"

**Mr. Speaker** : Mr, Amalendra Roy, do you want to proceed with your Privilege Motion ?

**Shri Amalendra Roy** : No, Sir.

**Mr. Speaker** : The Privilege Motion may now be dropped.

**Adjournment**

The House was then adjourned at 4.05 p.m. till 1 p.m. on Wednesday, the 14th October, 1987, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assmebly Assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 14th October 1987 at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 16 Ministers, 5 Ministers of state and 199 Members.

### Obituary References

[1—1.10 p. m.]

**Mr. Speaker** : Before taking up the business of the day, I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Kishore Kumar Ganguly, noted singer and film actor and Shri Adhir Chakraborty, veteran journalist.

**Shri Kishore Kumar Ganguli :**

Shri Kishore Kumar Ganguly, breathed his last on Tuesday the 13th October, 1987 at his residence following a heart attack. He was 58.

Born at Khandwa, Madhya Pradesh, Kishore Kumar Ganguly made his debut in the Hindi Film 'Chalti Ka Naam Gadi' along with his two brothers. Later he starred in many other films and established himself as a god comedian. His Bengali Film 'Lukochuri' gave him an unprecedented popularity in Bengal. Besides, he playbacked in many Hindi and Bengali Films. His songs in the Hindi and Bengali Films ae memorable. He was awarded Film Fare Award for two times.

At the sad demise of Shri Ganguly the country has lost a renowned singer and actor.

**Shri Adhir Chakraborty :**

Shri Adhir Chakraborty, an eminent journlist, breathed his last on the 13th October, 1987 at the National Medical College in Calcutta. He was 66.

Born at Barishal in Bangladesh in 1921, Shri Chakraborty graduated from Vidyasagar College of Calcutta University with Honours in Economics. He became a member of the undivided Communist Party in 1940 and became a member of Barishal District Committee in 1945.

In 1946 he took up journalism and in 50's he was the editor of Party's Organ "Swadhinata." Following the party split, he joined the Communist Party of India (Marxist). He was associated with the Satyajug and the Basumati.

During United Front regime he acted as Director of Information of the Government of West Bengal. In 1977 he was appointed Adviser of Information to the State Government. He had been editing the monthly Basumati since 1984. He had special contribution in the publication of "Aalor Phulki" a Government publication and also in the State Government exhibition "Muktir Sangrame Bharat."

At the demise of Shri Chakraborty, the country has lost a veteran journalist, as well as a sincere political worker.

Now I would request the Hon'ble Member to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage honourable members stood in silence for two minutes)

Thank you, Ladies and Gentlemen, Secretary will send the massage of condolence to the members of the family of the deceased.

**Starred Questions**

**(to which oral answers given)**

**দুধ ক্রয়ের পরিমাণ ও মূল্য নির্ধারণ**

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮।) **শ্রী অমিয় পাত্র ঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে দুধ উৎপাদকদের নিকট হতে দৈনিক গড়ে কত লিটার দুধ (র-মিল্ক) কেনা হচ্ছে;

(খ) প্রতি লিটার দুধের ক্রয়মূল্য কত ; এবং

(গ) বর্তমানে দুধের দাম বৃদ্ধির কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি?

**শ্রী প্রভাস চন্দ্র ফদিকার ঃ** (ক) ১৯৮৭ সালে এ রাজ্যে এ পর্যন্ত ক্রীত দুধের দৈনিক গড় ৫৬,৮৫০ কেজি।

(খ) দুধের ক্রয় মূল্য নিম্নরূপ ঃ-

১। সাধারণ দুগ্ধ উৎপাদক-বিক্রেতাদের জন্য -

(ক) গরুর দুধ - ৩ টাকা ১৮ পয়সা প্রতি কেজি।

(খ) মহিষের দুধ - ৪ টাকা ১১ পয়সা প্রতি কেজি।

২। হরিণঘাটা দুগ্ধকলোণী ও গঙ্গানগর গবাদি পশু পুণর্বাসন প্রকল্পের লাইসেন্সেধারীদের জন্য।

(ক) গরুর দুধ - ৩ টাকা ৩৮ পয়সা প্রতি কেজি।

(খ) মহিষের দুধ - ৪ টাকা ৩১ পয়সা প্রতি কেজি।

এবং ৩। অপারেশন ফ্লাড আওতাভুক্ত সমবায় দুগ্ধ উৎপাদন ইউনিয়ণ্ডলির জন্য -

(ক) গরুর দুধ - ৩ টাকা ৬৮ পয়সা প্রতি কেজি।

(খ) মহিষের দুধ - ৪ টাকা ৬১ পয়সা প্রতি কেজি।

গ। দুধের দাম ও সংশ্লিষ্ট বিভিন্নদিক পর্যালোচনার উদ্দেশ্যে গঠিত কমিটির প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

**Creation of environment consciousness among the students**

*** 15.** (Admitted question No. *46) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Environme Department be pleased to, state—

(a) whether the State Government has any programme for creating environment consciousne among the students; and

(b) if so,

(i) the details thereof; and

(ii) the steps taken proposed to be taken in the matter?

**Dr. Amborish Mukhopadhyay :** (a) Yes.

(b) A provision has been made in the budget of this Department for activities on dissemination o environmental education and arousing environmental awareness among the Public. A number of no Government institutions were/are being given modest financial support to hold seminars, exhibitions an undertaking similar such activities among children and youth in particular.

A committee has been set up by the Department of Environment to suggest the curriculum o environmental matters in schools. It is proposed to include this curriculum in the prescribed syllabu once the recommendatios of this committee are received. The committee is headed by a former Vice Chancellor of Calcutta University and includes other educationists.

Jana Bingnan Jatha also propagating the environmental hazards on the streets of West Bengal.

**Shri Saugata Roy** : Sir, the Minister has stated that theoritical training in environment will be given to school students according to this programme. May I ask the Hon'ble Minister whether he has taken any scheme so that the school children can take part in a large number in tree plantation especially in the city of Calcutta which is really very polluted and plant trees in the open parks like Rawden Square?

**Dr. Ambarish Mukhopadhyay** : I had already stated that a curriculum is being prepared by the eminent educationists including the Vice-Chancellor of one University. As soon as the environment syllabus will be prepared it will be a part of the curriculum of the students in different institutions. But the details is being worked out first by the Committee. Now, as far as the experimental participation of the students is concerned, I can say, this year a large number of students have taken active participation. This is a quantum jump. A large number of students have come out and taken up certain projects of tree plantation. In every schools, in the open space, the students have planted large number of tress in the seasons. Now we have taken up a project in Calcutta. In this programme we will plant trees on kitchen gardens. More flower trees will be planted. It is long term project of 15 years. As far as Rawden Square is concerned, I would say, that plantation of a couple of trees would not in any way solve the pollution problem of this city as environment is a big subject and should be dealt in details.

[1-10—1-20 P. M.]

**Shri Saugata Roy** : Recently the Transport Department has taken up a plan involving the young volunteers and D. Y. F. cadres to control the traffic in the streets of Calcutta. Now may I ask the honourable Minister whether he has any plan to involve the young school children in the environment consciousness programme among the people?

**Dr. Ambarish Mukhopadhyay** : To-day there is a question on this issue and I will answer then.

**Shri Sumanta Kumar Hira** : Will the Hon'ble Minister be pleased to state whether he has any plan to create consciousness about environment among the Congress (I) M. L.As, so that they can create a healthy atmosphere inside the House?

**Mr. Speaker** : No, No, this question is not allowed.

**Shri Gyan Singh Sohanpal** : The Hon'ble Minister has given us to understand that he would constitute a committee on Environment headed by the Ex Vice-Chancellor of the Calcutta University as the Chairman including other members. But he has not disclosed the names of other members of the Committee. The other point is that whether the Government has fixed any time limit for submission of the recommendations of the Committee?

**Dr. Ambarish Mukhopadhyay** : The names are not with me readily.

**Mr. Speaker** : The names of the members of the Committee will be circulated to you to-morrow.

**Shri Gyan Singh Sohanpal** : Sir, if it is circulated to-morrow then how could I put my supplementary questions?

**Mr. Speaker** : All right, I will look into that.

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ছাত্রদের পরিবেশ সচেতন করার জন্য কর্মসূচী গ্রহণ করেছেন। কিন্তু পরিবেশ দূষণের মূল কারণ হচ্ছে, এই রাজ্যে বহুজাতিক করপোরেশন এবং মনোপলি হাউসেস। তারাই এই পরিবেশ দূষণ মূলতঃ করে থাকে কলকাতা এবং পার্শ্ববর্তী এলাকায়। এরাই প্রধানতঃ দায়ী। এইসব মনোপলি হাউসেস এবং ম্যাল্টিন্যাশনাল করপোরেশনগুলিকে নিয়ন্ত্রণ করার জন্য রাজ্যসরকার কি কোন কর্মসূচী গ্রহণ করেছেন?

**ডাঃ অম্বরীশ মুখার্জী ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, প্রথম কারণ হচ্ছে সীমাহীন দারিদ্র, যে কথা ম্যাডাম ইন্দিরা গান্ধী এবং মিঃ রাজীব গান্ধী বার বার বলেছেন। পরিবেশ কিসে দূষিত করছে এবং দারিদ্র দূরীকরণের প্রকল্প কোথায় আকটে আছে এবং এর পিছনে পলিটিক্যাল উইল কি তাও আপনি জানেন।

অন্যদিকে মাল্টিন্যাশানাল মনোপলি হাউস সাহায্য করছে। পলিউসন দেখার জন্য সেন্ট্রাল পলিউসন কন্ট্রোল বোর্ড আছে, এবং সম্প্রতি একটা আইন হয়ে এনভারমেন্ট প্রোটেকসন এ্যাক্ট। সেই আইন বলে আমরা এখন কোন ক্ষমতা পাইনি, এমন কি সেন্ট্রাল পলিউসন কন্ট্রোল বোর্ডও কোন ক্ষমতা পান নি। এনভায়ারণে ডিপার্টমেন্টের হাতে ক্ষমতা আছে। যার নোটিশ হচ্ছে মাঝে মাঝে, কখন মনোপলি হাউসের কোন কনসালটেন্সি পাওয়া যাচ্ছে না, কখন মূলধন নেই ইত্যাদি ধরণের বাংগলিং করতে সুরু করেছে। আমি মনে করি পরিবেশ সম্বন্ধে সচেতনতা আমাদের মধ্যে খুব বেশী দেখা গেছে। এটা করার কারণ হচ্ছে সম্প্রতি মান সুপ্রীম কোর্টের একটা রায় বেরিয়েছে, যার প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কাণপুর টেনারী প্রসঙ্গে মাল্টিন্যাশান্যাল মনোপলি হাউস প্রথমেই বলেছেন মানু চাকরির সমস্যা, টাকা পয়সা নেই এসবের থেকেও পরিবেশ অনেক বেশী গুরুত্বপূর্ণ। এর থেকে কেন্দ্রীয় সরকার শিক্ষা নেবেন, মাল্টিন্যাশান্যাল মনোপ হাউসগুলিকে অন্তত প্রপারলি বিহেভ করতে বাধ্য করবেন। এই প্রসঙ্গে ভূপালের ইউনিয়ন কারবাইডের কথা যদি স্মরণে রাখেন তাহলে এঁদের মানসিকতা সম্ব আমার বেশী বলবার দরকার হবে না।

**শ্রী দেব নারায়ণ চক্রবর্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি - গঙ্গা নদীর জল যাতে দূষিত না হয় এবং গাড়ীর পেট্রোলের গ্যাসে বাত দূষিত না হয় তার জন্য অন্যান্য রাজ্যসরকারের তুলনায় এই রাজ্যসরকার কি কর্মসূচী গ্রহণ করেছেন এবং প্রচেষ্টা নিয়েছেন।

**ডাঃ অম্বরীশ মুখার্জী :** গঙ্গা শোধনের দায়িত্ব সারা ভারতবর্ষের এবং এ প্রসঙ্গে একটা পরিকল্পনা আছে। কেন্দ্রীয় সরকার এবং রাজ্যসরকার মিলেমিশে ক করেন। এ ব্যাপারে অগ্রগতি সন্তোষজনক। আমাদের উপর যতটুকু দায়িত্ব আছে আমরা সেই অনুযায়ী কাজ করছি। তবে বায়ু দূষণের সম্পর্কে বিশেষ করে বিভি যান বাহনের ধোঁয়া সম্পর্কে পরবর্তকালে যে প্রশ্নটি আছে তার মধ্যেই এর উত্তরগুলি দেওয়া আছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননায় মন্ত্রী মহাশয় জানাবেন কি - পরিবেশ দূষণ হচ্ছে একটা স্পেশালাইজড সাবজেকট। আমার প্রশ্ন এই ডিপার্টমেন্টে এমন বে লোক আছেন কি না যিনি এই পরিবেশ দূষণ সম্বন্ধে স্পেশালিষ্ট। যদি থাকেন তাঁর নাম এবং কোয়ালিফিকেসন।

**ডাঃ অম্বরীশ মুখার্জী :** ব্যাপারটা হচ্ছে এইগুলি নোটিশ দিলে জানিয়ে দিতে পারি। অনেক অফিসার, ইঞ্জিনীয়ার এবং টেকনিশিয়ান আছেন। মাননীয় সদস্যে পরিবেশ সম্পর্কে উপলব্ধি থাকলে বুঝতে পারবেন।

**মিঃ স্পীকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি তো পরিবেশ ভাল করছেন? আমাদের বিধানসবার পরিবেশ দূষিত হয়েছে, এটা ভাল করবেন তো?

**ডাঃ অম্বরীশ মুখার্জী :** এটাতো আপনি করবেন।

**'ল্যান্ড ট্রাইবুন্যাল' গঠন**

* ১৬। (অনুমোদিত প্রশ্ন নং * ১৬২।) **শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) 'ল্যান্ড ট্রাইবুন্যাল' গঠনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** (ক) পশ্চিমবঙ্গে একটি "ল্যাণ্ড ট্রাইবুন্যাল" গঠনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রাথমিক প্রস্তুতি হিসাবে অনুসন্ধান করে দেখা হচ্ছে কোন কোন রাজ্যে এ ধরনের ট্রাইবুন্যাল গঠন করা হয়েছে এবং সেখানে এ বিষয়ে কি ধরনের আ প্রণয়ন করা হয়েছে।

[1.20 -1.30 P.m]

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :**— মানীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, আমাদের আগামী যে বাজেট অধিবেশন আসবে, সেই বাজেট অধিবিশনে এই সংক্রান্ত কে বিল আনবেন কী?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :**— আমি তো বললাম, এটা সম্বন্ধে আমরা করবো সিদ্ধান্ত নিয়েছি। কিন্তু এটা সংবিধানের ৩২৩ (খ) ধারা অনুযায়ী ল্যান্ড ট্রাইব্যুনা কার যায়, আমার কাছে খবর আছে কর্ণাটক, তামিলনাড়ু, কেরালা, উড়িষ্যায় এই বুকম বিল এসেছে, ওরা যা করেছে, সেই অভিজ্ঞতা নিয়ে আমরা করবার ব্যব করছি। এই সব ষ্টেট থেকে অভিজ্ঞতা আমরা নিচ্ছি, সেইগুলো হয়ে গেলে এই বিল আমরা আনবো। সেই জন্য আমি এই উত্তর দিয়েছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :**— মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি যে বিগত অধিবেশনে এই ঘোষণা করেছিলেন। বর্তমানে ল্যান্ড ট্রাইবুন্য সংক্রান্ত বিষয়ে কর্ণাটক এবং অন্যান্য রাজ্যের প্রসঙ্গে উল্লেখ করছেন। আমরা বক্তব্য হচ্ছে গ্রামাঞ্চলে অল্প জমির মালিক, বিধবা, তাদের প্রোটেকশন দেবার ব্যাপা একটা ভাল দৃষ্টিভঙ্গীর পরিচয় দিয়েছেন গভর্নমেন্ট, সেইগুলো কেনার ব্যবস্থা করবেন। এই বিষয়টা তরান্বিত করার জন্য কী ব্যবস্থা করেছেন, পরবর্তী অধিবেশ এই বিল আনতে পারবেন কি না?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :**— পরবর্তী অধিবেশনে নিশ্চয়ই আসবে, এই বিষয়ে প্রস্তুতি নিচ্ছি।

**Attacks by the tigers of the Tiger Project**

*17. (Admitted question No. *47) **Shri Prabuddha Laha** : Will the Minister-in-charge of the Forests epartment be pleased to state—

(a) whether the State Government has received reports of attacks on villagers and their cattle by the igers of the Tiger Project in the Sundarbans during the last three years; and

(b) if so,

(i) the number of villagers as well as their cattle who became victims of attacks by the tigers during he said period; and

(ii) the preventive measures taken /proposed to be taken in the matter?

**Dr. Ambarish Mukhopadhyay** : (a) Yes.

(b) (i) During the period from January '85 to September '87 a total number of 10 villagers and 192 attle became victims of tiger attacks in the villagers adjacent to Sundarban Tiger Reserve areas. Out of 0 villager, 4 villagers died and 6 villagers were injured.

(ii) The following measures are taken to prevent the Tigers from straying into inhabited areas and o protect the villagers and their properties whenover any Tiger strays into villages.

1) Electric fancing is Crected along the forest boundary in the vulnerable areas:

2) Physical barrier is also constructed by erecting fencing with posts and bushes, etc. as are available locally;

3) Wild pigs bred and reared inthe piggery of the reserve are released in the fringe areas of the forest as supplementary food for the Tigers;

4) Steps are taken to provide disturbance free hapitat to the tigers with a view to keeping the tigers confined to forest areas;

5) Attempt is made to retrieve the straying Tigers by creating ecological disturbances in the form of clearance of Jungles along the peripheral forest and locality and placement of electrically changed human dummies for deception and consequent decrease in man-eating;

6) Attempt is made to capture the straying tiger alive by setting up baited cages at different places of the locality;

7) Attempts are also made to tranquilise the straying tiger;

8) Constant vigilance and patrolling is undertaken across the straying route of the tiger;

9) Frequent meetings with the villagers are held seeking their cooperation in the matter of tacking the problems caused by straying tigers.

**Shri Prabuddha Laha** : May I know from the Hon'ble Minister whether in the name of combating ttacks against villagers some incidents of poaching have taken place or not?

**Dr. Ambarish Mukhopadhyay** : You see, this is a continuous battle; battle against those persons who ndulge in illegal activities and destroy forest space and on the other hand battle against those persons who encourage poaching. However, incidents of poaching have come down to a large extent. Though I

cannot exclude the possibility of such heinous crimes completely, as there might have been some interested persons - some big shots - who are engaged in export-import markets. Now-a-days people are more interested to preserve the natural environment. Some time back there was the when one of the tigers from Sajnekhali area of Sundarban was disturbing the local people very much. It was an offending tiger and its attacks were both against the household and their cattles. There was a great fury. However involving defferent parties and voluntary organisations there, we tried to apprehend and stop the tiger effectively, which you may know. So actually the situation is improving through not that fast.

**Shri Prabuddha Laha** : May I know from the Hon'ble Minister the approximate number at this time of the Royal Bengal Tiger in so far as this Tiger Projectis concerned?

**Dr. Ambarish Mukhopadhyay** : you see the estimate with me is mentioning the date as on 1.9.1983. So on September, 1983 the figures of them are as follows :

Male : 137

Female : 115

Calf : 12

T o t a l = : 264

Possibly we can go for another mention/survey sometime this year or next year because the population has increased by now.

**শ্রী ক্ষুদিরাম পাহান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, জলপাইগুড়ি জেলার বক্সা টাইগার প্রজেক্টের আওতায় যেসব জনবসতি আছে সেগুলোকে সেই এলাকা থেকে সরিয়ে দেবার কোন পরিকল্পনা আছে কিনা; এবং যদি সরান হয় তাহলে তাঁদের পুর্নবাসনের কোন ব্যবস্থা করবেন কিনা?

**মিঃ স্পীকার ঃ** এখানে প্রশ্নোত্তর চলছে সুন্দরবনের টাইগার প্রজেক্ট নিয়ে, কাজেই এই প্রশ্নের উত্তর এখানে হবে না।

**Shri Satya Ranjan Bapuli** : Will the Hon'ble Minister-in-charge be pleased to state when the persons counted the numbers of tiger, whether the Ministry itself was present at that time?

**Mr. Speaker** : না, না এটা হয় না। এটা নট্ এ্যালাউড্।

**Shri Satya Ranjan Bapuli** : May I know the source, i.e., from what source he has got the number of males and females?

**Mr. Speaker** : No, not allowed. This is the satatistics. No source has to be disclosed.

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৩ সালের সুন্দরবনের বাঘের পরিসংখ্যান উনি দিলেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, ১৯৮৩ থেকে ১৯৮৭ সালের মধ্যে কতগুলি বাঘেকে হত্যা করা হয়েছে ; হত্যা করা হয়ে থাকলে তার সংখ্যা কত এবং স্বাভাবিক কারণে মৃত্যু হয়ে থাকলে তার সংখ্যাই বা কত?

**ডাঃ অম্বরিশ মুখার্জী ঃ** আমি মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, ১৯৮৩ সালের পর থেকে এই ব্যাপারে কোন গণনা করা হয়নি। তবে মাঝে মাঝে ঐ ধরণের রিপোর্ট যা আমাদের কাছে আসছে সেটা কমপাইলড করে জানিয়ে দিতে পারি। তবে এটা ঠিক যে, বাঘের সংখ্যা বাড়ছে। দেখবেন, এই বছরই চিড়িয়াখানায় বাঘের তিনটি বাচ্চা হয়েছে। অর্থাৎ এক্ষেত্রে নো-হাউ আমাদের কিছুটা হয়েছে। কিন্তু বাঘের পপুলেশন ইনক্রিজ যা হয়েছে সেটা সঠিকভাবে গণনা না করে যদি সংখ্যাটা বলতে যাই তাহলে সেটা রুল অফথাম হয়ে যাবে। তবে এক্ষেত্রে কিছু কিছু স্যাম্পেল সার্ভে যা হয়েছে তাতে মনে করছি বাঘের সংখ্যা বেড়েছে এবং এই সংখ্যা ৩০০-র মত হতে পারে।

[1.30 - 1.40]

**Dr. Sudipta Roy** : Will the Bon'ble Minister be pleased to stated that whether it is a fact that the World Wild Life Organisation has protested against the proposal of erection of electric fenching or not? If it is so what are the steps suggested for protecting the villages?

**মিঃ স্পীকার ঃ**— উনি তো সব স্টেপস্ জানিয়ে দিয়েছেন। এই প্রশ্ন হবে না।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই, বাঘ জঙ্গল থেকে বেরিয়ে লোকালয়ে আসে খাদ্যের সন্ধানে। এই ব্যাপারে প্রিভেনটিভ এবং প্রিকসনারী মেজার মধ্যে এটা আপনি চিন্তা করছেন কিনা যে বাঘের খাদ্যের যে যে পশুগুলি দরকার সেই পশুর চাষ জঙ্গলে হচ্ছে কি না? যদি হয়ে থাকে তাহলে তাদের সংখ্যা দয়া করে জানাবেন কি?

**মিঃ স্পীকার ঃ** মন্ত্রী মহাশয় তাঁর আগের উত্তরে উনি সেটা জানিয়ে দিয়েছেন, আপনি হয়ত শোনেন নি।

### Alarming air pollution in Calcutta

*18. (Admitted question No. *133.) **Dr. Tarun Adhikary** and **Shri Saugata Roy** : Will the Minister-in-charge of the Environment Department be pleased to state—

(a) if it is a fact that air pollution in Calcutta has reached alarming proportion; and

(b) if so, the steps taken/proposed to be taken to protect and preserve the existing green spots/open public spaces in Calcutta?

**Dr. Ambarish Mukhopadhyay** : (a) In absence of any systematic official study, the extent of air pollution in Calcutta is yet to be ascertained. However, findings of the survey with special reference to autoexhaust reveal that the permissible limits of oxides of some chemicals as laid down by the Central Pollution Board have exceeded.

(b) Auto-Emission standards in respect of Carbon-Monoxide and density of Smoke have been laid down by the West Bengal Pollution Centrol Board under the Air Pollution Control Board under the Air Pollution Act, 1981. These standards have also been incorporated in the Bengal Motor Vehicles Rules, 1940. Industries around Calcutta (as elsewhere) are also being asked to instal control measures in terms of the provisions of the Air (Prevention and Control of Pollution) Act, 1981 and the bengal Smoke Nuisance Act, 1905.

A policy is being formulated by the Department of Environment to preserve the green patches, plant trees whereover there are none and ensure that no green cover on pavements is comented without express prior approval of the Department of Environment.

**Shri Saugata Roy** : Sir, the Minister has admitted that the pollution in Calcutta has exceeded the allowed limits and he has also stated that a number of steps has already been taken to preserve the environment in Calcutta. But inspite of that parks are being sold to the developers. May I ask the Hon'ble Minister whether the destruction of Rowden Square is not an effort to take aware the greenary of Calcutta? Whether the Municipal Corporation is sought permission before allowing construction multistoried markets and buildings?

**Dr. Ambarish Mukhopadhyay** : Before I give answer I should quote Shri Rajib Gandhi, our young dynamic Prime Minister. Sir, this is the report of the Commission on Environment and Development. The main challenge before the mankind is to preserve peace to eradicate poverty and to conserve the enviroment.

(Noise from the Congress-I benches)

**Mr. Speaker** : Mr. Mukherjee, you read that portion only which they want to hear.

**Dr. Ambarish Mukhopadhyay** : "In the name of growing more food and providing more comfort, we

have denuded our forests. In the name of industrial growth, we have polluted the rivers and seas, heated up the globe through the accumulation of carbon dioxide, and even depleted the ozone layers that shield the planet form harmful cosmic rediation."

Now, so far as the Rawdon Square is concerned, I can say that it is merely a park and by planting a few trees in the said park the problem will not be solved Pollution is a gigantic problem and a problem of the mankind as a whole whcih cannot be solved by planting a few trees in the said park. Poverty is one of the greatest tragedy of human being. So by constructing a market complex in the said park we could help at least a few peopel to earn their living. Perhaps the market complex at Rawdon Square will not affect the environment problem as apprehended by the Hon'ble member.

**Shri Saugata Roy** : The Minister has made a very lengthy reply. He has quoted Mr. Rajiv Gandhi. I can also remember the speech of late Indira Gandhi at Stockholm in the year 1983. What I want to know from the hon'ble Minister is whether he admits that Calcutta has become a polluted city?

[1.40 - 1.50 P.m]

:: Sir, Calcutta is a city where the environment has been polluted and it has reached a dangerous proportion and the proportion of the parks and open spaces in Calcutta is much below the world standards. Now, in this context, the parks and the open spaces are necessary for protecting the environment and for the normal function of the drainage system. The Supreme Court in this casr of the Satya Narayan Park has given a judgement on the question of ecological balance and maintenance of it. I wanted a specific answer from the Minister whether the selling of the parks llike Satya Narayan Park, Rawdan Square park and the Girish Park in North Calcutta will protect the environment and if so have they sought the requisite permission and what are the comments of the Environment Department. I think no effort should be made to fuzz the entire issue of environment.

**Mr. Speaker** : Mr. Roy, it is not a question. The question should have been made in this way whether it is fact that air pollution has reached an alarming proportion. You cannot divert the question. As such it cannot be allowed.

(Noise)

**শ্রী তরুণ চ্যাটার্জী** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন সি, মাননীয় বিধান রায় দুর্গাপুরে হাজার হাজার বিঘা জমি কেটে সেখানে কারখানা করেছিলেন, সেখানে হাজার হাজার জঙ্গল ছিল সেগুলোকে কেটে কারখানা করে ছিলেন। ওই জঙ্গল কাটা কি তাঁর খুব অন্যায় হয়েছিল?

**Mr. Speaker** : It is not allowed.

**Shri Gyan Singh Sohan pal** : Will thehonourable Minister-in-Charge be pleased to state whether it is a fact that the government has decided to protect and preserve all the parks for erating better environment in the city of Calcutta? If so, what made the government to deviate from its policy in respect of Satya Narayan Park and Rawdon Square?

(Noise)

**Mr. Speaker** : Mr. Mukherjee, you will answer the first part of the question. The second part of the question cannot be allowed.

(Noise)

Mr. Sohan Pal, you may put one specific question but you cannot put another question simultaneously from the backdoor.

**Dr. Ambarish Mukhopadhyay** : Possibly, it has been accepted by now that it is cheeper, rather, cheepest to pollute the atmosphere. Now what is needed most that we shall have to make a quantun jump in respect of plantation. This is most important because if we want to have the air anti-polluted, we have to combat with carbon-dioxide which is infested in the air. So we are going to plant as much trees as possible in and around Calcutta.

I do not understand why the other things are coming. Plantation of some trees will not solve the problem. It is thousand and thousand of trees which are to be planted can make some changes inthe atmosphere and combat with the carbon-dioxide that are in the air.

**Shri Prabodh Chandra Sinha** : I would live to ask the Hon'ble Minister, since he has said a lot about the environment, whether he considers these public places like Satyanarayan Park and Rodden Square are of environmenttal issue or not?

**Mr. Speaker** : No. No. This is not a relevant question. please take your seat.

**Shri Sumanta Kumar Hira** : will the Honourable Minister be pleased to state how many trees were in Calcutta during the Congress regime and the present regime?

**Mr. Speaker** : not allowed.

### Adjournment Motion

**Mr. Speaker** : Today I have received two notices of Adjournment Motion. The first is from Dr. Manas Bhunia on the subject of alleged death of A.V.S. in the State and the second is from Shri Saugata Roy on the subject of alleged violation of plan sanctioned by the Calcutta Corporation in the construction of Vardaan Market on Camac Street. The Members may call the attention of the Minister concerned through calling Attention, Question, Mention etc.

I, therefore, withheld my consent to the motions. One Member of the party may, however, read out the text of the motions as amended.

**ডাঃ মানস ভূঁঞা** ঃ— জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল পশ্চিমবঙ্গের প্রতিটি জেলার সদর হাসপাতালে, মহকুমার হাসপাতালে এবং প্রথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে সাপে কামড়ানো রোগীদের চিকিৎসার জন্য প্রয়োজনীয় এ. ভি. এস. ৯ মাস ধরে পাওয়া যাচ্ছে না। দূর দুরান্তের গ্রামগুলিতে সাপে কামড়ানো রোগীরা বিনা চিকিৎসায় মারা যাচ্ছে।

### Calling Attention to matters of Urgent Public Importance

**Mr. Speaker** : I have received three notices of Calling Attention, namely:-

1. Non-availability of A.V.S. in the rural and District Hospitals. : Dr. Manas Bhunia
2. Reported violation of plan in the Construction of Vardaan Market on Camac Street. : Shri Saugata Roy
3. Failure to energise Kalchini Block and other areas in Jalpaiguri District. : Shri Khudiram Pahan.

I have selected the notice of Dr. Manas Bhunia on the subject of Non-availability of A.V.S. in the rural and District hospotals.

The Minister-in-charge will please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla** : On 16th October, 1987, Sir.

**Mr. Speaker** : I beg to lay the First report of the Committee on Rules, 1987-88.

Any honourable member wishes to suggest amendment to the proposed Amendment of Rules should do so within seven days.

## MENTION CASES

[1.50 - 2.00 P.M]

**ডাঃ সুদীপ্ত রায় ঃ**— স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাশীপুর অঞ্চলে নর্থ সুবারবান হাসপাতালটি ১৮৮৬ সালে বেসরকারী মালিকানীনে তৈরী হয়। ৭৩ সালের ৩১ সে মার্চ এই হাসপাতালে সরকার প্রথম প্রশাসক বসান। ৮১ সালে ১ লা এপ্রিল সরকার এটি অধিগ্রহন করেন। ৭২ সালে যেখানে ১৩৭ টি বেড ছিল সেখানে আজ ১২০ টি বেড আছে। কিন্তু ৬০ জনের বেশি রুগী থাকে না। হাসপাতালে অত্যন্ত দুরবস্থা চলছে। টেড ভ্যাক ইনজেকসান পাওয়া যায় না। সুপারিনটেনডেন্ট একজন পার্ট টাইম ডাক্তার। তিনি আরো ৫ জায়গায় কাজ করেন। শোনা যায় তিনি কর্পোরেশানেরও ডাক্তার ছিলেন। সংবাদপত্রের মাধ্যমে জানতে পারছি সরকার হাসপাতলটিকে বিদেশে কর্মরত ডাক্তারদের হাতে দিয়ে এটাকে নন-পেয়িং করতে চাইছেন। এখান গরিব, নিম্ন মধ্যবিত্তরা চিকিৎসার সুযোগ পান। আমি আবেদন করছি সরকারী পরিচালনাধীনে রেখে একে উন্নয়ন করার ব্যবস্থা করুন।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ ঃ**— স্যার, মেদিনীপুর জেলার গড়বেতা থানার গ্রামে পুলিশ এবং থানার অফিসার ইন চার্জ একজন ক্ষেত মজুরকে গুলি করায় আহত অবস্থায় সে হাসপাতালে আছে। এ ছাড়া স্থানীয় কিছু দুষ্কৃতকারীদের সাহায্যে গ্রামে ক্ষেত মজুরদের সভা ঘেরাও করে পুলিশ এবং দুষ্কৃতকারীরা তাদের উপর লাঠি পেটাও করায় অনেকে হাসপাতালে স্থানান্তরিত করতে হয়েছে। এই অবস্থায় প্রতিকারের জন্য স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ**— স্যার, আসানসোল দুর্গাপুর ডেভেলাপমেন্টের জন্য আসানসোল দুর্গাপুর ডেভেলাপমেন্ট অথরিটি বলে একটা স্ট্যাটুটারী বডি গঠন করা আছে। এটা একটা হাই পাওয়ার কমিটি এবং ক্যাবিনেটের নম্বর টু-মিনিষ্টার শ্রী বিনয় চৌধুরী এর চ্যায়ারম্যান। তিনি এখানে বৈষম্যমূলক আচরণ করার ফলে কুলটি, হীরাপুর এবং আসানসোলের এম.এল.এ রা কেউ এখানে নেই। কিন্তু আমার কাছে যিনি হেরে গেছেন তাঁকে এই কমিটির মধ্যে রাখা হয়েছে। প্রশ্ন হচ্ছে এই ধরণের বৈষম্য মূলক আচরণ কি করা উচিত? এম.এল.এ যে পার্টির হোন না কেন তাঁদের কি ইকোয়াল রাইট নেই? সেজন্য একে লোকে আসানসোল দুর্গাপুর ডেকয়েট অ্যাসোসিয়েসান বলে। এর সব মেম্বারই সি পি এমের। আমরা কি তাহলে দিল্লীতে বলরাম জাখারকে বলব যে কমিটিতে সি পি এমের মেম্বারদের রাখবেন না? তা হলে একদিন যখন আপনারা অপোজিশানে আসবেন সেদিন যদি আমরা এরকম আচরণ করি তাহলে কি হবে? অবশ্য সেদিন আর দেরী নেই। আপনারা একটা লোকর ইমেজ নিয়ে চলছেন। তিনি না থাকলে কোথায় আপনারা যাবেন এ কথার উত্তর আপনারা দিন?

**শ্রী তোয়াব আলি ঃ**— স্যার, আপনার মাধ্যমে একটি বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩১ শে আগষ্ট লালগোলা থানার জয়শ্রী সিনেমার কাছ থেকে স্বপন ঘোষ নামে একটি ছেলেকে সমাজবিরোধিরা তুলে নিয়ে গিয়ে একটি বাড়িতে খুন করে। পরে পুলিশ সেই মৃতদেহ উদ্ধার করে। যখন দুষ্কৃতকারীদের পুলিশ ধরতে যায় তখন স্থানীয় বিধায়ক [* *] বাড়িতে তারা আশ্রয় নিয়েছিল। পুলিশের উপর তারা সেখান থেকে বোমা ছোড়ে এবং আগ্নেয়াস্ত্র নিয়ে আক্রমন করে। যারা খুন করেছে তাদের মধ্যে সাত্তার সাহেবের ভাইপো নজরুল ফারুক ছিল। এর ফলে সেখানে একটা সন্ত্রাস সৃষ্টি হয়েছে। তারা পরিকল্পিত ভাবে এলাকার আইন শৃঙ্খালার অবনতি ঘটাচ্ছে। এবং বিরোধি দলনেতার ভাইপো তাতে মদত দিচ্ছে। সমাজ বিরোধিদের কঠোর হাতে দমন করার জন্য আবেদন জানাচ্ছি।

**মিঃ স্পীকার ঃ**— সাত্তার সাহেবের নাম বাদ যাবে।

**শ্রী ক্ষুদিরাম পাহান ঃ**— স্যার, জলপাইগুড়ি জেলায় প্রায় ১০০ টি ঘন বস্তী আছে। চা বাগিচার এবং সেই এলাকার ছোট ছোট ব্যবসাকে কেন্দ্র করে সেখানে সমাজের দুর্বলতর শ্রেণীর লোকেরা বাস করে। কিন্তু সেসব জায়গাগুলি পঞ্চায়েতের আওতায় নয়। নোটিফায়েড এলাকা এবং মিউনিসিপ্যাল এলাকা বাদ দিয়ে আর সব এলাকাই পঞ্চায়েত এলাকার মধ্যে আছে। অতএব উত্তরবঙ্গের ঐরূপ এলাকার দুর্বলতরতর শ্রেণীর মানুষদের অবিলম্বে পঞ্চায়েতের অধীনে আনার জন্য পঞ্চায়েত মন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ**— স্যার, বিধানসভায় আলিপুর নজরত থানার দুর্নীতি নিয়ে আমরা বলেছিলাম।

**মিঃ স্পীকার ঃ**— এটা নিয়ে মামলা চলছে - সাব জুডিশ - বলা যায় না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ**— ব্যাপারটা বললে আপনি বুঝতে পারবেন। এনকোয়ারী রিপোর্টের কথা বলছি না। ডি. সি. আর. নিয়ে যে কেলেঙ্কারী, সেখান থেকে যে লক্ষ লক্ষ টাকা নষ্ট করা হয়েছে সেটা নিয়ে এনকোয়ারী কমিশন করার কথা বলছি যেমন বোফর্স কেলেঙ্কারী নিয়ে রাজীব গান্ধী পার্লামেন্টে একটা কমিটি করেছেন। অর্থাৎ সেই রকম একটা কমিটি মুখ্যমন্ত্রী এখানে করুন যখন এনকোয়ারী কমিশন এনকোয়ারী করতে পারছে না। মুখ্যমন্ত্রীর সততা সম্বন্ধে, তাঁর

---

Note— * Expenged as ordered from the Chair.

প্রাইভেট সেক্রেটারীর সততা সম্বন্ধে এক প্রশ্ন সাধারণ মানুষের মনে মধ্যে জেগেছে। আমরা চাই সব পার্টির এম. এল. এ নিয়ে একটা তদন্ত কমিশন এখানে তিনি করুন যাতে প্রকৃত ঘটনা জানা যায় এবং আপনি আমাদের চেয়ারম্যান হোন তাতে আপত্তি নেই। আপনি অগ্রণী হয়ে আমাদের সকলকে নিয়ে একটা কমিটি করুন। আমরা জানতে চাই প্রকৃত ঘটনা কি হয়েছে, কত টাকা সেখান থেকে তোলা হয়েছে। সেখানে কি দুর্নীতি হয়েছে সেটি আপনি দেখবেন, আমরা দেখব, সকল মাননীয় সদস্যরা দেখেবেন এবং হাউসে প্লেস করা হোক রিপোর্টটা। এতে দু'জন এক্স ডি. এম. ইনভলভড। এতে কি আছে আমরা দেখি এবং হাউসে আলোচনা করি। মুখ্যমন্ত্রীর সৎ সাহস থাকলে তিনি একটা কমিটি বসান।

**মিঃ স্পীকার ঃ** মিঃ বাপুলি, অল পার্টি কমিটি হবে, এনকোয়ারী কমিটি হবে, কোর্ট হবে, কত রকম হবে?

**শ্রী অঞ্জন চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এলাকাতে বন্যার পরবর্তীকালে একটা গুরুত্বপূর্ণ সমস্যা স্থায়ী সমস্যা হিসাবে দেখা দিয়েছে। আপনি জানেন আগস্ট এবং সেপ্টেম্বর মাসে দু'বার বন্যাতে অজয় এবং ভাগীরথীর তীরবর্তী বিধান কেন্দ্র কেতুগ্রাম এবং মঙ্গলকোটের বিস্তীর্ণ এলাকার বেশী ক্ষতি হয়েছে। সবচেয়ে যেটা আজকে গুরুত্বপূর্ণ সমস্যা হিসাবে দেখা দিয়েছে সেটা হচ্ছে অজয় এবং ভাগীরথীর যে বাঁধ যেগুলি এক্স জমিনদারী বাঁধ, যার মেন্টেন্যান্সের দায়িত্ব সেচ দপ্তরের নয়, এগুলির মেন্টেন্যান্সের দায়িত্ব পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটির, যেভাবে দুটি বন্যাতে ক্ষতিগ্রস্ত হয়েছে তাতে সেচ দপ্তর যদি এগুলি টেক ওভার করে সংস্কার করার জন্য এগিয়ে না আসে তাহলে বাঁধগুলি মেরামত করা যাবে না। আগামী দিনে যেভাবে অজয় এবং ভাগীরথীর দুই তীরে গ্রামগুলি অরক্ষিত অবস্থায় আছে তাতে পুনরায় বন্যায় ক্ষতিগ্রস্ত হবে। সেজন্য সেচ মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি অবিলম্বে এই বাঁধগুলি মেরামতের ব্যবস্থা করার জন্য।

**শ্রী অমর ব্যানার্জী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী, উচ্চ শিক্ষার ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ নীতিগত প্রশ্নে। সেটা হচ্ছে ১১ ই সেপ্টেম্বর উলুবেড়িয়া কলেজে হঠাৎ পুলিশ গেল, গিয়ে এলোপাথাড়িভাবে লাঠি চালিয়ে ছাত্র পরিষদের ছেলেদের মারা হল। ছাত্র পরিষদের ছেলেরা মহকুমা শাসকের বাংলোর সামনে অবস্থান ধর্মঘট করছিল, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর দপ্তরের পুলিশ তাদের এ্যারেস্ট করে নিয়ে গিয়ে পুলিশ কাস্টোডির ভেতর নির্দয়ভাবে মেরেছে। ৪৫ জন ছেলেকে পুলিশ মেরেছে, তার মধ্যে ১১ জন ছেলেকে হস্পিট্যালাইজ করা হয়েছে। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর আমলে উলুবেড়িয়ায় এত বড় একটা ঘটনা ঘটে গেল। আমতার সি, আই উলুবেড়িয়া কলেজের প্রিনসিপ্যাল বা অন্য কাউকে না জানিয়ে এই সি আই হঠাৎ উলুবেড়িয়া কলেজের ভেতর ঢুকে গেল। এখন সেই উলুবেড়িয়া কলেজে কোন ক্লাস হচ্ছে না। এই ব্যাপারে আমি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর এবং উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ মাননীয় স্পীকার স্যার, সাম্প্রতিক বন্যায় যে সমস্ত জায়গা বিপর্যস্ত হয়েছে সেখানকার রাস্তাঘাটগুলি একেবারে শোচনীয় অবস্থায় এসে পৌঁছেছে এবং দীর্ঘ দিন ধরে এ সমস্ত রাস্তাগুলিতে দীর্ঘ দিন ধরে বাস চলাচল করতে পারছে না এই রকম রাস্তার দুরবস্থার জন্য। এই ব্যাপারে আমি পূর্ত মন্ত্রী এবং চীফ ইঞ্জিনিয়ারের দৃষ্টি আকর্ষণ করেছি। কিন্তু দেখা যাচ্ছে এ দপ্তরের কাজ কর্ম মোটেই হচ্ছে না। যান চলাচলের অভাবে মানুষ খুবই কষ্ট পাচ্ছে। ঐ সমস্ত রাস্তাগুলির এমন অবস্থা হয়েছে যে এমন কি গরুর গাড়ী পর্যন্ত যাতায়াত করতে পারেব না। দীর্ঘ দিন ধরে এই অবস্থায় ঐ সমস্ত বন্যা কবলিত এলাকাগুলি হয়েছে। লোকে পায়ে হেঁটে মহকুমা জেলায় সহরে যাতায়াত করছে। বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ। জনজীবন একেবারে দুর্বিসহ হয়ে পড়েছে। স্থানীয় চীফ ইঞ্জিনীয়ার/সুপারিন্টেন্ডিং ইঞ্জিনিয়ার এই ব্যাপারে ঐ বিভাগের চীফ ইঞ্জিনিয়ারকে রেডিওগ্রাম করেও কোন ফল হয় নি। এই ব্যাপারে বিশেষভাবে আমি পূর্ত বিভাগের মন্ত্রীর আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা পশ্চিমবাংলায় সরষের তেল নিয়ে একটা ভয়ঙ্কর কান্ড চলছে তা আপনি জানেন। ২৫ টাকা কেজির তৈল মন্ত্রী এখানে আছেন আশা করি তিনি আমার কথা শুনতে পাচ্ছেন। গত ১/৯/৮৭ তারিখে উত্তর হাওড়ার ভৈরব দল লেনে, সি. পি. এম পার্টির পক্ষপুষ্ট এক ব্যক্তির লরীর গ্যারেজে ১৬ লক্ষ টাকার সরষে লুকানো ছিল। ডি. ই. বি এনফোর্সমেন্ট ব্রাঞ্চ খবর পেয়ে সেখানে এএস সেগুলি সিজ করে। এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়কে চিঠি দিয়েছি গত ৪/৯/৮৭ তারিখে। কিন্তু এই ব্যাপারে কোন ব্যবস্থাই নেওয়া হয় নি। এমন কি চিঠির একটা উত্তর দেবারও প্রয়োজন মনে করেন নি। এ থেকে পরিস্কার বোঝা যায় যে ব্যবসাদারদের সঙ্গে বেশ ভাল রকম আঁতাত আছে। যার সরষে বালেশ্বর অয়েল মিল, তিনিও এ সি. পি. এম পার্টির একজন পান্ডা। মনে হচ্ছে মন্ত্রী মহাশয় সি. পি. এম পার্টিকে তেল দেবার জন্যই এই অবস্থা। আমি এই হাউসে চ্যালেঞ্জ করে বলতে পারি এই জিনিস সেখানে হয়েছে। আজকে যেখানে সারা পশ্চিম বাংলায় এই রকম তেলের সংকট সেখানে সি. পি. এম পার্টিকে তেল দেবার জন্য ডি ই বি ব্রাঞ্চ কিছু বলতে পারছে না। মন্ত্রী মহাশয়ের যদি সাহস থাকে তাহলে এর উত্তর দেবেন যে কোন এদের এ্যারেষ্ট করা হয় নি। আজকে মন্ত্রী বলছেন যে বিবৃতি দিয়ে যে কেন্দ্রে তেল পাঠাচ্ছে না বলে ওঁরা তেল দিতে পারছেন না। আমি নিজে উনি ছিলেন না বলে ওনার প্রাইভেট সেক্রেটারী শ্রী দীপক রুদ্রকে ওনাকে দেওয়া চিঠি দিয়ে এসেছি। কিন্তু কোন ফল হয় নি আজ পর্যন্ত। আমি তৈল মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি যে অতি সত্বর একটা এনকোয়ারী করে এদের শাস্তি দেবার ব্যবস্থা করুন।

**শ্রী পরেশ নাথ দাস ঃ** মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে সাগরদীঘি ব্লকের সেচের সমস্যা নিয়ে বিভাগীয় সমস্যা নিয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ

করছি। ময়ূরাক্ষী নদীর উপর যে ম্যাসানজোর বাঁধ আছে সেখান থেকে ক্যাপেলের মাধ্যমে সাগরদীঘি ব্লকের অন্তর্গত মোরগ্রাম, রাজেশ্বর বোখারা-১ বোখারা-২ গ্রামপঞ্চায়েতের বেশ কিছু মৌজায় সেচের জল দেওয়া হয়। কিন্তু চাষীরা তাদের প্রয়োজনে সুখা মরশুমে এই জল পায় না। আবার যখন জলের প্রয়োজন নাই তখন অতিরিক্ত জল ছাড়ার ফলে জমির ফসল নষ্ট হয়ে যায়। আমার প্রস্তাব যে যথা সময়ে অর্থাৎ যে মরশুমে জলের প্রয়োজন সেই সময়ে জল দেবার ব্যবস্থা করা হোক। আর যে সব মরশুমে উপযুক্ত সময়ে সেচের জল দেওয়া হচ্ছে না সেই সময়ের সেচ কর থেকে চাষীদের রেহাই দেওয়া হোক এবং অতিরিক্ত জলের ফলে চাষীদের যে ফসল নষ্ট হলে সেচ দপ্তর থেকে সেই সমস্ত চাষীদের ক্ষতিপূরণ দেওয়া হোক।

[2.10—2.20 P.M.]

**শ্রী অসিত কুমার মাল :** মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার হাসান বিধানসভা কেন্দ্রের ন-পাড়া অঞ্চল গোয়ালপুর গ্রামে গোয়ালপুর প্রাথমিক বিদ্যালয় আছে। বন্যাকবলিত এলাকার এই বিদ্যালয়টি ১৯৭৮ সালের ভয়াবহ বন্যায় ভেঙ্গে গেছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হলে এই, ১৯৭৮ সাল থেকে ১৯৮৭ সাল শেষ হতে চল, আজ পর্যন্ত এই স্কুলটি নির্মানের কোন কাজ শুরু হয়নি। বামফ্রন্ট সরকারের সিদ্ধান্ত আছে, বিশেষ করে বন্যাকবলিত এলাকার ইন্টেরিয়র ভিলেজে যে স্কুল আছে সেগুলিকে মেরামতের কাজে অগ্রাধিকার দেওয়া হবে। পাড়াগাঁয়ের এই স্কুলগুলি বন্যায় ভেসে যাওয়া মানুষের একমাত্র অশ্রয়স্থল। বাম ফ্রন্ট সরকার বয়স্ক শিক্ষা, নিরক্ষর শিক্ষা অনেক রকম ব্যবস্থা করছেন। এই প্রাথমিক স্কুল বন্ধ করে দিয়ে বাচ্চাদের বলছেন তোমরা যখন বড় হবে, তখন বয়স্ক শিক্ষা নেবে, এখন শিক্ষা নিতে হবে না, নিরক্ষর থাক। আমরা তো বয়স্ক শিক্ষা চালু করেছি, তখন নেবে। সেই জন্যই বোধ হয় এই বন্যার আশ্রয়স্থল প্রাথমিক বিদ্যায়লগুলি মেরামত করছেন না, নির্মান করছেন না। বিভিন্ন এলাকায় এই একই সমস্যা আছে। তাই অতি সত্বর এই স্কুলগুলি নির্মান করার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Mohan Singh Rai :** Sir, I am drawing the attention of Honourable Minister for Education, Primary and Secondary, through you, regarding the serious educational problem which is being faced by the students in Darjeeling District.

Sir, this year 1300 students got their results incomplete. This type of incident isf happening every in the Darjeeling district. They cannot come to Calcutta for scrutiny of their papers as it is far awy from their homeland.

Sir, the demand of the students of my district is that one examination section or one sub-section may be established in the Darjeeling district considering the burning problem faced by the students of North Bengal.

Thank you, Sir.

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বাম ফ্রন্ট সরকারের সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা সকলেই জানি, যে বিগত বন্যায় পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষের ক্ষতি হয়েছে, কোটি কোটি টাকার ফসলের ক্ষতি হয়েছে। কিন্তু আমরা বন্যা হয়ে যাবার পরে বন্যা নিয়ে খুব চীৎকার করি। আমরা লক্ষ্য করে দেখছি এই বন্যা প্রতিরোধের জন্য পশ্চিমবঙ্গ সরকারের কোন দায়িত্ব আছে বলে মনেই হচ্ছে না। কেন না, আমরা বারে বারে এই বিষয়ে বলে আসছি, কিন্তু কিছুই করা হচ্ছে না। আমি প্রথমবার হাউসে এসে মুর্শিদাবাদ জেলার রাণীনগর ১ নং ব্লকের মুলাডাঙ্গা-ঘাট থেকে গোরাইপুর রসুলনগর হয়ে ইসলামপুরের হড়হড়া শেওড়াতলাঘাট পর্যন্ত বাঁধ বাঁধার কথা বলেছিলাম, কিন্তু কিছুই হয়নি। এই বাঁধ না বাঁধার ফলে বন্যায় মানুষের ব্যাপক ক্ষতি হয়েছে। জিয়াগঞ্জ ব্লকের তেঁতুলিয়া থেকে গঙ্গামাটিঘাট পর্যন্ত বাঁধ না বাঁধার ফলে মোহনপুরে ভৈরব নদীর বাঁধ ভেঙ্গে রাণীনগর ১ ও ২ নং ব্লক, জলঙ্গী, ডোমকল বন্যায় ভেসে গেছে। আমরা বার বার সেচ দপ্তরের সঙ্গে যোগাযোগ করার পরেও দেখেছি বাঁধ বাঁধা হয় নি। রাণীনগর এক নং ব্লকের গুলাডাঙ্গা থেকে শেওড়াতলা বাঁধ এবং জিয়াগঞ্জের তেঁতুলিয়া থেকে মাটিঘাট পর্যন্ত বাঁধ বাঁধা হলে বন্যা প্রতিরোধ হতে পারে।

প্রত্যেক বছরের বন্যায় সেই এলাকার মানুষের ব্যাপক ক্ষতি হচ্ছে। জলাসপুরের বাঁধ ভেঙ্গে যাবার ফলে মুর্শিদাবাদ জেলার হাসানপুর, ধরমপুর, ইন্দডাঙ্গা থেকে বেলডাঙ্গার কালান্তর পর্যন্ত সেই এলাকার মানুষের ব্যাপক ক্ষতি হয়েছে। স্যার, বন্যার পর আমরা দেখেছি, ওঁদের জনপ্রতিনিধিরা, পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রীরা বার বার কেন্দ্রীয় সরকারের দোষ দেন এই বলে যে কেন্দ্র বন্যাত্রানের জন্য বেশী টাকা দিচ্ছেন না কিন্তু স্যার, বন্যা প্রতিরোধের জন্য দীর্ঘ মেয়াদী কোন প্রকল্প গ্রহণ করার ব্যবস্থা পশ্চিমবঙ্গ সরকার করছেন না। মুর্শিদাবাদ জেলার রাণীনগর এক নং ব্লক বা জিয়াগঞ্জ ব্লকই শুধু নয়, আমরা দেখেছি, ফারাক্কায় প্রতি বছর বিহার থেকে পাহাড়ী দল আসায় ঘোড়াইডাঙ্গা, তিলডাঙ্গা, নিশ্চিন্দা, ধর্ম ডাঙ্গা প্রভৃতি গ্রামের মানুষ বন্যায় আক্রান্ত হচ্ছে এবং প্রতি বছর তাদের লক্ষ লক্ষ টাকার ফসল নষ্ট হচ্ছে এবং তাদের বাড়ীঘর প্রভৃতির ক্ষতি হচ্ছে। স্যার, এইভাবে আমরা দেখছি, শুধু কান্দি নয়, মুর্শিদাবাদ জেলার প্রতিটি ব্লক এইভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। আমি তাই বলব, বন্যা বন্যা বলে শুধু চিৎকার করলেই বে না, আগামীদিনে বন্যা প্রতিরোধের জন্য পশ্চিমবঙ্গ সরকারের সেচদপ্তরকে ব্যবস্থা গ্রহণ করতে হবে। সেচমন্ত্রী মহাশয় যদি প্রকল্প গ্রহণ না করেন তাহলে আগামীদিনে সেখানকার মানুষরা আরো ক্ষতিগ্রস্ত হবেন।

**ডাঃ তরুন অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা জানি, সারা পশ্চিমবাংলায় স্বাস্থ্য দপ্তরের চূড়ান্ত অব্যবস্থার জন্য গ্রামাঞ্চলের স্বাস্থ্যকেন্দ্র থেকে শুরু করে কোলকাতার বিভিন্ন মেডিক্যাল কলেজগুলিতে চিকিৎসা ব্যবস্থার প্রসার হওয়ার বদলে আজকে এটা অবনয়নের দিকে যাচ্ছে বা এর মান নেমে যাচ্ছে। উন্নত চিকিৎসার সুযোগের অভাবে আজ কোলকাতা সহ সারা পশ্চিমবাংলার মানুষ নিজেদের চিকিৎসার জন্য কোলকাতার মেডিক্যাল কলেজগুলির উপর ভরসা না রেখে দিল্লী, বম্বে এবং ভেলোরে ছুটে যাচ্ছেন। এ তো গেল চিকিৎসা ব্যবস্থার কথা, অপর দিকে চিকিৎসা বিজ্ঞানের মান এবং চিকিৎসা শিক্ষা ব্যবস্থার উন্নয়নের জন্য যাদের উপর দায়িত্ব রয়েছে সেই নির্বাচিত কাউনসিল—ওয়েস্ট বেঙ্গল মেডিক্যাল কাউনসিল—তাকে নিয়েও আমরা দেখছি, আজকে রাজনীতি শুরু হয়ে গিয়েছে। ১৯৮৬ সালের মার্চ মাসে সেই নির্বাচিত কাউনসিল ভেঙ্গে দিয়ে এ্যাড-হক ভিত্তিতে নমিনেটেড বডি দিয়ে কাজ চালানো হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবী এবং আবেদন যে, আপনারা হাসপাতালগুলিতে রাজনীতির আখড়া গড়ে তুলেছেন আমরা জানি, আপনারা চিকিৎসকদের নিয়ে রাজনীতি করছেন করুন কিন্তু চিকিৎসা বিজ্ঞান এবং তার উন্নয়ন নিয়ে রাজনীতি করবেন না। আমার দাবী, অবিলম্বে মেডিক্যাল কাউনসিলের নির্বাচন ডেকে নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে মেডিক্যাল কাউনসিল গড়ে চিকিৎসা বিজ্ঞানের উন্নয়নের ব্যবস্থা করুন।

**শ্রীবিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয়া ত্রানমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার খরগ্রাম থানার খরগ্রাম ব্লকে যে বন্যা হয়ে গিয়েছে সেই বন্যার পর সেখানে রিলিফ যায় কিন্তু স্যার, আমরা দেখলাম, রিলিফ যাবার পরও তা অনেকদিন আটকে রেখে দেওয়া হ'ল। ব্যক্তিগতভাবে আমি স্থানীয় বি. ডি. ও. কে অনুরোধ করা সত্বেও তিনি ত্রান সামগ্রী পাঠান নি। তিনি আমাকে বলেন, পঞ্চায়েত সমিতির মিটিং না হওয়া পর্যন্ত ত্রান সামগ্রী পাঠাতে পারছি না। আমি তাঁকে বলি, এটা বন্যার সময় এখন মিটিং নয়, অবিলম্বে ব্যবস্থা করুন কিন্তু তা তিনি করলেন না। আমি ডি. এম. এবং এস. ডি. ও. কে টেলিগ্রাম করার পর সেই মাল গেল। স্যার, আমরা দেখেছি, যে গ্রামপঞ্চায়েতগুলি সি.পি.এম. এর দখলে এবং সেখানকার মানুষেরা বেশী বিপর্যস্ত মানুষের কাছে কম ত্রান গেল আর যেগুলি কংগ্রেসী গ্রামপঞ্চায়েত, সেখানকার মানুষ কম বিপর্যাস্ত সেখানে বেশী ত্রান গেল। এর কারণ সেখানে পঞ্চায়েত সমিতির সভাপতি কংগ্রেসের। এই সভাপতির শ্যালকের বিরুদ্ধে সেখানে নানান অভিযোগ উঠেছে। এ কংগ্রেস সভাপতি কোথাও না গিয়ে সেখানে বসে থেকেছেন। আমরা দেখেছি সেখানে সালগুলি বেশী করে দেওয়া হয়েছে। আমরা এই বিষয়ে জেলা পরিষদের কাছে অভিযোগ করেছি এবং মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যে এই ভাবে ত্রানের সামগ্রী নিয়ে যে দলবাজী চলছে, দুর্নীতি করা হচ্ছে তার তদন্ত করা হোক।

[2.20 -2.30 P.M.]

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের খুব সৌভাগ্য যে এখানে এসে তার দেখা পেয়েছি কারণ তার দর্শন আমরা পাইনা। আমি একটা নক্কার জনক ঘটনার উল্লেখ করছি যা শিক্ষাকে ধ্বংস করে দিতে চলেছে। এটা কোন বিচ্ছিন্ন ঘটনা নয়, এটা একটা স্পেসিফিক ঘটানা। এটা ঘটেছে ২৫-৯-৮৭ তারিখে। হাওড়ার দাস নগরের নেতাজী সুভায হাই স্কুলের হেড মাষ্টার ছিলেন সতীশ চন্দ্র জানা। তাকে বিভিন্ন অবৈধ কাজ এবং টাকা তছরূপের অপরাধে সাসপেন্ড করা হয় হাই কোর্টের অর্ডারে এবং সেখানে একজন প্রশাসক নিয়োগ করা হয়। সেখানকার এ্যাসিস্ট্যান্ট হেড মাষ্টার মহাশয়কে অফিসিয়েটিং হেড মাষ্টার করা হয় এবং সেটাও কোর্টের অর্ডারে করা হয়। গত ২৫-৯-৮৭ তারিখে এই ভদ্রলোক স্থানীয় গুন্ডাদের সাথে লাঠিসোটা নিয়ে স্কুল অবরোধ করেন সেখানের যিনি প্রশাসক ছিলেন তাকে মারধর করেন এবং এ্যাসিস্ট্যান্ট হেড মাষ্টার মহাশয়, যিনি হাই কোর্টের অর্ডারে এসেছেন তাকে বিতাড়িত করে। এই সমস্ত ঘটনার কথা বলে এফ. আই. আর করা হয়। ঐ হেড মাষ্টারের নাম দিয়ে এফ. আই. আর করা হয়। এই ধরণের ঘটনার কথা আনন্দবাজার পত্রিকার বের হয়েছে কিন্তু তা সত্ত্বেও পুলিশ এখন পর্যন্ত কোন ব্যবস্থা নেয়নি। ঐ হেড মাষ্টার মহাশয় বা যারা গুণ্ডামী করছে তাদের বিরুদ্ধে এখন পর্যন্ত কোন ষ্টেপ নেওয়া হয়নি। স্কুলটি একটা অচল অবস্থার মধ্যে দিয়ে চলেছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে দাবী করছি যে আপনি এই ব্যাপারে ইনকোয়ারী করে দেখুন এবং যাতে শিক্ষা প্রতিষ্ঠানকে এই সমস্ত হুলিগানদের হাত থেকে বাঁচান যায় তার চেষ্টা করুন।

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রী মহাশয়ের প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ঝাড়গ্রাম জেলার গোপীবল্লভপুর এক নং ব্লকে যাওয়ার জন্য হাতীবাড়ী থেকে কোন রাস্তা নেই। প্রায় ৪/৫ টি গ্রামপঞ্চায়েত এলাকার কয়েক হাজার মানুষকে ব্লক অফিসে যাওয়ার জন্য বা অন্যান্য জায়গায় কাজে যাওয়ার জন্য নানা রকম কষ্টের সম্মুখীন হতে হয়। বিশেষ করে বর্ষাকালে তাদের জল-কাদা ভেঙ্গে যাতায়াত করতে হয়। দীর্ঘদিন ধরে এই রাস্তাগুলি তারা তৈরী করেনি। বামফ্রন্ট সরকার এই ব্যাপারে উদ্যোগ গ্রহণ করে। এখানে মাত্র মাঠি পড়েছে, পাকা করার কাজ এখনও পর্যন্ত শেষ করা হয়নি। আমার আবেদন যাতে এই রাস্তাগুলি সুন্দর করে গড়ে তোলা হয় এবং মানুষের যাতায়াতের সুব্যবস্থা করা যায় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং সঙ্গে সঙ্গে আমার বিচিত্র অভিজ্ঞতার কথা বলছি। এই বিধানসভার শুরু থেকে আমি কুলটি এলাকার জলের ব্যাপারে বারে বারে বলেছি। সেখানে যে নোটিফায়েড কমিটি আছে সেই নোটিফায়েড কমিটি দিতে জল পারেনি। পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং-এর কল্যানেশ্বরী ওয়াটার ওয়ার্কস যেটা আছে সেই কল্যানেশ্বরী ওয়াটার ওয়ার্কস থেকে যাতে পাইপ লাইনের মাধ্যমে জল জলসরবরাহ করা হয় তার জন্য বিভিন্ন জায়গায় নাম করে চীপ সেক্রেটারীর কাছে গেছি, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিয়ের কাছে গেছি, মন্ত্রীর কাছে গেছি, চীফ ইঞ্জিনিয়ারের কাছে গেছি, বিভিন্ন দপ্তরে ঘুরে বেড়িয়েছি এবং আবেদন অনুরোধ করেছি যে আপনারা কলের জলের ব্যবস্থা করুন। কারণ কলের জলের দরকার, সেখানকার লোক জল পাচ্ছে না। অর্ডার হয়, চীফ সেক্রেটারী ডিপার্টমেন্টাল

সেকরেটারীকে বলেন, মন্ত্রী ডিপার্টমেন্টাল সেকরেটারীকে বলেন, সেকরেটারী চীফ ইঞ্জিনিয়ারকে বলেন, চীফ ইঞ্জিনিয়ার বলেন হ্যাঁ, হবে। তিনি পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং এর কল্যানেশ্বরী শাখাকে বলেন, আসানসোলের একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে বলেন, তারা বলেন হবে, পয়েন্টগুলো এনকোয়ারী হয়। তার পরবর্তী পর্য্যায়ে মাসের পর মাস চলে যায়, কোন কাজ হয় না। আমি মাঝে মাঝে ভাবি, এটা কী সরকার চলছে, কারা চালাচ্ছে, সরকার কী মন্ত্রী চালাচ্ছে, না, অফিসাররা চালাচ্ছে? এই কথাটা আমার মনে হয়। আমার নিজের কথা বলে বলছি না, বুকে হাত দিয়ে ভাববেন, কোন কেন্দ্রের উপকারের জন্য কাজকে এগিয়ে নিয়ে যাওয়া হচ্ছে কী? আজকে তাই আপনার মাধ্যমে জানাতে চাই, এলাকার মানুষ শুধু খাবার জল চায়, পানীয় জল চায়। তার জন্য ব্যবস্থা রয়েছে ডি.সি.এল. কর্তৃপক্ষ এবং সেন্ট্রাল গভর্নমেন্টের টাকায় কল্যানেশ্বরী ওয়াটার ওয়ার্কস হয়েছে, কোলিয়ারী এলাকার লোকেরা জল পয় না। দশটা বছর হয়ে গেছে আপনারা রাজত্ব চালাচ্ছেন, এই প্রশ্ন যদি আপনাদের কাছে করি, মুখে বড় বড় কথা বলে যারা পশ্চিমবঙ্গে রাজত্ব করছেন, সেই বামফ্রন্টের রাজত্বে কী অগ্রগতি হয়েছে? সাধারণ জল যারা পৌঁছে দিতে পারেনা? দেখে আসুন, আসানসোল সাবডিভিশনে, আমি শুধু মন্ত্রীর কাছে নয়, আমি আপনার মাধ্যমে যারা প্রশাসনে আছেন, যারা কারিগরী সংস্থার মধ্যে আছেন পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং এর, আমি তাদের কাছে অনুরোধ করবো, স্বাভাবিক ভাবে মানবিকতা দেখান। জলটা দেওয়া তাদের নৈতিক দায়িত্ব। একটা কলের জন্য এনকোয়ারি হলো ক'মাস আগে, এখনও পর্য্যন্ত সেখানে কলটা বসলো না। দিনের পর দিন লোক সেখানে যাওয়া আসা করছে, কখনও কল্যানেশ্বরী, কখনও নিউ সিকরেটারিয়েট, কখনও রাইটার্স বিল্ডিং, শুধু চক্কর খাচ্ছে কিন্তু জলের জন্য কোন ব্যবস্থা করতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি মাঝে মাঝে মন্ত্রীদের কথা বলেন, আমি আপনার কাছে জাসটিস চাইছি, জলের কলের যাতে সুব্যবস্থা হয়, এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রীমতি মমতাজ বেগম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী এবং পুনর্বাসন মন্ত্রী মহাশয়ের দুষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি উত্তরবঙ্গের যে ভয়াবহ ভন্যা হয়ে গেল, তাতে মালদহ জেলার রতুয়া থানার ১০ টা অঞ্চলে এক লক্ষ দশ হাজার মানুষ, তাদের ঘরবাড়ি, ফসল, সমস্ত কিছু নষ্ট হয়ে গেছে। এ সব ক্ষতিগ্রস্ত মানুষদের বর্ত্তমানে যে কয়েকটা উল্লেখযোগ্য সমস্যা আছে, সেই সমস্যাগুলো উল্লেখ করে সেচ দপ্তর এবং পুনর্বাসন দপ্তরের মন্ত্রীর কাছে দৃষ্টি আকর্ষণ করে বলছি, মহানন্দাটোলা এবং বেলাইমারী এই দুটি অঞ্চলে প্রতি বছর বন্যা হয়। কংগ্রেসীআমলে অবৈজ্ঞানিক কতকগুলো যে বাঁধ তৈরী হয়েছিল। তার ফলে নদীর স্বাভাবিক গতি প্রতিহত হয়ে সেই সমস্ত গ্রামে জল উপচে পড়ছে। যার ফলে প্রতি বছর এ গ্রামগুলো ভেসে যায়। এই বন্যা ভাঙনের হাত থেকে এই গ্রামগুলোকে রক্ষা করার জন্য সার্কিট এণব্যাংকমেন্ট করা দরকার। এটা করতে পারলে গঙ্গা, ফুলহার, কোশী, এবং বিহারের জল থেকে ঐ গ্রামগুলোকে রক্ষা করা যাবে। সাম্প্রতিক বন্যায় বিলাইমারী এবং চারকাঠিয়া বলে একটা গ্রাম জলের তোড়ে নিশ্চিহ্ন হয়ে ভেসে গেছে। গ্রামের এক হাজার এর উপর মানুষ, তারা দেবীপুর বাঁধের উপর এবং পার্শ্ববর্ত্তী আমবাগানে আশ্রয় নিয়ে আছে। তাদের জন্য পুনর্বাসনের ব্যবস্থা করা দরকার। তা ছাড়া রতুয়া থানার কাহালা বলে একটা গ্রাম আছে, শিবপুর বাঁধের পূর্বাংশে অবস্থিত, সেখানে সারা বছরের বেশীর ভাগ সময় জল জমে থাকে। বন্যা এবং অতিবৃষ্টির ফলে যে সমস্ত জল জমা হয়েছে, তা পাঁচ ছয় মাস পর্য্যন্ত শুকোবে না। সুতরাং এই জলকে পাম্প করে বার করে দেওয়া দরকার। কারণ ঐ সমস্ত এলাকার মানুষ যারা বাঁধের উপর আশ্রয় নিয়ে আছে, তারা বাড়ি ফিরে যেতে পারছে না। বর্তমানে রতুয়া থানার সরজলে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্রীজ, এটা একটা সংকট জনক অবস্থায় আছে। কাছেই ডাইভারশন ব্রীজ তৈরী হচ্ছিল, সেই কাজ এখন বন্ধ রয়েছে। এই ব্রীজের কাজ সম্পূর্ণ না করতে পারলে সরজল ব্রীজ কিন্তু অকেজো হয়ে যাবে। তখন মালদহ শহর থেকে কয়েকটা থানার যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে।

[2.30 - 2.40 P.m]

**ডাঃ মানস ভূঁঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাম্প্রতিক কালে বহু আলোচিত এবং আমরা সবাই জানি একটা শিহরণ জাগানো ঘটনার কথা, আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্বর্গীয় ডাঃ শ্যামা প্রসাদ রায় চৌধুরী তাঁর হারিয়ে যাওয়া মেয়ে দেবশ্রী রায় চৌধুরী এবং যে ছেলেটি তাকে নিয়ে পালিয়েছে, তার সঙ্গে সারা পশ্চিমবাংলা পুলিশ প্রশাসন, তার সঙ্গে লাল বাজার, ভবানী ভবনের সি.আই.ডি. দপ্তর ডি.আই.জি., সি.আই.ডি., এস. এস.সি.আই.ডি., উড়িস্যা, এই সব মিলিয়ে একটা নাটকীয় ঘটনা - তার যবনিকা পড়ল হাওড়া শহরে। হাওড়া রেলওয়ে ষ্টেশনের কাছে একটা কুখ্যাত হোটেলের ঘরে ডাঃ শ্যামা প্রসাদ রায় চৌধুরীর মৃত দেহ উদ্ধার হলো। আমরা লক্ষ্য করছি সরকার পক্ষ থেকে ইদানিংকালের বিখ্যাত এবং প্রখ্যাত ফরেনসিক্ বিশেষজ্ঞ ডাঃ জে. বি. মুখার্জী, যিনি এক সময়ে কলকাতা মেডিকেল কলেজের অধ্যক্ষ ছিলেন এবং যিনি আমদের দেশের সব চেয়ে নামজাদা ফরেনসিক্ বিশেষজ্ঞ, তাঁর ওপর ডাঃ শ্যামা প্রসাদ রায় চৌধুরীর ভিসেরা রিপোর্ট করার দায়িত্ব ন্যস্ত হয়েছে। অথচ আমি ব্যক্তিগত ভাবে মনে করি এবং আমদের কাছে যথেষ্ট প্রমানও আছে যে, কলকাতা ও পশ্চিমবঙ্গ পুলিশের প্রভাবশালী আই.পি.এস. গোষ্ঠীর কয়েকজন আই.পি.এস. অফিসার দেবশ্রী'র হারিয়ে যাওয়ার ঘটনার সঙ্গে জড়িত আছে বলেই পুলিশের পক্ষ থেকে ডাঃ মুখার্জীকে সমস্ত রকম পেপার ইত্যাদি দিয়ে সাহায্য করা হচ্ছে না। ফলে আজকে মানুষের মনে সন্দেহ জাগছে যে, সি.আই.ডি. ডিপার্টমেন্টের কোরাপটেড আই.পি.এস. অফিসারদের - সন্দেহভাজনদের - স্বপদে বহাল রেখে তদন্ত চালানো হচ্ছে। ডি.আই.জি. (সি.আই.ডি) এবং এস.এস. (সি.আই.ডি.) কে স্বপদে বহাল রাখতে গিয়ে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মাননীয় জ্যোতি বসু মহাশয় ডি.জি. নিরুপম-বাবুকে দিয়ে দেবশ্রী হারিয়ে যাওয়ার ঘটনার এবং মৃত ডাঃ রায় চৌধুরীর খুনের ঘটনার তদন্ত করাচ্ছেন। এটা যে কেন করা হচ্ছে তা আমার মাথায় আসছে না! আমার মনে হয় আমার সঙ্গে বিধান সভার সমস্ত সদস্যাই এক মত হবেন যে, এ রকম বহু আলোচিত ঘটনার প্রকৃত তদন্ত হওয়া উচিৎ। তাই আমি আপনাকে অনুরোধ করছি আপনি মুখ্যমন্ত্রীকে বলুন অবিলম্বে পুলিশ যেন ডাঃ জে. বি. মুখার্জীকে সমস্ত তথ্য দিয়ে সাহায্য করে ফরেনসিক্ বিশ্লেষণ করার জন্য। এই প্রসঙ্গে আমি দাবী করছি যে, ডি.আই.জি. (সি.আই.ডি) এবং এস. এস (সি.আই.ডি.)'কে তাদের পদ থেকে সরিয়ে দিয়ে এই ঘটনার তদন্ত করা হোক। তা নাহলে প্রকৃত সত্য প্রকাশিত হবে না। ডি.জি. নিরুপম-বাবু নতুন পদে জয়েন করেই নাটকীয়ভাবে এ-দিক সে-দিক দৌড়ে নাটক করছেন। কখনো লালবাজারে নাটক করছেন, কখনো ডাঃ রায় চৌধুরীর বাড়িতে গিয়ে সহানুভূতি জানাবার নামে নাটক করছেন। আবার কখনো হাওড়ার হোটেলে ফটোগ্রাফার ও সাংবাদিকদের নিয়ে গিয়ে সংবাদপত্রের জন্য নাটকীয় ফটো তোলাচ্ছেন। অথচ প্রকৃত তদন্ত

কিছুই হচ্ছে না। শুধু নাটক আর ভাঁড়ামি হচ্ছে। দেবশ্রী রায় চৌধুরীর যদি বেঁচে থাকেন এবং তাঁকে যদি পাওয়া যায় ভগবান করুন তিনি বেঁচে থাকুন - তাহলে দেখবেন সর্বের মধ্যেই ভূত পাওয়া যাবে। কিন্তু আমাদের মনে সন্দেহ দেখা দিচ্ছে যে, হয়ত তাঁকে আর জীবিত পাওয়া যাবে না, তাঁর ডেড বডি পাওয়া যাবে। তাই আমি দাবী করছি অবিলম্বে ঐ সমস্ত ক্রিমিনাল আই.পি.এস অফিসারদের ডিটেক্ট করে তাদের পদ থেকে সরিয়ে দিয়ে ইনভেস্টিগেশন করা হোক এবং তার ফলাফল বিধান সভার সদস্যদের জানানো হোক। আমি পুলিশ মন্ত্রীর কাছে আবেদন করছি তদন্তের নামে (সঞ্জীব তীর্থঙ্কর কেসের মত) ভাঁড়ামি বন্ধ হোক, সঠিক পথে যাতে তদন্ত হয় তার জন্য তিনি বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করুন।

**শ্রী সুনীল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকার মধ্যে সেওড়াফুলি হাট বলে একটা বড় হাট আছে। সেই হাটটি ৫/৬ টি জেলার পাইকারি ব্যবসাকে নিয়ন্ত্রণ করে। সেই হাটের পূর্ব দিক দিয়ে ভাগীরথী নদীনী যাচ্ছে। ভাগীরথী নদী সেই হাটে যাওয়ার প্রধান সড়ককে প্রায় খেয়ে ফেলেছে। সেখানে কতকগুলি বাড়ি, কতকগুলি দোকান গঙ্গার জলের মধ্যে চলে গেছে। অবিলম্বে সেচ দপ্তর যদি সে দিকে একটু দৃষ্টি না দেন তাহলে শীঘ্রই ওখানকার পাইকারি ব্যবসা বন্ধ হয়ে যাবে এবং ইষ্টার্ণ রেলের মেন লাইনকেও ওখানে নদীর ভাঙ্গন ধরিয়ে দেবে। সুতরাং অবিলম্বে ওখানে উপযুক্ত ব্যবস্থা নেওয়া দরকার; তাই আমি বিষয়টির প্রতি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Mohan Sing Rai** : Sir, I am drawing the attention of Honourable Minidter for Efucation, Primary and Secondary, through you, regarding the serious educational problem which is being faced by the strdents in the Darjeeling distrect.

Sir, this year about 1300 students got their results incomlete. This type of incident is happening every year in the Darjeeling district. They cannot come to Calcutta for scrutiny of their papers as it is away from their homeland.

Sir, the demand of the students of my district is that one examination section or one sub-section may be established in the Darjeeling district considering the burning problem faced by the students of North Bengal.

Thank you, Sir.

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আমাদের রাজ্য থেকে গঙ্গা এ্যাকসান প্ল্যান বলে একটি প্ল্যান হয়েছে ভারতবর্ষে - মুখ্যমন্ত্রী তার প্রতিনিধি। গঙ্গাতে যে দূষন রোধ করতে হবে। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে এবং রাজ্যসরকারও কিছু টাকা-পয়সা খরচ করছেন। কিন্তু স্যার, এই দূষণ করবার বিরুদ্ধে আমরা যখন প্রতিরোধ আন্দোলন করছি সারা ভারতবর্ষে, তখন দেখতে পাচ্ছি খবরের কাগজের পাতায় এবং খবরের প্রকাশ যে, মাননীয় মুখ্যমন্ত্রী তিনি এ্যালাউ করছেন, যে সুইডেন থেকে একটা জাহাজ গোটা হোটেল নয়, নাম হচ্ছে ফ্লোটেল সেই ফ্লোটেল এখানে আসছে এবং সেটা গঙ্গার ধারে রাখা হবে। সেখানে নাকি অনেক রকম ডিস্কো নাচ, গান এবং অনেক রকম ইংরেজি বেলেল্লাপনা হবে। এরফলে অনেক কিছু নোংরা জিনিষ গঙ্গায় ফেলা হবে এবং গঙ্গাকে দূষিত করা হবে। স্যার, ১২ কোটি টাকা খরচা করে বামপন্থী সরকার সেন্ট্রাল ব্যাঙ্কের উপর চাপ সৃষ্টি করতে চাইছে। রিজ কন্টিনেন্টাল হোটেলের কর্মচারীরা এদিকে রোজগার করতে পারছে না, তাদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা পাচ্ছে না, সেই হোটেলটি অচল হয়ে রয়েছে। কিছু শিল্পপতি যাদের সঙ্গে [* * *] আমি বলতে চাইছি যে, আপনারা কি করে অর্থাৎ এই বামপন্থী সরকার এইরকম একটা ফ্লোটেল বিদেশ থেকে, সুইডিশ থেকে এনে গঙ্গার উপর বসাতে চাইছেন? এটা অত্যন্ত লজ্জার কথা যে, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তিনি শুধু মুখ্যমন্ত্রী নন, তিনি এই রাজ্যের শিল্পমন্ত্রী। তিনি শিল্প স্থাপন করবার নাম করে আমেরিকা গিয়েছিলেন। তিনি যদি গিয়ে এইসব জিনিষ করে আসেন এবং পশ্চিমবঙ্গের কলকাতার উপর যদি এই জিনিষ হয় তাহলে আগুন লাগবে। যেখানে মানুষ খেতে পায়না সেখানে পাঁচতারা হোটেল? মানব পাল এইরকম কিছু কিছু নাম আছে - আমি প্রমান করবো - তাঁরা এইসব তৈরী করতে চাইছে। কালোবাজারি লোকেদের দিয়েযারা বড় বড় কোম্পানীকে লিকুইডিসানে পাঠিয়েছে সেইসব ব্যক্তিদের দিয়ে করানো হচ্ছে। মাননীয় [* * *] আজকে এই ১২ কোটি টাকার ব্যাপার চলছে, সেন্ট্রাল ব্যাঙ্কে গিয়ে গিয়ে চাপ সৃষ্টি করছে টাকা-পয়সা দিতে হবে। সুতরাং এ ব্যাপারে নিন্দা করতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে দাঁড়িয়ে বলতে হবে তাঁর আত্মীয়রা জড়িত নয়। বিদানসভায় দাঁড়িয়ে বলতে হবে তা নাহলে আমরা এর প্রতিরোধ করবো।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় মিঃ পাণ্ডে, আপনি জানেন, এই কনভেনসন কোন মেম্বারের বিরুদ্ধে কোন অভিযোগ করতে গেলে তার আগে নোটিশ দিতে হবে; আপনি মাননীয় মুখ্যমন্ত্রীকে কি নোটিশ দিয়েছেন?

**শ্রী সাধন পাণ্ডে ঃ** না স্যার।

---

Note— * Expunged as ordered from the chair

**মিঃ স্পীকার :** তাহলে মুখ্যমন্ত্রীর নিকট আত্মীয় জড়িত এই কথাটা বাদ যাবে।

(নয়েজ)

**শ্রী লক্ষ্মী কান্ত দে :** মাননীয় স্পীকার স্যার, আপনি জানেন, আমার অঞ্চলে নীল মাধব সেন লেনে একটি পুলিশ মর্গ আছে। আপনি স্যার, স্পীকার হবার আগে নিজে গিয়েছিলেন। সেখানে গেলে নাকে চাপা দিতে হয়। সেখানে এত দুর্গন্ধ বেরোয় যে আশে-পাশের মানুষেরা বসবাস করতে পানে না। আমি এ ব্যাপারে একদিন নয়, অনেকবার উল্লেখ করেছি। কিন্তু উল্লেখ করলে কিছু কাজকর্ম হয় না। সেখানে ক্লোসড বক্স চেম্বারে যে ডেড বডি রাখা হয় তার চেয়ে অনেক বেশী ডেড বডি থাকে। আমি বারবার পুলিশের কাছে অনুরোধ করেছিলাম আপনার টাকা দিয়ে - যে ঘরটির মধ্যে মর্গ আছে যেখানে কাঁটা-ছেঁড়া করা হয় - সেই ঘরটিকে যাতে এয়ার-কনডিশনের ব্যবস্থা করা যায় সেই ব্যবস্থা নিন। এটা করলে আশে-পাশের মানুষেরা দুর্গন্ধ থেকে মুক্ত হতে পারে এবং ভদ্রলোকের মতন সুষ্ঠ আবহাওয়ায় বসবাস করতে পারে। তাই আমি এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, এ ব্যাপারে কিছু টাকা-পয়সা যদি সাংস্থান করা যায় তাহলে পুলিশ মর্গটিকে সংস্কার করে দাঁড় করানো যায় এবং আশে-পাশের মানুষেরা সুষ্ঠভাবে বসবাস করতে পারে।

[2.40 - 2.50 P.M.]

**Mr. Speaker :** Now I call upon Mr. Saugata Roy.

**Mr. Roy, I would again like to draw your attention to the point that the matter of Alipore Nazrat is sub judice, and no sub judice matter can be discussed here; as such I expect that you would confine your discussion within the matters which are not sub judice.**

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি যে, আপনি আমাকে সতর্ক করে দিয়েছেন। তার কারণ এই বিধানসভা ভবনে এর আগে এ' আলিপুর ট্রেজারী এবং ন্যাজারথ কেলেংকারীর কথা তোলার সুযোগ হয়েছিল এবং এই বিধানসভা ভবনেই মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সেই ব্যাপারে জবাব দিয়েছিলেন। আপনার স্মরণ থাকতে পারে, যখন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জবাব দিয়েছিলেন তখন তিনি বলেছিলেন যে, এই ব্যাপারে বোর্ড অফ রেভিনিউর মেম্বার, তাঁকে চেয়ারম্যান করে একটি কমিটি তৈরী করা হয়েছে এবং এই কমিটির রিপোর্ট এই বিধানসভায় পেশ করা হবে। সম্প্রতি এই কমিটি তাঁদের রিপোর্ট মাননীয় মুখ্যমন্ত্রী এবং সংশ্লিষ্ট মন্ত্রী ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয়ের কাছে পেশ করেছেন। সেই রিপোর্টে আমরা জানতে পেরেছি বিশেষ ভাবে বলা আছে যে, ব্যাপারটিতে টার্মস অফ রেফারেন্স অফ এনকোয়ারী খুব সীমিত ছিল, তার জন্য তাঁরা সম্পূর্ণভাবে এনকোয়ারী করতে পারেন নি। এই রিপোর্টে তাঁরা স্পষ্ট করেই বলেছেন যে, ২৪ পরগণার ২ জন প্রাক্তন জেলা শাসক যাঁদের আমলে [* * *] তাদের একজন বর্তমানে এসেনসিয়েল কমোডিটিস কর্পোরেশনের ম্যানেজিং ডাইরেক্টার, তিনি প্রত্যক্ষভাবে দোষী এবং তাঁর বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া উচিত। কিন্তু এখন পর্যান্ত শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়নি। এই কমিটি স্বীকার করেছেন যে, [* * *] এবং এ কথাও বলেছেন যে এটা একটা ভিজিলেন্স কমিটিতে পাঠান উচিত কারণ ব্যাপারটি অত্যন্ত গুরুত্বপূর্ণ। আমরা আগে বিধানসভায় দাঁড়িয়ে বলেছিলাম যে, কোন সরকারী অফিসারকে দিয়ে তদন্ত করান হয় তাহলে তাঁর পক্ষে কোন মন্ত্রী বা সরকারের বিরুদ্ধে বলা সম্ভব নয়। রিপোর্টে সেটা বুঝতে পারা গেছে। কমিটির চেয়ারম্যান বলেছেন যে অনেকেই ডি.সি. আরের ব্যাপারে জড়িত আছেন। ডি.সি. আরের ব্যাপারে আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়ের প্রাক্তন রাজনৈতিক সচিব ফাইনানসিয়াল রুল ভঙ্গ করেছেন কিন্তু যেহেতু মুখ্যমন্ত্রী মহাশয় নিজে বিধানসভায় বিবৃতি দিয়েছেন সেজন্য তাঁদের পক্ষে কিছু বলা সম্ভব নয় এবং আমরা আগেই এ কথা বলেছিলাম যে, এ ব্যাপারে তদন্ত করালে অনেকেরই মুখোস খুলে যাবে। আমরা যেটুকু জানতে পেরেছি তাতে That is only the tip of the ice-berg আপনি গণতন্ত্রের ধারক এবং বাহক, গণতন্ত্রের পীঠস্থানে আপনি প্রধান পুরোহিত। আমি আপনার মাধ্যমে বলতে চাই আজকে সরকারী ট্রেজারীতে এবং ন্যাজারথে [* * *] এর জন্য শুধুমাত্র অফিসারকে দিয়ে এনকোয়ারী নয়, এই বিধানসভার ক্ষমতা আছে, এই বিধানসভায় একটা সর্বদলীয় কমিটি করে তদন্ত করান হোক। আলিপুর ট্রেজারীর ব্যাপারে যারা যারা দায়ী তাদের বিরুদ্ধে রেসপনসিবিলিটি ফিক্স করা হোক। ফ্লাড রিলিফের নামে ক্ষমতার অপব্যবহার করা হয়েছে। আমি দুর্নীতির জন্য, রাজনৈতিক ক্ষমতার অপব্যবহারের জন্য আপনার কাছে আবার বলছি, পশ্চিমবঙ্গের ইতিহাসে এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। আলিপুর, ন্যাজারথ কেলেংকারীর ব্যাপারে সব সদস্য নিয়ে আপনি একটা কমিটি তৈরী করুন। এতে গণতন্ত্রের মর্য্যাদা রক্ষিত হবে।

**মিঃ স্পীকার :** টাকা তছরূপ হয়েছে, এই কথাটি বাদ যাবে। That is a matter of sub judice.

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি এবং এক্ষেত্রে তাঁর শীঘ্র হস্তক্ষেপ প্রার্থনা করছি। উলুবেড়িয়া ২-নং ব্লকের অধীন বানীবন অঞ্চলের করাতবেড়িয়া গ্রামে প্রায় ১০ বছর আগে ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড তাদের কাজ শেষ করেছে এবং আর. ই.সি তা ও. এ্যাণ্ড এম অর্থাৎ মেনটেনেন্স এ্যাণ্ড অপারেটিং ডিপার্টমেন্টকে হ্যাণ্ড ওভার করে দিয়েছে, কিন্তু আজ পর্যন্ত সেই গ্রামের মানুষ বিদ্যুৎ পায়নি। এ-বিষয়ে আমি বহুবার ডিস্ট্রিক্ট ইঞ্জিনিয়ারের সঙ্গে দেখা করেছি, কিন্তু তাতে কোন ফল হয়নি। আমি যা বুঝতে পেরেছি তাতে বুঝেছি যে, ওদের দুটি উইংস, আছে। এর একটি হচ্ছে আর.ই.সি এবং অপরটি হচ্ছে ও. এ্যাণ্ড এম. অর্থাৎ অপারেশন এ্যাণ্ড মেনটেনেন্স ডিপার্টমেন্ট। আর.ই.সি-র কাজ হোল রুরাল ইলেকট্রিফিকেশনের কাজ করা এবং কাজ হয়ে গেলে তা অপারেশন এ্যাণ্ড মেনটেনেন্স ডিপার্টমেন্টকে হ্যাণ্ডওভার করা। এই হ্যাণ্ড ওভারের কাজ সম্পন্ন হলে তা মেনটেনেন্সের দায়িত্ব ও.এ্যাণ্ড এম. ডিপার্টমেন্টের এবং তারাই তখন কনজিউমারকে বিদ্যুতের কানেকশন দেবেন। আমি মনে করছি, এই দুটি ডিপার্টমেন্টের

Note — * Expunged as ordered by the chair.

মধ্যে ঝগড়ার ফলে আজকে করাতবেড়িয়া গ্রামের লোকেরা বিদ্যুৎ পাচ্ছেন না। তাই আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীকে অনুরোধ করবো, যাতে এই দুটি ডিপার্টমেন্টের মধ্যেকার ঝগড়ার সত্বর মীমাংসা হয় তার ব্যবস্থা গ্রহণ করুন এবং ঐ গ্রামের মানুষ যাতে শীঘ্র বিদ্যুৎ পান তার ব্যবস্থা করুন।

**শ্রী গৌর চন্দ্র কুণ্ডু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাণাঘাট সরকারী হাসপাতালের অবস্থা আমি দীর্ঘ দিন ধরে দেখছি এবং বামফ্রন্ট সরকার হবার পর থেকে আমি বলে আসছি যে ঐ হাসপাতালে কোন এ্যাম্বুলেন্স নেই, সাপে কাটার ওযুধ নেই। বর্তমানে দেখছি এক্সরে প্লেটও ঐ হাসপাতাল থেকে উধাও হয়ে গেছে। ডাক্তাররা পেশেন্টকে নার্সিং হোমে গিয়ে ফোটো তুলে আনতে বলছেন এবং এইভাবে তাঁরা রোজগারের চেষ্টা করছেন। এইসব ব্যাপার নিয়ে হেলথ ডিরেকটরের সঙ্গে আমি রাইটার্স বিল্ডিংয়ে বক্তব্য কথা বলে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করেছি, চিঠি দিয়েছি, টেলিগ্রাম করেছি, কিন্তু আজ পর্যন্ত সেখানে এ্যাম্বুলেন্সের ব্যবস্থা হয়নি বা সাপেকাটা এবং কুকুরের কামড়ের ওযুধ পৌঁছায়নি। তাই বিষয়টি দেখবার জন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বিধানসভা নির্বাচনে আমার কুলতলি কেন্দ্রে কংগ্রেস এবং সি.পি.এম-এর শোচনীয় পরাজয়ের পর আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করছি যে, কংগ্রেস (আই) এবং সি.পি.এম-এই দুই দল যৌথভাবে এলাকার গুণ্ডা-বদমাস, সমাজ-বিরোধী এবং জোতদারদের সংগঠিত করে বারবার আমাদের দলের কর্মীদের উপর আক্রমণ চালিয়ে যাচ্ছে। গত ৯.১০.১৯৮৭, ১০.১০.১৯৮৭ এবং ১১.১০.১৯৮৭ তারিখে শাকিজাহান কলোনীতে আমাদের দলের লোকেদের উপর ঐ এলাকার কংগ্রেস এবং সি.পি.এম দল তাদের গুণ্ডা-বদমাসদের নিয়ে আক্রমণ করে এবং গুলি চালায় এবং তারফলে সেখানে সাত-আট জন গুরুতর রূপে আহত হন। কাছেই কুলতলি থানা এবং সেই থানায় খবর দেবার পর পুলিশ উপস্থিত হয়, কিন্তু দেখা যায় পুলিশের উপস্থিতিতেও ঐসব গুণ্ডারা গুলি চালাতে থাকে এবং কয়েকটি বাড়ি তছনছ করে এবং তাতে লুটপাট চালায়। সেখানে সাত-আট জন যাঁরা আহত হন তাঁদের মধ্যে সেখ জলিলের অবস্থা বর্তমানে অত্যন্ত গুরুতর এবং বর্তমানে তিনি হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছেন। অনুরূপভাবে মৈরিগঞ্জ - ১ পঞ্চায়েতের কচিয়ামারা গ্রামে আক্রমণ চালান হয় এবং সেখানেও কয়েকজন আহত হন। যেসব পুলিশের সামনে গুণ্ডারা গুলি চালিয়েছে অবিলম্বে সেইসব দোষী পুলিশ অফিসারদের শাস্তির ব্যবস্থা করুন এবং ঐসব বিশৃঙ্খলা সৃষ্টিকারী গুণ্ডাদের গ্রেপ্তার করে তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা গ্রহণ করুন-এই অনুরোধ আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাখছি।

[2.50 - 3.00 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কুচবিহার শহরে যে গভর্ণমেন্ট প্রেস আছে সেই প্রেসের দুর্নীতি এবং সেখানকার অরাজকতা সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রেসটি দীর্ঘদিনের, মহারাজ নীপেন্দ্র নারায়ণের আমলে প্রতিষ্ঠিত হয়েছিল। এখানে ৭০ জন কর্মী আছে। এখানে দেখা যাচ্ছে এখন ১৪টি মেসিনের মধ্যে ৫টি মেসিন কাজ করছে, বাকি মেসিন গুলি বন্ধ হয়ে পড়ে রয়েছে। শুধু তাই নয় স্যার, এখানে দুর্নীতি এমন ভাবে প্রসারিত হচ্ছে যে চুরি হচ্ছে কোন তদন্ত হচ্ছে না। স্থানীয় কর্তৃপক্ষের ঔদাসিন্যের ফলে এখানে চুরি হচ্ছে। কিছু দিন আগে ২৬শে জুন দেখা গেল এখানকার টাইপ গুলি চুরি হয়ে বাইরে পলিথিনের বস্তার মধ্যে পড়ে রয়েছে। এই ব্যাপারে কোন কিছু তদন্ত করা হয়নি এবং কেউ গ্রেপ্তারও হয়নি। ২৩শে সেপ্টেম্বার দেখা গেল ৩-৪ লক্ষ টাকার মত মনিকাসটিং পার্টস এবং কিছু সিসা চুরি হয়েছে। এই সম্পর্কে কোন কিছু তদন্ত হ'ল না এবং কাউকে গ্রেপ্তার করা হয়নি। এখানকার কর্মচারীদের সঙ্গে এখানকার কর্তৃপক্ষের মনমালিন্য চলছে। এখানে প্রচণ্ড বিক্ষোভ দেখা দিয়েছে। এখানকার কর্মচারীরা লিখিত ভাবে আমার কাছে কিছু অভিযোগ করেছে। এই প্রেস সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে প্রার্থনা করছি যাতে এখানে অরাজকতা দূর হয়। এই প্রেস দীর্ঘ দিনের এবং ঐতিহ্যপূর্ণ এখানে অরাজকতা এবং ম্যানেজারের খামখেয়ালীপনার জন্য এই প্রেস অচিরেই বন্ধ হয়ে যাবার উপক্রম হয়েছে। এখানে যেভাবে চুরি হচ্ছে এবং অরাজকতা চলছে তাতে এটা হওয়া স্বাভাবিক। সেই জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি। এখানকার কর্মচারীরা যে লিখিত অবিযোগ আমার কাছে দিয়েছে সেই গুলি এখানে পড়ার সময় পাওয়া যাবে না, সেই জন্য অভিযোগের কপি আপনার কাছে জমা দিচ্ছি। আমি চাই কর্মচারীরা যে অভিযোগ করেছে মাননীয় মুখ্যমন্ত্রী তার সত্যতা যাচাই করার জন্য তদন্ত করে দোষী ব্যাক্তিদের শাস্তি বিধানের ব্যবস্থা তিনি যেন করেন এবং প্রেসটিকে রক্ষা করার ব্যবস্থা তিনি যেন করেন।

**Shri Rajesh Khaitan** : Mr. Speaker Sir, I am grateful to you for allowing me to mention three points which are very serious.

**Mr. Speaker** : Mr. Khaitan, you are allowed to mention only one matter. You have given a notice to-day regarding the murder in your area and you are allowed to make your submission on the same.

**Shri Rajesh Khaitan** : Thank you Sir. What has happened, at about 8.00 or 8.30 this morning Shri Balkrishn Banga of Manahardas katra who is working in Gaddi Meghraj Kanhaiyalal has been murdered-rather brutally murdered. It is reported that several people came in the broad day light, tied him up and murdered him and ran away with money as well. There is a tension prevailing in that area. The situation is very grave. The local people demand that the murderer should be apprehended immediately for the safety and security of the area.

I, therefore, like to bring it to the notice of the Home Minister, through you, and request him to apprehend the murderer immediately so that peace and normalcy is restored in that area forthwith. Thank you.

**শ্রী দেব নারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে আমাদের হুগলী জেলার খানাকুল যে ভাবে বারে বারে ডুবছে, হাবুডুবু খাচ্ছে, সে সম্বন্ধে এখানে উল্লেখ করতে চাই। আর কতদিন ধরে খানাকুল অঞ্চলের মানুষ জলে ডুবে হাবুডুবু খাবে জানি না। এখানে আগে যে কংগ্রেস সরকার ছিল, তাদের পাপে আজ এখানকার মানুষ বারেবারে ডুবে মরছে। বামফ্রন্ট সরকার রেলওয়ে কর্তৃপক্ষকে আজ অনেকদিন হ'ল টাকা জমা দিয়েছেন যাতে বৈদ্যবাটীর কাছে যে রেলওয়ে ব্রীজটি আছে সেটির এক্সটেনশান হয়। কিন্তু আজ পর্যন্ত ওঁরা কিছুই করলেন না। এরফলে নিম্ন দামোদরের জল-নিকাশী ব্যবস্থা আমরা করতে পারছি না। আজকে আমাদের যদি জলের দরকার হয় তাহলে বিহার সরকারকে টাকা দিয়ে তেনুঘাট থেকে জল নিতে হয়। আমাদের জলের প্রয়োজনে বিহার, উত্তর প্রদেশ সরকারকে টাকা দিতে হয়, অথচ ওঁদের জল বাড়তি হয়ে গেলে আমাদের দিকে ছেড়ে দিয়ে আমাদের ডুবিয়ে দেন-এই অবস্থা আজকে চলছে. এই অবস্থার ফলে আমাদের ঘিয়া কুন্তী প্রকল্পের সংস্কারের কাজ আমরা করতে পারছি না, সংস্কার করা যাবে না। নিম্ন দামোদর অঞ্চলে যে সমস্ত জলাধারগুলি আছে, সেগুলিতে পাক পড়ে বুঁজে যাচ্ছে। এরফলে বৃষ্টি হলে অতিরিক্ত জলের চাপে বাঁধ যাতে ভেঙে না পড়ে সেজন্য ডি.ভি.সি. থেকে জল ছেড়ে দেওয়া হয়। কারণ জলাধারগুলির জল ধারণের ক্ষমতা নেই। একই সঙ্গে বৃষ্টির জল এবং ডি.ভি.সি. থেকে ছেড়ে দেওয়া জলের চাপে মানুষ হাবুডুবু খাচ্ছে। ওঁরা যদি পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে আগে থেকে যোগাযোগ করে জল ছাড়েন-বিশেষ করে ওঁদের যখন একান্তই জল ছাড়ার প্রয়োজন হয়-তাহলে ব্যবস্থা গ্রহণ করা সম্ভব হয়। প্রয়োজনের সময়ে যেখানে জলের প্রয়োজন তখন জল পাওয়া যায় না, অথচ অন্য সময়ে, বৃষ্টির জলে যখন এলাকা পরিপূর্ণ তখন এই ভাবে জল ছেড়ে খানাকুলের মানুষকে বারেবারে ডুবিয়ে মারার ক্ষেত্রে আমাদের বিশেষ আপত্তি আছে। এই ভাবে যদি ওঁরা চলতে থাকেন, তাহলে আমাদের ক্ষতি-পূরণ দিতে হবে। আমরা এই আচরণের যথার্থ প্রতিকার চাই।

**শ্রী শশাঙ্ক শেখর মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হতভাগ্য বীরভূম জেলা সম্বন্ধে উল্লেখ করতে চাই। এই জেলাতে শিল্প বাণিজ্যের কোন ব্যবস্থা নেই, কোন কল-কারখানা নেই। এই জেলার মানুষ কেবলমাত্র কৃষির উপরেই নির্ভরশীল। কৃষির জন্য কেবলমাত্র ময়ূরাক্ষী ক্যানাল সেচ প্রকল্প আছে। ধানই হচ্ছে এখানকার প্রধান ফসল। বর্তমান বছরে যে ধান হয়েছে তার অর্ধেক নষ্ট হয়ে যাবে কেবলমাত্র জলের অভাবে। সেচ বিহীন অঞ্চলে যদি কখনও বৃষ্টি না হয়, তাহলে সেখানে কৃষিকাজ সম্ভব হয় না। সেচ বিহীন এলাকায় কোন ক্ষুদ্র সেচের ব্যবস্থাওনেই। মিডিয়াম বা মাইনর ইরিগেশানের কোন ব্যবস্থা না থাকার ফলে সমস্ত ধান মারা যাচ্ছে। এর ফলে এখানকার কৃষকদের অবস্থা চরমে এসে দাঁড়িয়েছে-কৃষকরা আজ এক সর্বনাশা অবস্থায় এসে পৌঁছেছে। মাননীয় কৃষিমন্ত্রী যদি এই অবস্থা থেকে পরিত্রাণের জন্য কিছু যদি দয়া করে করেন তাহলে ওখানকার কৃষকরা বাঁচতে পারবেন। মাননীয় কৃষিমন্ত্রী দেখছি অনুপস্থিত, ক্ষুদ্রসেচ বিভাগের মন্ত্রী মহাশয় যিনি এখানে উপস্থিত আছেন, তিনি যাতে এই অবস্থার প্রতিকারের জন্য কিছু করেন, সেজন্য তাঁর কাছে এই বিশেষ আবেদন রাখছি।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ উদ্বেগ জনক ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি বিশেষ ভাবে প্রতিকারের জন্য। কল্যাণীতে এবং আশেপাশে টেলিফোন ব্যবস্থা সম্পূর্ণ ভেঙে পড়েছে। কোথাও এক মাইল দূরবর্তী অঞ্চলে যোগাযোগের জন্য টেলিফোন করা যাচ্ছে না। এতবড় একটা বন্যা হয়ে গেল, জেলার এক অঞ্চল থেকে অন্য অঞ্চলে আমি কোন যোগাযোগ করতে পারিনি। এমনকি হাসপাতালে পর্যন্ত কোন যোগাযোগ করতেও পারিনি। এই অবস্থা কেবল এক-দু'মাসের নয়, আজ প্রায় এক দু'বছর যাবত এই অবস্থা চলছে। অথচ দেখা যাচ্ছে, দু মাস পরে পরে ১২৫ টাকার বিল অফিস থেকে যথারীতি চলে আসছে, আর সেই টাকা না দিলে লাইনের তার কেটে দেওয়া হচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে এই যে, এই অবস্থা আর কতদিন ধরে চলতে থাকবে? এই রকম অবস্থা কী কোন সভ্য জগতের অন্য কোথাও আছে? সভ্য জগতের অন্য কোথাও এই রকম টেলিফোন ব্যবস্থা আছে কিনা আমার অন্তত জানা নেই। ওপক্ষের সদস্যরা এখানে তেল নিয়ে, এটা ওটা নিয়ে অনেক কথাই এখানে বলছেন, অথচ আশ্চর্যের ব্যাপার টেলিফোন ব্যবস্থার কথা নিয়ে একবারও কিছু বলছেন না। ওঁরা মুখে কুলুপ এঁটে বসে আছেন। আমি জানি না, ওঁরা এ সম্বন্ধে এখানে কিছু বলবেন কিনা বা টেলিফোন ব্যবস্থার এই অবস্থার কোন সুরাহা হবে কিনা? কেন্দ্রে প্রকৃতপক্ষে কোন সরকার আছেন কিনা আমার তা জানা নেই। টেলিফোনের এই বেহাল অবস্থা, কেন্দ্রে একজন মন্ত্রী আছেন যাঁর উপরে এরজন্য দায়িত্ব দেওয়া আছে, কিন্তু ঐ মন্ত্রী মহাশয়ের এ ব্যাপারে কোন দায়িত্ব আছে কিনা আমার তা জানা নেই। টেলিফোনের এই রকম অবস্থা শুধুমাত্র কল্যাণীতেই নয়, সমগ্র পশ্চিমবঙ্গ জুড়েই এই অবস্থা চলছে। সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাই তিনি কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে কথা বলে তাঁর কর্ণগহ্বরে এই অবস্থার কথা তুলে ধরেন এবং এই অবস্থার প্রতিকারের জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

[3.00 - 4.00 P.M. (including Adjourment)]

A Statement on recent flood, Delief activities and restoration Programme in West Bengal.

**Dr. Asim Kumar Dasgupta :**

1. In West Bengal this year, there was a spell of drought till the middle of July, followed by severe spells of flood, spread over a prolonged period from the fourth week of July to the first week of October, affecting primarily 12 out of the total of 17 districts of the State. It is necessary to analyse the causes of

floods, note the severe damages, and then mention the relief actions undertaken and the restoration and other policy measures proposed to be implemented.

2. There has been excessive rainfall in some of the districts. For instance, nearly half of the annual rainfall in Balurghat town of West Dinajpur took place within the period from July 23 to August 15, about one-fifth of the annual rains in English Bazar town in Malda poured down on a single day (August 1) and similarly about 15 percent of the annual rainfall at Swarupganj in Nadia was also concentrated in a single day (August 27). But the severity and duration of this year's floods cannot be explained only in terms of local rainfall or some breaches in the embankments. Even when rains subsided, flood waters in many districts seemed to have been rushing through the rivers from outside the boundary of West Bengal. Some of the North Bengal rivers in West Dinajpur and Malda brought down flood waters from the adjoining areas, roughly assessed to be of the order of one crore acre feet, which in some situations were several times more than the bankful capacity of these rivers, thus causing a massive bank-spill-over. Similarly due to intense precipitation in the upper catchment, the Ganga reached on September 18 the highest ever level of 24.954 MGTS at Farakka (2.70 M above the Danger Level) since 1948, causing a widespread inundation through over-bank spill of the Ganga-Padma in Murshidabad and also several accelerating the problem of erosion. The river Churni crossed the Danger Level (7.73 M) at Hanskhali in Nadia on August 28, and has remained above the Danger level even now. Excessive discharges from the DVC with catchment areas outside the State have also caused serious flood problems in some of the other South Bengal districts. Policy measures, mentioned later, are related to some of these causes of floods.

3. As a result of these floods, waterlogging etc., the total affected population in the State has now exceeded 89 lakhs. The extent of damage affecting population, crop area, houses etc, is shown in Annaexure-1. The essential requirement of funds for relief and restoration programme was Rs. 212.53 crores as presented before the Central Study Team on September severe floods primarily in the districts of Murshidabad, Nadia and Malda, after the visit of the Central Study Team, necessitating a recent submission of a further memorandum by the State Government pointing out the additional requirement of Rs. 38.40 crores (approx.) relating only to this later phase of floods. Against the requirement of Rs. 212.53 crores, the Government of India has approved on September 25 a total ceiling of expenditure of only Rs. 67.72 crores (approx.). Included within this ceiling of Rs. 67.72 crores is the 'margin' money of Rs. 23.75 crores which is mandatorily shared by the State (Rs. 11.87 crores) and the Centre (Rs. 11.87 crores) on 50 : 50 basis, as per the recommendation of the Eighth Finance Commission. Therefore, additional expenditure now approved is : Rs. 67.72 crores — Rs. 23.75 crores, i.e., only about Rs. 44 crores. This amount of Rs. 44 crores is again shared between the Centre and the State in the ratio of 75% (Centre) and 25% (State), i.e. Rs. 33 crores is to be provided by the Centre and Rs. 11 crores by the State Government. Out of this required amount of Rs. 33 crores, the Centre, despite and urgent message from the State Government for an immediate release of Rs. 28 crores, has only given Rs. 10 crores as ways and means advance. The State Government, however, has immediately sanctioned its full share of Rs. 11 crores. The requirements of the State Government. the approved ceiling by the Government of India and the expenditure already incurred/sanctioned by the State Government are shown for each of the concerned departments in Annexure 2. It may be noted that for certain essential items such as Gratuitous Relief and clothing and temporary shelter, the expenditure that had to be incurred by the State Government is already higher than the approved ceiling of the Government of India. The State Government has therefore approached the Centre on September 28 to raise these ceilings. No response has yet been obtained from the Government of India. The State Government has decided to effect a 10% cut on certain items of non-plan expenditure to gather resources of its own in order to prepare for any emergency when the State may

have to shoulder alone the burden of essential expenditure for relief and restoration programme related to this year's floods.

4. Attempts have been made to organise the relief operation in a planned manner. At the State headquarters, a co-ordinating control room is at work involving the Ministers and the Secretaries concerned with the relief and restoration work. Similarly, at each of the affected districts, a control room has been set up involving the Zilla Parishad Sabhadhipati, District Magistrate and district-level officers of the concerned departments, and at the block level, a co-ordinating control room has again been set up with the Panchayat Samiti Sabhapati, Block Development Officer and block-level officers of the concerned departments. There is interaction between the block, the district and the State level so that the over-all position regarding floods and relief operation can be regularly assessed. Mr. Speaker Sir with your permission may we acknowledge here the help we have obtained from the army and air-force and voluntary agencies such as Bharat Sevasram Sangha and Ramkrishna Mission and several other people's organizations.

5. In organising the relief operation, priority has been assigned, in the first place, to rescue the people and provide them, within our limits, with shelter, food and medical attention. The medical attention included provision of medicines as well as public health measures. The number of people rescued has been noted in Annexure 1, provision of food and shelter in Annexure 3 and some of the major medicines and health measures in Annexure 4. It may be mentioned with modesty that these relief measures have achieved some effectiveness. No migration of people from the flood-affected areas into the cities in search of food and relief has been noticed. Number of deaths due to Gastro Enteritice/Diarrhoeal diseases this year (81) has been insignificant compared to the number of flood-affected people which is around 89 lakhs and also lower in comparison with the previous years, such as 123 in 1986 and 98 in 1985. Again, without any complacency, it may be mentioned that sincere efforts were made to repair the crucial road breaches as well as save some of the important embankments in the different districts. Provision of fodder and veterinary care are given attention. A sum of Rs. 31.50 lakhs have been sanctioned for this purpose. Allotments of house-building grants have also been started. At present, Rs. 9.27 crores have been sanctioned, more will be added. Here, we consider the existing Central norms of house-building grants (Rs. 500/- for construction and Rs. 200/- for repairs) to be inadequate. It has therefore been decided in corrdination with the Forests Department that about 1.66 lakh of sal poles from the existing stocks of the Forests Department will be immediately made available at subsidised rate for construction and repair of damaged houses. Provision of such subsidised building materials will be soon increased further.

6. In the sphere of production, main emphasis has been placed on agriculture in terms of provision of minikits, fertilisers and crop loans. About 52,000 kalai, 2,15,000 wheat, 1,23,000 mustard, 20,000 potato, 2,85,000 boro paddy and 2,80,000 vegetable minikits have already been sanctioned. Rs. 12 lakhs have been provided for subsidised distribution of fertilisers for revival of paddy crop. In addition, crop loans to the tune of Rs. 7 crores have been advanced. The Chief Minister has already written to the Union Finance Minister to give suitable instructions to the Reserve bank of India and NABARD for rescheduling of short-term loans due from farmers of the flood-affected areas to commercial and co-operative banks and for giving fresh loans for raising alternate crops, in line with similar decisions already taken for the drought-affected areas in other parts of the country. Simultaneously, the District Magistrates in our State have also been instructed to take appropriate steps indicating the flood affected blocks for these and related

purposes. Assistance will also be provided for fisheries and cottage and small-scale industries. Amounts immediately sanctioned for these sectors have been shown in Annexure 2. Along with these direct steps in the sphere of production, we have to undertake the massive restoration programme on infrastructures relating to irrigation, roads, school buildings, health institutions, Panchayats and urban bodies.

7. While the State Government, within its limited resources and powers, carry on these relief and restoration programmes, there are areas of required interaction between the States or with other countries, and there are schemes involving financial magnitude beyond the powers of the State Government. It has been mentioned at the outset that flood water inflows from outside West Bengal and excessive releases from the DVC have been major factors in the context of the flood situation in the State. This matter should be seriously looked into in appropriate forum such as Joint Rivers Commission and the Ganga Flood Control Commission. The State Government has already made its representation in this regard. Similerly, there is a need for a unified control regarding releases from the DVC. A co-ordination on a regular basis is required between the concerned States and the countries in order to lessen the damages of floods. Even then, special problems of the floods may remain for tail-ending States, not only for West Bengal but for all other States with similar geographical location. Relief and restoration requirements of these States have therefore a special compensation need which should be separately assessed by the Centre. Similarly, there is, in the context of floods, a special problem of erosion by the river Gange in the districts of Malda, Murshidebad and Nadia. This is a matter of national significance and should be appreciate by the Centre as such. It can be ignored only at the grave risk of serious natural disaster.

8. As a part of restoration programme, a special attention, with a longer-run perspective, will be given to prevent the increase in siltation in the river beds. High priority will be given to schemes on social forestry particularly on river embankments. The State Planning Board and the Department of Irrigation and Waterways will in the coming months carry on a further in-depth study of the recent flood situation.

9. The restoration programme, mentioned earlier, will not be any isolated exercise. Schemes under this programme will be co-ordinate with the existing schemes in each sector. For instance, provision of minikits under restoration programme will be co-ordinated with schemes of minor irrigation and other schemes of assured irrigation water. For this purpose, in general, funds for the restoration programme will be combined with the plan and non-plan provisions for each of the concerned departments at the district and the block levels through interaction at the District and the Block Planning set-up. In this process, the representatives of the Panchayats and municipalities as well as the M.Ps and the M.L. As will be duly involved. The concerned Ministers/along with officials/will regularly tour the districts to help the process of co-ordination and monitoring. In the implementation of the schemes, such as repairing of roads and embankments, every attempt will be made to employ, as far as possible, the local people in the flood-affected areas. The immediate generation of employment in the flood-affected areas will have to be considered through all these methods, particularly because the requirement of the State Government of Rs. 12 crores for special employment generation in flood-affected areas has been totally turned down by the Government of India, as can be seen from Annexure 2. The generation of employment as well as restoration of infrastructure and production levels are a challenge before the State in this flood-afflicted year. With the involvement of the common people and co-operation from all sections, we accept this challenge.

**Annexure - 2**

**Requirements of the State Government as presented to the Central Study Team, Govt. of India approved ceiling & expenditure incurred/sanctioned.**

(Figures in lakhs rupees)

| Department/ Item | Requirements of State Government. | Govt. of India Approved ceiling. | Expenditure already in-curred/Sanctioned |
|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 |
| **Relief & Welfare** | | | |
| Ex-gratia payment to the families of the deceased | 4.10 | 4.10 | 4.10 |
| Gratuitous Relief | 3097.62 | 976.00 | 1011.55 |
| Expenditure on dropping of Food grains | — | 1.08 | — |
| Clothing & Cost of temporary shelters | 404.75 | 125.00 | 194.45 |
| Assistance for Damaged houses | 2402.00 | 1635.00 | 927.00 |
| Repairs of ICDS buildings | 96.00 | 10.00 | — |
| Employment Generation works | 1200.00 | NIL | NIL |
| **Agriculture** | | | |
| Agriculture Input subsidy | 1022.56 | 475.00 | 322.00 |
| **A.H. & V.S. Department.** | | | |
| Replacement of cattle lost | — | 6.32 | 6.32 |
| Fodder & Vetty. care | 85.83 | 31.50 | 31.50 |
| **C&SSI Department** | | | |
| Assistance to Artisans | 930.30 | 186.00 | 50.00 |
| **Education (School Education)** | | | |
| Repair/restoration of School building | 1880.40 | 120.00 | 60.00 |
| **Fisheries** | | | |
| Assistance to Fishermen | 220.72 | 40.00 | 20.00 |
| **Health & F.W.** | | | |
| Medical & Health care | 439.00 | 150.00 | 150.00 |
| Repairs/restoration of Health Institutions | 375.00 | 25.00 | — |

| | | | |
|---|---|---|---|
| **Irrigation & Waterways**<br>Repair/resporation of Irrigation & Flood Control Institutions. | 3205.00 | 1050.00 | 400.00 |
| **L.G. & U.D. Deptt.**<br>Repairs/restoration of Roads, buildings & electrical installations. | 1013.77 | 100.00 | 50.00 |
| **Panchayats**<br>Repairs/restoration of Panchayat roads/ buildings. | 1000.00 | 345.00 | 200.00 |
| **P. H. E.**<br>Repairs/restoration or water supply works | 580.00 | 292.00 | 88.30 |
| **P.W. Department**<br>Repairs/restoration of P.W.D. Roads and Buildings. | 3245.00 | 1200.00 | 461.50 |

## ANNEXURE - 3

### ALLOTMENT OF SOME MAJOR ITEMS FROM THE RELIEF DEPARTMENT DURING THE FLOODS, 1987 (Till date)

**GRATUITOUS RELIEF ***

| | |
|---|---|
| a) Wheat | 15,451 M.T. |
| b) Rice | 9,678 M.T. |
| **CONTINGENCY** | Rs. 282.32 Lakhs |
| **TARPAULINE** | 1,08,450 pieces |
| **H O G L A** | 1,50,000 pieces (out of this, 50,000 pcs. have been allotted out of Chief Minister's Relief Fund). |
| **GARMENTS** | Rs. 47.27 lakhs (out of this, Rs. 40 lakhs have been allotted out of Chief Minister's fund for Children's Garments. |
| **HOUSE BUILDING GRANT** | Rs. 927 lakhs. |

*Another 65 lakhs has been sanctioned for G.R. distribution.

ANNEXURE - 4

**ALLOTMENT OF SOME MAJOR MEDICINES AND PUBLIC HEALTH MEASURES UNDERTAKEN DURING THE FLOODS IN 1987.**

**MEDICINES**

| | | |
|---|---|---|
| 1) | Bleaching Powder | - 1934 drums (each drum of 50 kg.) |
| 2) | Halogen tablets | - 640 lakhs |
| 3) | Cholera Vaccine | - 4.04 lakhs |
| 4) | A.V.S. (10 ml) | - 5,250 units |
| 5) | Entero-Quinnol | - 32.40 lakhs |
| 6) | Sulphaguanidine | - 52.32 lakhs |
| 7) | O. R. S. | - 7,28,405 units |
| 8) | Sulphadimidine | - 99.11 lakhs |

**PUBLIC HEALTH MEASURES**

| | | |
|---|---|---|
| I) | Anti-Cholera Inculation | - 3,59,844 persons |
| II) | Disinfection measures taken | - Tank - 11,912 Nos. |
| III) | - do - | - Well - 59,744 Nos. |
| IV) | - do - | - Tube Well - 49,252 Nos. |

**মিঃ স্পিকার :** এখন বিরতি। আবার আমরা ৪টায় বসব।

(After Adjournment)

[4.00—4.10 p.m.]

**Shri Rajesh Khaitan** : Mr. Deputy Speaker, Sir, through you I want to draw the attention of the Chief Minister to a very serious development which has taken place in the Burrabazar Assembly Constituency that I represent. It has been reported that some shops have been ordered to be closed by 10.00 o'clock. The shops are just opposite to the vicinity of the Grand Hotel. There are about 2000 small shops in that periphery. The shop keepers have alleged that the Minister-in-Charge of the concerned department has ordered it at the instance of the P.W.D. Minister. Sir, as a result of that the shop keepers will be serioulv affected and even may be ruined. During the recess period, I met the Chief Minister and drew his attention to the matter and he has assured me that he will look into the matter. During the course of the discussion I have requested the Chief Minister to see so that police force are not applied their to bring the order into effect because it may turn into a severe law and order crisis.

Secondly, I have also drew the attention of the Chief Minister regarding Ananda Shankar issue. In an open letter I have informed the Chief Minister that Shri Ananda Shankar may forcefully try to enter the Calcutta Swimming Club causing a serious law and order crisis in the area. Sir, it is a very serious matter.

(Noise)

Sir, I wish to inform the August House that this club falls within my Assembly Constituency which I represent. As the people's representative, I have also some responsibilities to maintain. It is also my duty

to see so that none can breach the cultural identity of the State which is applicable in the case of Shri Ananda Shankar too. Four years back I had also experienced the same thing. I was also prevented from entering the club because I wore then a kurta and punjabi. But I did not force to enter there. Here the case of Shri Ananda Shankar is just the reverse. He has announced that he will go to enter the club forcefully tomorow. In view of that I have requested the Chief Minister to provide adequate police arrangements around the club so that all the plans of Shri Shankar are foiled and the prestige of the club is saved. Shri Jyoti Basu has appreciated our initiatives and he has told me that he will look into the matter, for which I am grateful to him and thank you, Sir.

(Noise)

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ ঘটনা হাউসের সামনে রাখতে চাই। কাল রাত্রে খবর পেলাম এবং আজকে গণশক্তি দৈনিক পত্রিকায় দেখলাম যে আমার কনস্টিটিউয়েন্সির মধ্যে একটা বড় ঐতিহ্যশালী কারখানা বেঙ্গল পটারি যার ১০ বছর ধরে ভারত সরকার ম্যানেজমেন্ট টেক ওভার করে রেখেছিলেন দিল্লী থেকে কাল রাত্রে টেলিফোনে ভেংগল রাও জানিয়েছেন এই কারখানা ডি-নোটিফাই করে দেওয়া হবে বলে ঘোষণা করা হবে। এই কারখানায় ৫ হাজার শ্রমিক কর্মচারী কাজ করেন। কয়েক সপ্তাহ আগে বলে দেওয়া হয়েছে এবং দিল্লীর শিল্প মন্ত্রী শ্রী প্রিয়রঞ্জন দাস মুন্সী এবং শ্রম মন্ত্রী আশ্বাস দিয়ে ছিলেন যে এই ৫ হাজার শ্রমিক কর্মচারী কর্মচ্যুত হবে না এবং কারখানাটিকে রক্ষা করা হবে, তার জন্য ১৫ কোটি টাকা মূলধন দেওয়া হবে যাতে কারখানাটিকে বাঁচানো যায় এবং সুষ্ঠুভাবে চলে। কিন্তু ওঁদের কোন কথার দাম নেই। তারপর গতকাল দিল্লীতে শুনতে পেলাম যে এই কারখানাটিকে ডি-নোটিফাই করা হবে এবং ৩১শে অক্টোবর পর্যন্ত এরা ম্যানেজমেন্ট টেক ওভার করার শেষ দিন তার পর থেকে এটা ডি-নোটিফাই করে দেওয়া হবে। আমার অনুরোধ যাতে এই কারাখানাটি রক্ষা করা যায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার :** মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজেস খৈতান মহাশয় যখন ২টি বিষয় উল্লেখ করছিলেন তখন আমি একটি বিষয় উল্লেখ করার কথা জানাতে উঠেছিলাম। স্যার, দ্বিতীয় প্রসঙ্গটি সম্বন্ধে আমার কিছু বলার আছে। আমাদের পশ্চিমবাংলায় যে সুইমিং ক্লাব রয়েছে সেখানে ভারতীয় পোষাক পরে ভিতরে......

(গোলমাল কংগ্রেস বেঞ্চ থেকে)

স্যার, আনন্দ শঙ্কর একজন বিখ্যাত নৃত্য শিল্পী এবং সংগীত শিল্পীও বটে। তিনি ঐ ক্লাবে ভারতীয় পোষাক পরে ঢুকতে গিয়েছিলেন বলে বাধা দেওয়া হয়েছিল। পশ্চিবাংলার এই ধরণের একটা অভিজাত ক্লাবে যেখানে ভারতীয় পোষাকে প্রবেশাধিকার নেই, এই আচরণটি আমি মনে করি ভারতীয় মনোভাব এবং জাতীয়তাবাদের বিরোধী। তাই আমি আপনার মাধ্যমে সরকারকে জানাই যে এদের বার লাইসেন্স ক্যানসেল করে দেওয়া হোক। আমরা জানি এটা একটা প্রাইভেট ক্লাব, এদের আলাদা নিয়ম কানুন থাকতে পারে। কিন্তু তা সত্বেও আমি বলবো এই ধরণের নিয়ম—ভারতীয় পোষাক পরে ঢুকতে পারবে না—এটা এমেন্ডমেন্ট করা উচিত। আর তা না হলে আমি ষ্টেট গভর্ণমেন্টকে অনুরোধ করবো এদের বার লাইসেন্স ক্যানসেল করা হোক।

**শ্রী হাবিবুর রহমান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭৮ সালের বন্যার ফলে আলিমুদ্দিন ষ্ট্রীটে সি. পি. এম. পার্টি ভবন তৈরী হয়েছিল এবং মোজেক করা হয়েছিল। এবারে ১৯৮৭ সালের বন্যার ফলে জেলা এবং লোক্যাল সি. পি. এম পার্টি অফিসগুলি মোজেক করা হবে সেটা দেখার জন্য পশ্চিমবাংলার মানুষ তৈরী হয়ে আছে। এবারে পশ্চিম বাংলায় যে রকম ভয়াবহ বন্যা হয়েছে গত ৫০ বছর আগেও এই রকম ভয়াবহ বন্যা হয় নি। আমার অভিজ্ঞতায় বলি ১৩৩৫ সালের পর থেকে এই রকম বন্যা হয় নি। ১৯৫০ সালের বন্যায় লোকের কিছু করতে পারে নি। কিন্তু এদের সময় অতীতে যে রকম ত্রাণ সামগ্রী নিয়ে দুর্নীতি ও দলবাজী ব্যর্থতা হয়েছে এ রকম আর কখনও দেখি নি। আমি তার একটা উদাহরণ দিচ্ছি। গত ৩০শে আগষ্ট বামফ্রন্ট সরকারের মনোনীত মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় জঙ্গীপুরে সভায় বলে এলেন এই মহকুমা সবচেয়ে বেশী এফেকটেড হয়েছে।

[4.10–4.20 p.m.]

মুর্শিদাবাদের জেলাশাসক বহু পয়সা খরচ করে বন্যার তথ্য দিয়ে ঘটা করে একটা বই ছাপিয়েছেন এবং এই বইতে ৬/৯/৮৭ তারিখ পর্যন্ত তথ্য দেওয়া আছে। তাতে দেখা যাচ্ছে ৪০ টি ব্লক এ্যাফেকটেড্ হয়েছে এবং সিরিয়াসলি এ্যাফেকটেড্ হয়েছে ১৪টি ব্লক তার মধ্যে জঙ্গীপুর মহকুমার সুতী-ফরাক্কা এলাকার রঘুনাথগঞ্জ-এর দুটি ব্লককে সিরিয়াসলি এ্যাফেক্টটেড্ বলে চিহ্নিত করা হল না। মন্ত্রী গিয়ে মহকুমা অফিসে বিভিন্ন দলের নেতাদের কাছে স্বীকার করে এসেছিলেন যে, এই দুটি ব্লক ব্যাড্‌লি, ওয়ার্সলি এ্যাফেকটেড্ হয়েছে। এম. এল. এ রা ঐ সভায় উপস্থিত ছিলেন এবং রঘুনাথগঞ্জের দুটি ব্লক সিভিয়ারলি এ্যাফেকটেড্ হয়েছে স্বীকার করেছিলেন। কিন্তু ডি. এম. এর বইতে তা স্থান পেল না। এই ডি. এম. কে মাননীয় মন্ত্রি কিভাবে প্রভাবিত করে মিথ্যা তথ্য দিয়ে বই প্রকাশ করেছেন জনসাধারণের পয়সার ব্যয় করে মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই একটি উদাহরণ আমি আপনার সামনে তুলে ধরলাম। এই ভয়াহব বন্যা লক্ষ্য করে আমরা অনেক আগেই বিধানসভা ডাকার কথা বলেছিলাম এবং বন্যা সংক্রান্ত আলোচনা এখানে করা হোক, সেই কথা বলেছিলাম এবং সর্বদলীয় কমিটি করে সুষ্ঠুভাবে বন্যার

মোকাবিলা করা হোক। কিন্তু বামফ্রন্ট সরকার আমাদের সেই কথায় কর্ণপাত করেন নি। তারা বিধানসভা ডাকার প্রয়োজনীয়তা আছে, সেটা মনে করেন নি এবং এত বড় একটা ভয়াবহ বন্যার সুষ্ঠু মোকাবিলা করার জন্য সমস্ত মানুষের, সমস্ত রাজনৈতিক দলের সহযোগিতা নেওয়ার প্রয়োজন আছে, সেটা তারা মনে করেন নি। সেই জন্য তারা এত দেরিতে বিধানসভা ডেকেছেন। বন্যার জন্য এই বিধানসভা ডাকা হয়নি, সংবিধান রক্ষা করার জন্য এই বিধানসভা ডাকা হয়েছে। সংবিধানের নিয়ম অনুসারে তারা এই বিধানসভা ডেকেছেন। তাই আজকে তার মধ্যে এই বন্যা সংক্রান্ত বিষয় আলোচনা করার সুযোগ করে দেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বন্যা সংক্রান্ত আলোচনা করতে গিয়ে আমাদের মনে যথেষ্ট সন্দেহ আছে যে, এই আলোচনা কতটুকু খোলামেলা ভাবে হবে, কতটুকু ফলপ্রসূ হবে। কেন না, কালকে আমাদের মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলী মহাশয় এই বিষয়ে একটি জরুরী প্রশ্ন রেখেছিলেন। প্রশ্নটি ছিল, এই ত্রাণ সামগ্রী বিতরণ করার জন্য মন্ত্রীদের হেলিকপ্টার পরিভ্রমনে কত টাকা খরচ হয়েছে এবং এই চেয়ার থেকে এই প্রশ্নটি এ্যাকসেপ্ট করেছিলেন। মাননীয় পরিবহন দপ্তরের মন্ত্রী এই প্রশ্নটির জবাব দেওয়ার প্রয়োজন মনে করলেন না, আপনার এই চেয়ারকে অবজ্ঞা করলেন, এই সভাকে বঞ্চিত করলেন একটি তথ্য থেকে। মাননীয় উপধ্যক্ষ মহাশয়, কালকে ত্রাণমন্ত্রী বলেছেন আমাদের টাকা নেই, টাকা যা ছিল সব শেষ হয়ে গেছে। কাজেই আর ত্রাণ কার্য চালাতে পারছি না। ত্রাণ ভাঁড়ার একেবারে শূন্য করে দিয়েছেন। এত যে অর্থ ব্যয় হল—তার কতটুকু বন্যা ক্লিষ্ট দুস্থ মানুষের কাছে গিয়ে পৌঁছেছে, কতটুকু পরিবহন খাতে ব্যয় হয়েছে, এই তথ্য জানার সুযোগ আমরা পাব না। এই তথ্য জানার সুযোগ থেকে সভাকে বঞ্চিত করা হল। বন্যা সংক্রান্ত আলোচনা করতে গিয়ে কালকে ত্রাণ মন্ত্রী বললেন ২৩ কোটি ৭৫ লক্ষ টাকা তিনি ব্যয় করেছেন। তাঁর হাতে আর টাকা নেই। এই ২৩ কোটি ৭৫ লক্ষ টাকা কম নয়—পশ্চিমবাংলার মানুষের ত্রাণের জন্য এত টাকা যে ব্যয় হল, তা কোথায় গেল? এর কতটুকু সাধারণ মানুষ পেয়েছে তার একটা ফিরিস্তি দিয়ে আমি পরবর্তী পর্যায়ে উল্লেখ করছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অর্থ সঠিকভাবে ব্যয় করা হয়েছে কিনা সেই বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। আমি আপনাকে আগেই বলেছি যে, লোকাল কমিটির পার্টি অফিস মোজায়েক করে তৈরী করার জন্য একটা অজ্ঞাত তহবিল তৈরী করা হচ্ছে, কিম্বা সামনে পঞ্চায়েত নির্বাচনের জন্য একটা গোপনীয় অর্থ ভাণ্ডার তৈরী করার জন্য এই অর্থ ব্যয় দেখানো হয়েছে-এই সন্দেহটা আমাদের থেকেই যাচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁদের স্ববিরোধী কথাবার্তা আমাদের অবাক করে দিচ্ছে এবং জনসাধারণকে হতাশ করে তুলছে। একদিকে ত্রাণমন্ত্রীমহোদয় বলছেন টাকা নেই এবং তিনি আরো বলছেন নভেম্বর, ডিসেম্বর মাস পর্যন্ত ত্রাণ কার্য চালিয়ে যেতে হবে অপর দিকে এই মন্ত্রীসভারই অর্থমন্ত্রী মহাশয়, যিনি কিছুদিন আগে হেলিকপ্টারে করে মুর্শিদাবাদ জেলাতে ঘুরে এলেন তিনি সেখানে সার্কিট হাউসে বসে মিটিং করে বললেন, ত্রাণকার্য চালিয়ে যান, অর্থের কোন অভাব হবে না। অর্থমন্ত্রীমহাশয় বলছেন, ত্রাণকার্য চালিয়ে যান, অর্থের কোন অবাব হবে না, আর ত্রাণমন্ত্রী মহোদয়া বলছেন, ত্রাণকার্য চালাতে পারছি না, টাকা নেই। স্যার, এইভাবে একই মন্ত্রীসভার দুজন মন্ত্রীর স্ববিরোধী কথাবার্তা আমাদের অবাক করে তুলছে, জনসাধারণকে হতাশ করে তুলছে। স্যার, ওঁরা যে বলছেন ত্রাণ কার্যে টাকা ব্যয় করেছেন এবং ত্রাণ কার্য চালাচ্ছেন এই প্রসঙ্গে আমি লোকে কি রকম ত্রাণ পেয়েছে সেটা তথ্য দিয়ে উপস্থিত করছি, ত্রাণমন্ত্রী মহোদয়ার যদি তথ্য থাকে তিনি তাঁর বক্তব্য রাখার সময় সেটা উপস্থিত করবেন। রঘুনাথগঞ্জ দু নং ব্লকে আগষ্ট মাসের দ্বিতীয় সপ্তাহে বন্যা এসেছে। আমি ঐ রঘুনাথগঞ্জ দু নং ব্লকের অধিবাসী, আমি স্যার, আপনাকে বলছি, সেখানে ১৪ই আগষ্ট বন্যা আসে। বন্যা সম্বন্ধে আলোচনা করতে গিয়ে মাননীয় সেচমন্ত্রী মহাশয় যে রঘুনাথগঞ্জ দু নং ব্লককে সবচেয়ে এ্যাফেকটেড বলে চিহ্নিত করেছেন সেখানে এক সপ্তাহে লোকে কি রকম ত্রাণ পেয়েছে তার হিসাব আমি দেব। রঘুনাথগঞ্জে ৮০ হাজার মানুষ বন্যাক্লিষ্ট, তারা ত্রাণ সামগ্রী পেয়েছে পরিবার প্রতি ২০০ থেকে ২৫০ গ্রাম ময়দা। এঁরা ত্রাণে ২৩ কোটি ৭৫ লক্ষ টাকা ব্যয় করেছেন বলছেন অথচ এ' রঘুনাথগঞ্জ দু নং ব্লকে যেখানে ১৪ই আগষ্ট বন্যা এসেছে এবং যেখানে ৮০ হাজার মানুষ এ্যাফেকটেড বলে চিহ্নিত হয়েছেন সেখানে এক সপ্তাহে পরিবার প্রতি ময়দা পেয়েছে ২০০ থেকে ২৫০ গ্রাম। স্যার, এই যেখানে অবস্থা সেখানে কি একথা বিশ্বাস করা যায় যে এই টাকাটা যথাযথভাবে ব্যয়িত হয়েছে? যেখানে সরকারী নিয়ম বা বিধান অনুসারে একটি মানুষকে সপ্তাহে বা ৭ দিনে কমপক্ষে তিন কে.জি. করে খাদ্যসামগ্রী দেবার বিধান রয়েছে সেখানে ১ মাসের মধ্যে এক একটি পরিবার পেয়েছে মাত্র ২০০ থেকে ২৫০ গ্রাম ময়দা। এই নিয়ে ওঁরা গর্ব করছেন এবং অর্থমন্ত্রী বলছেন, অর্থের অভাব হবে না, ত্রাণকার্য চালিয়ে যান। এই যেখানে অবস্থা সেখানে ত্রাণমন্ত্রীর যে দাবী যে বন্যাক্লিষ্ট মানুষদের জন্য ২৩ কোটি ৭৫ লক্ষ টাকা ব্যয় হয়েছে সেটা কি বিশ্বাস করা যায়? এই টাকার বিনিময়ে মানুষ ১ মাসের মধ্যে পেয়েছে পরিবার পিছু ২০০ থেকে ২৫০ গ্রাম ময়দা। এর চেয়ে জঘন্য কি আছে সেটা একটু বিবেচনা করতে অনুরোধ করছি।

[4.20 - 4.30 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু তাই নয়, রঘুনাথগঞ্জ ২ নম্বর ব্লকে যে পদ্মার চর রয়েছে, আজকে ১০ হাজার মানুষ সেখানে জলবন্দী হয়ে থাকলো। জেলার ২ জন মন্ত্রী এখানে উপস্থিত আছেন, তারা সরকারী গাড়ী করে একাধিকবার ব্লকে ব্লকে ঘুরেছেন কিন্তু সেই মানুষগুলির জন্য তারা ২ শত গ্রাম করে ময়দা তাদের কাছে পৌঁছে দিতে পেরেছেন কিনা বা তাদের উদ্ধার করার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা সেটা তিনি বলবেন। এখানে শুধু বন্যা হয়, পদ্মার ভাঙ্গনের ফলে প্রায় ৪ হাজার পরিবার কোন রকমে প্রাণ বাঁচানোর তাগিদে নিজেদের চেষ্টায় এবারে এসে এ্যাপ্রোচ রোডের ধারে, স্টেট হাইওয়ের ধারে বসবাস করছে। তারা আগষ্ট মাসের দ্বিতীয় সপ্তাহ থেকে আসতে শুরু করেছে কিন্তু ২৩শে সেপ্টেম্বর পর্যন্ত তাদের জন্য এক গ্রামও ত্রাণ সামগ্রী দেওয়া হয়নি। এই হচ্ছে বামফ্রন্ট সরকারের ত্রাণ বিতরণের নমুনা। শুধু তাই নয়, একটা ত্রাণ শিবিরে কোন শরণার্থী যদি বন্যাক্লিষ্ট হয়ে আশ্রয় নেয় তাহলে তার সমস্ত দায়-দায়িত্ব সরকারে বর্তায়।

কিন্তু আমরা দেখেছি যে নারুখাতি প্রাইমারী স্কুলে ১৬ই সেপ্টেম্বর তারিখে ২৮টি পরিবার আশ্রয় নিয়েছিলো এবং এখনও তারা সেই স্কুলে রয়েছে কিন্তু তাদের যে ত্রাণ সামগ্রী দেওয়া হয়েছে তার পরিমাণ হচ্ছে ১॥ কে.জি আটা ও এক শত গ্রাম চিড়া।

রামেশ্বরপুর প্রাইমারী স্কুলেও ১৪ সেপ্টেম্বর তারিখে বহু পরিবার আশ্রয় নিয়েছিলো। ১৫ই সেপ্টেম্বর তারিখে ডি.সি-এর কাছে রিপোর্ট গেল। ১৪ তারিখ থেকে ঐ পরিবারগুলিকে যারা ত্রাণ শিবিরে আশ্রয় নিয়েছিল তাদের এক ছটাকও ত্রাণ সামগ্রী দেওয়া হয়নি। এই হচ্ছে বামফ্রন্ট সরকারের মেহনতী মানুষ বন্যাক্লিষ্ট দুর্গত মানুষের জন্য ত্রাণ সামগ্রী বিলির ব্যবস্থা। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীসভার কাছে দাবী করছি যে বন্যা ও পদ্মার ভাঙ্গনের ফলে ৪ হাজার পরিবার যারা এ্যাপ্রোচ রোডের ধারে এবং স্টেট হাইওয়ের ধারে পশুর মত জীবন-যাপন করছে তাদের সুষ্ঠু পুর্নবাসন করা হোক এবং সপ্তাহে ৩॥ কে.জি খাদ্য সামগ্রী তাদের সরবরাহ করা হোক। এই ভয়াবহ বন্যায় শতকরা প্রায় ৮০ থেকে ৯০ ভাগ পরিবারের বাড়ী নষ্ট হয়ে গেছে। আজকে তাদের সেই গৃহনির্মাণ করে দেওয়া হোক। এই গৃহনির্মাণের কথা বলতে গিয়ে একটা কথা আমার মনে পড়ছে। গত বছর মুর্শিদাবাদ জেলায়—আমি কৃষি দপ্তরের তথ্য অনুযায়ী বলছি — যে বৃষ্টিপাত হয়েছিল সেটা ৮/১০ বছরের রেকর্ড ছাড়িয়ে গিয়েছিল। প্রায় ৬ শত মিলিমিটার বৃষ্টি হয়েছিল। এই অতিবৃষ্টির ফলে হাজার হাজার বাড়ী নষ্ট হয়ে গিয়েছিল। সেই বাড়ীগুলি করে দেবার জন্য দরখাস্ত করা হয়েছিল। তারপরে সেগুলি তদন্তের পরে টাকা অনুমোদনের জন্য পাঠান হয়েছিল কিন্তু কোন টাকা পাওয়া গেলনা। বেছে বেছে কয়েকটি পঞ্চায়েতকে অনুমোদন দেওয়া হল এবং সেটাও নির্বাচনের প্রাক্কালে। রঘুনাথগঞ্জ ২ নম্বর ব্লকের ৯টি পঞ্চায়েতের মধ্যে ৮টি গ্রাম পঞ্চায়েত কোন টাকা পেলনা। কাছিয়া ডাঙ্গায় একটি গ্রাম পঞ্চায়েতকে টাকা দেওয়া হল যেহেতু সেটা সি. পি. এম-এর পঞ্চায়েত ছিল। এইভাবে টাকা নিয়ে দলবাজী করা হয়েছে। তাই, আমি আপনার মাধ্যমে বলবো যে এই দলবাজীকে বন্ধ করে বন্যাক্লিষ্ট মানুষের জন্য সুষ্ঠু ভাবে গৃহনির্মাণ যাতে করা যায় তার জন্য ব্যবস্থা করুন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখন হোগলার কথা বলছি। আজকে আশ্রয়হীন বন্যার্তদের ত্রিপল দেওয়া হচ্ছে না, দেওয়া হচ্ছে হোগলা। যে হোগলা দিয়ে শূয়োরের ঘর পর্যন্ত করা যায় না, সেই হোগলা আশ্রয়হীন বন্যার্তদের দেওয়া হচ্ছে, তাদের প্রতি কৃপা করা হচ্ছে তাও আবার দেখছি সেই হোগলার মাপ হচ্ছে সোয়া তিন হাত, যেখানে একটা মানুষের মাপ সাধারণত সাড়ে তিন হাত হয়। এই সোয়া তিন হাত হোগলাদেওয়া হচ্ছে কে একটা ফ্যামিলিকে। এই হোগলা বিতরণের মাধ্যমে ওদের কমরেডদের গাড়ি বাড়ি তৈরী করে দেবার জন্য একটা পরিকল্পিত ব্যবস্থা এই হোগলা সরবরাহের কনট্রাক্ট দিয়ে হচ্ছে। এই হোগলা সরবরাহ করে কিছু কমরেডের বাড়ি, গাড়ি তৈরী করে দেবার ব্যবস্থা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা ভেবেছিলাম এই ভয়াবহ বন্যায় ক্ষতিগ্রস্ত গরীব দুস্থদের প্রতি গভীর আন্তরিকতা, সমবেদনা নিয়ে, সাহায্য নিয়ে বিভিন্ন রাজনৈতিক দলের মানুষকে সঙ্গে নিয়ে তাদের পাশে গিয়ে দাঁড়াবেন, কিন্তু আশ্চর্য্যের বিষয় মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অবাক হয়ে যাই, যখনবন্যার্ত মানুষ এক মুঠো অন্নের জন্য কিলবিল করছে, নর্থ বেঙ্গলের দূর পাল্লার বাসগুলো যখন যায়, তখন হাজার হাজার নিরন্ন, উলঙ্গ মানুষ হাত পেতে থাকে এক মুঠো অন্ন দাও, তখন বামফ্রন্ট সরকারের পরিবহন মন্ত্রী হ্যালিকপ্টারে করে যান বহরমপুরে এর থেকেলজ্জার জনক কী হতেপারে? ভাবতে অবাক লাগে এই রাজ্যের যিনি কর্ণধার, মুখ্যমন্ত্রী, যখন পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষ অন্নের জন্য কিলবিল করছে, আচ্ছাদনের জন্য হাহুতাশ করছে, বি.ডি.ও. অফিসে ধর্ণা দিচ্ছে, তখন মুখ্যমন্ত্রী সপরিবারে ম্যাসানজোড়ে অবসর বিনোদন করছেন, তাঁর জল বিহারের জন্য স্পিড বোট থেকে আরম্ভ করে সমস্ত কিছুর আয়োজন করতে হচ্ছে। এর থেকে লজ্জার বিষয় আর কী হতে পারে? মুখ্যমন্ত্রীর খাবার যদি লোকাল মার্কেটে না পাওয়া যায়, তাহলে সরকারী গাড়িতে করে দুর্গাপুর থেকে তাঁর খাবার জোগাড় করার ব্যবস্থা করতে হয়েছে। আজকে জেনে রাখুন, বর্তমানে কেন্দ্রে আর নড়বড়ে সরকার নেই, রাজীব গান্ধীর নেতৃত্বে একটা বলিষ্ঠ সরকার আজকে দিল্লীতে প্রতিষ্ঠিত, এই সরকার পশ্চিমবঙ্গকে যে সাহায্য দিয়েছে যা দিচ্ছে, তার হিসাব তারা ঠিক ঠিক ভাবেই আদায় করবে।

[4.30 - 4.40 P.M.]

**শ্রী মাধবেন্দু মোহন্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাসগুপ্ত মহাশয় এই বন্যার উপর আলোচনার সূচনাতে যে বিবৃতি রেখেছেন প্রথমে আমি সেই বিবৃতিকে আমার অন্তর থেকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। পূর্ণ সমর্থন জানাতে গিয়ে কয়েকটি কথা আমি উল্লেখ করতে চাই। এবারের প্রাকৃতিক বিপর্যয়ে পশ্চিম বাংলার ১২টি জেলা বিপর্যস্ত হয়েছে এবং তার মধ্যে নদীয়া জেলা অন্যতম। আমরা জানি প্রথম পর্যায়ে উত্তর-বঙ্গের পশ্চিম দিনাজপুর, মালদা, কুচবিহার প্রভৃতি জেলা গুলিতে বন্যা হয়েছিল এবং উত্তর-বঙ্গের ব্যাপক এলাকার মানুষ খুবই দুঃখ দুর্দশা দুর্গতির মধ্যে পড়েছিল। কিন্তু বামফ্রন্ট সরকার অত্যন্ত দক্ষতা, যোগ্যতা এবং দ্রুততার সঙ্গে উত্তর-বঙ্গের বন্যাকে প্রতিহত করে যখন অবস্থাকে আয়ত্বে আনার চেষ্টা করছিলেন তখন আবার নতুন করে ৭টি জেলায় প্রাকৃতিক বিপর্যয় দেখা দিল। মোট ১২টি জেলার বিপন্ন মানুষদের বাঁচাবার জন্য বামফ্রন্ট সরকার যে ভূমিকা পালন করছেন তাকে অবশ্যই আজকে সকলকে অভিনন্দন জানাতে হবে। বিপর্যস্ত এলাকা গুলির মানুষদের বাঁচাবার জন্য বিভিন্ন গণতান্ত্রিক সংগঠন গুলি যে ভূমিকা গ্রহণ করেছেন তাকেও অভিনন্দন জানাতে হবে। বিপন্ন জেলা গুলিকে বাঁচাবার জন্য পঞ্চায়েতের যে ভূমিকা, মিউনিসিপ্যালিটি গুলির যে ভূমিকা তাকে অবশ্যই অভিনন্দন জানাতে হবে। ওপর থেকে নীচ পর্যন্ত সর্বস্তরের সরকারী কর্মচারীরা যে ভূমিকা পালন করছেন তাকেও অভিনন্দন জানাতে হবে। সামগ্রিকভাবে আমি এ কথা বলতে পারি যে, পশ্চিম বাংলার মানুষ এবারকার প্রাকৃতিক বিপর্যয়কে একটা চ্যালেঞ্জ হিসাবে গ্রহণ করেছেন। এই প্রাকৃতিক বিপর্যয়ের মুখে যাতে কোন দুর্গত মানুষ না খেয়ে মারা যায়, বানের ফলে মানুষ যাতে হতাশার মধ্যে না ডুবে যায়, জীবন শেষ হয়ে গেল-এটা যেন তারা না মনে করে তার জন্য সর্ব-স্তরেই উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। সর্ব-

স্তরের মানুষ এ ব্যাপারে সরকারের সঙ্গে পূর্ণ সহযোগিতা করেছেন এবং এখনো করছেন। মানুষের সহযোগিতার এটা একটা নতুন ইতিহাস। এই ইতিহাস পশ্চিমব লায় সৃষ্টি হয়েছে। বৃটিশ শাসনের আমলেও আমি বন্যা দেখেছি এবং তাদের রিলিফ্ ব্যবস্থা দেখেছি। বামফ্রন্টের জন্মের আগে যখন পশ্চিম বাংলায় কংগ্রেস শাস ছিল তখনও পশ্চিম বাংলায় বন্যা দেখেছি এবং রিলিফ ব্যবস্থাও দেখেছি। সে সমস্ত পুরোনো ইতিহাসের মধ্যে আমি যাচ্ছি না। কিন্তু আমি বলতে পারি ৭৭ সা পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে যে নতুন একটা অবস্থার সৃষ্টি হয়েছে, একটা নতুন যুগ এসেছে এবং একটা বিরাট পরিবর্তন এসেছে। ৭ সালে পশ্চিম বাংলায় পঞ্চায়েত গঠিত হবার পরে ৭৮ সালের বিধ্বংসী বন্যাকে অত্যন্ত যোগ্যতার সঙ্গে মোকাবিলা করা সম্ভব হয়েছিল। ৭৮ সালের বন মোকাবিলার অভিজ্ঞতার ওপর দাঁড়িয়ে পশ্চিম বাংলার জনগণ দল-মত নির্বিশেষে—বিভিন্ন মানুষের বিভিন্ন রাজনৈতিক ধারণার মধ্যে দিয়েও—এবারে পশ্চি বাংলার বন্যা দুর্গত মানুষদের বাঁচাবার জন্য এগিয়ে এসেছেন। এটা পশ্চিম বাংলার একটা নতুন ইতিহাস। এই ইতিহাসের মধ্যে থেকে আমি নদীয়া জেলার অব এখানে আজকে বর্ণনা করতে চাই। আজকে আমাদের নদীয়া জেলায় মোট ৩০ লক্ষ মানুষ বসবাস করেন। দেশ ভাগের মধ্যে দিয়ে নদীয়া জেলা দু'ভাগ হ গেছে। দেশ ভাগের পূর্বে অবিভক্ত নদীয়া জেলায় ১৬ লক্ষ মানুষের বাস ছিল। আজকে অর্ধেক নদীয়ায় ৩০ লক্ষ মানুষের বাস। বিপুল সংখ্যক বাস্তুহারা মানু নদীয়া জেলায় বাস করেন। নদীয়া জেলায় তাঁত শিল্পীর সংখ্যাও কম নয়। নবদ্বীপ, রানাঘাট, শান্তিপুরে বিরাট সংখ্যক তাঁত শিল্পী এবং বিভিন্ন কুটির শিল্পী বা করেন। এছাড়া কল্যাণীতে কুটির শিল্প এবং অন্যান্য বড় শিল্পও অনেক গড়ে উঠেছে। নদীয়া জেলার কৃষি ক্ষেত্রে আউস এবং পাট হচ্ছে প্রধান ফসল। এই নদী জেলার ১৭টি ব্লকের মধ্যে ১৬টি ব্লকই আজকে বন্যা বিপন্ন। প্রথম পর্যায়ের বানে সব ক'টি ব্লক বিপন্ন হয়নি, ২য় পর্যায়ের বানে বেশীরভাগ ব্লকই বন্যা বিপ হয়ে পড়েছে। সব ক'টি ব্লকের বিপন্ন মানুষদের উদ্ধার করে ত্রাণ শিবিরে নিয়ে যাওয়া হয়েছে। নদীয়া জেলায় ১১৮৬টি ত্রাণ শিবির কোলা হয়েছে। প্রথম পর্যা ৯৫২টি ত্রাণ শিবির খোলা হয়েছিল। ২য় পর্যায়ে সে সংখ্যা বৃদ্ধি করে মোট ১১৮৬টি ত্রাণ শিবির খোলা হয়েছে। ত্রাণ কার্য্যে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকা যেভাবে ভূমিকা নিয়েছেন তা অভিনন্দনযোগ্য। যদিও আমার জেলায় ত্রাণের আরো প্রয়োজন ছিল। আরো বেশি দিতে পারলে মানুষেরা খূশী হতো। কিন্তু যতটু দেওয়া গেছে ত্রাণ সামগ্রী সেটা কম নয়। আমি দেখেছি, ৩ হাজার ৩১৫ মেট্রিক টন গম দিয়েছেন। ২০০ মেট্রিক টন চাল দিয়েছেন। ৫ হাজার ৩৪০টি ত্রিপ দিয়েছেন। ২০০টি ত্রিপলের রোল দিয়েছেন। ৪৯ হাজার হোগলা দিয়েছেন। একানে মাননীয় সদস্য শ্রী হবিবুর রহমান সাহেব হোগলার বর্ণনা করলেন। তি বললেন, একটি করে হোগলা দেওয়া হয়েছে। আমি বলতে চাই ৪টি করে হোগলা দেওয়া হয়েছে এক-একটি পরিবারকে এবং তারা সানন্দে সেই হোগলা গ্রহ করে ব্যবহার করেছেন। এছাড়া দুধ দিয়েছেন, পোযাক দিয়েছেন, এচাড়া আরো নানা রকম সামগ্রী দিয়েছেন। সেগুলি সুষ্ঠুভাবে বিলি বণ্টন করা হয়েছে। আ একটি কথা এখানে বলা দরকার। মাননীয় সদস্য শ্রী হবিবুর রহমান সাহেব বললেন কোথাকার টাকা কোথায় চলে গেছে. আমি বলছি, না, যায়নি। যাওয়ার কো অবকাশ নেই। সমস্ত হিসাব দেওয়া আছে। এ্যনেক্সচারে সমস্ত হিসাব দেওয়া আছে কোথায় কতটুকু চাল, গম বা অন্যান্য জিনিষ দেওয়া হয়েছে সব দেওয়া আছে ফাঁকিবাজির কোন অবকাশ নেই। আপনারা অতীতের কথা ভুলে যান। বর্তমান দেখুন, বর্তমান দেখে কিছু শিক্ষা গ্রহণ করুন। নদীয়া জেলায় ক্ষয়-ক্ষতি চরমভা হয়েছে। ৩০ লক্ষ লোকের মধ্যে ১৬ লক্ষ ৪৮ হাজার মানুষ কম বেশি ক্ষতিগ্রস্থ হয়েছে। আমাদের জেলায় ৬ লক্ষ ৪৮ হাজার ৭৫টি বাড়ী সম্পূর্ণভাবে ক্ষতিগ্র হয়েছে এবং ৮১ হাজার ২৬৯টি বাড়ী আংশিকভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে। আমাদের জেলা হচ্ছে কৃষিপ্রধান জেলা। ২৭১ লক্ষ হেক্টর জমি সেখানে আবাদ হয় তারমধ্যে আমরা দেখেছি, ৫ হাজার ২২০ হেক্টর জমি অর্থাৎ প্রায় ৫০ পারসেন্ট জমি বন্যায় ক্ষতিগ্রস্থ হয়েছে এবং ৫০ হাজার ২৭১ হেক্টর জমি সম্পূর্ণভা ক্ষতিগ্রস্থ হয়েছে। এই ক্ষতির পরিমাণ যদি বিশ্লেষণ করা যায় তাহলে দেখা যাবে ৩৫ কোটি টাকার উপর ফসল নষ্ট হয়েছে। নদীয়া জেলা এমনিতে আউস পাট প্রডিউসিং এলাকা। সেখানে নতুন নতুন ইরিগেসানের সুযোগ-সুবিধা হওয়ার কারণে আরো কিছু কিছু জিনিষ আবাদ হয়েছে। সেখানে ভেজিটেবল যেমন পটল, পেঁপে, কলা হয়। ওখানে কাবলে কলা প্রচুর পরিমাণে হয়। এছাড়া ওখানে পানের বোরোজ আছে। সুতরাং ধান-পাট ছাড়াও সাক-সবজির ক্ষ দারুনভাবে হয়েছে। আমাদের জেলা হচ্ছে বিল-বাঁওড়ের জেলা। এখানে মাছের উৎপাদন বাড়াবার জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে। এখানে দেখতে পাচ্ছি ২৯ হাজার ৬০০ ফিসারমেন ক্ষতিগ্রস্থ হয়েছে। মাছের উৎপাদন করতে গিয়ে যে পরিমাণ মাছ নষ্ট হয়ে গেছে বন্যার জলে অর্থের হিসাবে তার পরিমা হচ্ছে ৫ কোটি ৮৬ লক্ষ টাকা। এছাড়া রাস্তাঘাটও দারুনভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। আমাদের জেলায় ন্যাশনাল হাইওয়ে গেছে। এছাড়া আরো পাকা রাস্ত আছে। সেই সমস্ত রাস্তাঘাট এবং ন্যাশনাল হাইওয়ে ক্ষতিগ্রস্ত হয়েছে। সেই ক্ষতির পরিমাণ কম নয়। গত ১০।১১ বছর আগে থেকে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামে গ্রামে যেসব রাস্তাগুলি করা হয়েছিল সেগুলি ক্ষতিগ্রস্ত হয়েছে। অনেক কালভার্ট, ছোটকাট ব্রীজ ক্ষতিগ্রস্ত হয়েছে। নবদ্বীপের গৌরাঙ্গ সেতু এব পলাশী পাড়ার দ্বিজেন্দ্র সেতু ক্ষতিগ্রস্ত হয়েছে। সেদিক থেকে বলতে পারি, নদীয়া জেলার মানুষ সরকারী কর্মচারী এবং বিভিন্ন গন-সংগঠনের লোকের যেভাবে ত্রাণ কার্য্যে এগিয়ে এসেছেন এবং মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান এবং কমিশনাররা যেভাবে দুস্থ মানুষের জন্য আপ্রাণ চেষ্টা করছেন তা অভিনন্দনযোগ্য।

[4.40 - 4.50 P.M.]

এখনও নবদ্বীপ, রাণাঘাট এবং শান্তিপুরের বিভিন্ন জায়গার লোক রয়েছে। তার কারণ হচ্ছে এই যে, যেহেতু নদীয়া কৃষিপ্রধান সেজন্য বিশেষ করে ফসলের ক্ষয় ক্ষতি হওয়ার দরুণ ক্ষেতমজুরদের দুঃখ, দুর্দশা এবং লাঞ্ছনার শেষ নেই। নূতন ফসল না ওঠা পর্য্যন্ত যদি তাদের কোন স্পেশাল রিলিফ না দেওয়া যায় তাহলে খুবই মুশকিল হবে। তাদের গম দেওয়া যায় কিনা, মিনিকীট দেওয়া যায় কিনা সে সম্বন্ধে বিবচনা করতে হবে। এই কথা বলে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অপূর্ব লাল মজুমদার :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই সম্পর্কে ফাইনান্স মিনিষ্টার যে বক্তব্য রেখেছেন আমি প্রতিটি লাইন পুঙ্খানুপুঙ্খভাবে পড়েছি এবং আমি একটি বিষয়ের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করব, যেগুলি বন্যার অন্যতম কারণ হওয়া সত্ত্বেও তিনি সেগুলিকে একদম উপেক্ষা করে গেছেন। ৭ নম্বর প্যারাগ্রাফে প্রধানতঃ দুটি কারণ তিনি দেখিয়েছেন যার জন্য এই বন্যা পশ্চিমবঙ্গে ১২টি জেলায় ঘটেছে। একটি বলেছেন ফ্লাড ওয়াটার ইনফ্লোজ ফ্রম আউটসাইড ওয়েষ্টবেঙ্গল এ্যান্ড একসেসিভ রিলিসেস ফ্রম ডি.ভি.সি.। আমি একটি একটি করে বলছি। ডি.ভি.সি'র জল অতিরিক্ত প্রবাহিত হয় বলে সেই জল হাওড়া, হুগলীর বিস্তীর্ণ এলাকা ডুবিয়ে দেয়। কিন্তু কেন এটা ডুবছে? এটা সংশোধনের কোন কাজ আছে কিনা আমি সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করব। আপনার মনে আছে ১৯৭৮ সালের বন্যা, এবং খরার কথা। ১৯৮১ সালে যখন খরা হল, ১৯৮১-৮২ সালে বর্ধমানের পুড়সুরা বা একপাশে হুগলীর প্রান্তদেশ পর্যন্ত ২০০টি জায়গার বাঁধকে কেটে ফেলা হল। ২০০টি জায়গার বাঁধকে কেটে দিয়ে সেই জল দিয়ে জমিকে ভাসিয়ে দিয়ে জল চাষের কাজে লাগান হল উইদাউট এনি স্যাংসন এ্যান্ড উইদাউট এনি পারমিশন। ডি.ভি.সি'র যে জল তার পাশে অনেকগুলি জমি ডি.ভি.সি. টাকা দিয়ে কিনে রেখেছে, বাঁধ মেরামতের জন্য সেই মাটি দেওয়া আছে, সেই জায়গাটা খালি নেই। ওখানকার পলিটিক্যাল কর্মীরা এ' জায়গায় বাড়ী করে কিছু লোককে বসিয়ে দিয়েছে তাদের প্রভাব বিস্তার করার জন্য। আর কিছু কিছু জায়গায় যে চওড়া বাঁধ আছে সেই চওড়া বাঁধের মাটি কেটে কেটে চাষের জমিকে বাড়াবার জন্য সরিয়ে দেওয়া হয়েছে। যদি ৫০ ফুট চওড়া বাঁধ হয়ে থাকে ১০ ফুট মাটি কেটে নিলে কোন ক্ষতি নেই, তাঁরা মনে করলেন আমরা বেশী চাষ করব। কৃষকরা ল্যাণ্ড হাংরী হয়। কিন্তু বাঁধ যেখানে ঠিক করা হোল না। আস্তে আস্তে ঐসব বাঁধ সংকীর্ণ হয়ে গেল। বর্তমানে সেগুলো জলের চাপে ভেঙ্গে যাচ্ছে। বাঁধগুলো আপনারা রক্ষা করেননি। ১৯৮১-৮২ সালে যখন ২০০ টি জায়গায় বাঁধ কেটে দিয়ে জল ভেতরে ঢুকিয়ে চাষের ব্যবস্থা করা হোল তখন ৯টি স্লুইস্ গেটকে ভেঙ্গে দুমড়ে অকেজো করে দেওয়া হোল।

(এ ভয়েস্ ঃ কোথায় কোথায়? তার নাম বলুন)

আমি এখন টানা বলে যাচ্ছি। পার্টিকুলার নামগুলি আমি পরে বলে দেবো। তাই সমস্ত অপরাধটা আজকে ডি.ভি.সির উপর ছেড়ে দিলে হবে না। দেখতে হবে, আমাদের দায়িত্ব আমরা যতাযথভাবে পালন করেছি কিনা। দামোদর নদের যে রিভার বেড তাতে বর্তমানে ৪০।৫০ ভাগ জায়গা থাকে, শুকনোর সময় তাও থাকে না। দামোদর নদের বেড-সেখানে চাষ হচ্ছে বোরো, চাষ হচ্ছে বাদাম, চাষ হচ্ছে কুমড়ো এবং আরো অন্যান্য ফল-ফলাদি। ওখানে চাষ করবার ফলে দামোদরের বেডকে যে রকম ইচ্ছা সে রকম করা হচ্ছে, নদীর উপর ক্রস্ বাঁধ বাঁধা হচ্ছে। শুকনোর সময় তাতে ৮।১০টি ক্রস্ বাঁধ বাঁধা হচ্ছে এবং সেই জলকে উঁচু করে তুলে বোরো ধান করা হচ্ছে। আগে একটা নিয়ম ছিল, ক্রস্ বাঁধ দিতে গেলে সেচ বিভাগের চীপ ইঞ্জিনিয়ারের পার্মিশন নিতে হোত। আজকাল সেসব লাগে না। মস্তান দাদারা আছে, তারা ক্রস্ বাঁধ তুলে দিয়ে উঁচু জমিতে চাষের ব্যবস্থা করছেন। এরফলে নীচের দিকে জল তিন ফুটে দাঁড়িয়ে গেছে। ১৯৭৯ সালে প্রভাসবাবু সেচমন্ত্রী ছিলেন। সেই সময় তিনি চেষ্টা করেছিলেন এবং বলেছিলেন যে, দামোদরের বেডে ঐ জোর করে ঢুকিয়ে দেওয়া ১৫.০০০ লোক যারা সেখানে ক্রস্ বাঁধ দিয়ে চাষ করছে তাদের তুলে দিতে হবে। তিনি দেখলেন, যদি দামোদর নদের বেডের ঐ ১৫,০০০ লোককে সরিয়ে নিয়ে অন্য কোন-জায়গায় তাদের ব্যবস্থা করে দেওয়া যায় তাহলে ডি.ভি.সির জলের কারণে প্রতি বছর হুগলী, হাওড়া জেলা প্লাবিত হয়ে যে ৫০ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছে তাদের বাঁচান যাবে। তিনি বুঝেছিলেন, যে ১৫,০০০ লোক ডি.ভি.সির বাঁধের ধারে এবং দামোদর নদের বেডে ক্রস্ বাঁধ বেঁধে চাষ করছে, বসবাস করছে-তাদের যদি সরিয়ে নেওয়া যায়, সেখানে চাষ যদি বন্ধ করা যায় তাহলে ঐ ৫০ লক্ষ লোককে রক্ষা করা যাবে। কিন্তু তিনি তাদের ওঠাতে পারেন নি। তিনি বুঝেছিলেন, নদীর বেড ঠিক রাখতে হবে, কারণ খাল এবং নদীর বেড ঠিক না রাখলে, জল নিকাশী-ব্যবস্থা না থাকলে বর্ষায় যখন জল বেশী আসবে তখন ঐ দুটি জেলার মানুষদের বন্যার হাত থেকে রক্ষা করা যাবে না। কিন্তু কমরেড্সরা এ্যালাউ করেন নি সেটা। ফলে গভর্ণমেন্টের পক্ষ থেকে তিনি চেষ্টা করেও কিছু করতে পারেন নি। এরফলে আজকে দামোদরের বেড সিল্টেড্ হয়ে গেছে। কারণ শুকনোর সময় ঐ নদে বাঁশ পুঁতে জল আটকে চাষের ব্যবস্থা করা হচ্ছে। কিন্তু ঐ ক্রস্ বাঁধ দেবার ফলে সেখানে সিল্টেশন শুরু হচ্ছে। চার-পাঁচ মাস পর যখন বাঁশ সরিয়ে নেওয়া হচ্ছে তখন নদীর বেড উঁচু হয়ে গেছে। এইভাবে আজকে দামোদরের বেড উঁচু হয়েছে। এইভাবে দামোদরের জল-নিকাশী ক্ষমতা কমেছে। কাজেই ডি.ভি.সির জলে এই যে প্লাবন-এটা কতখানি আমাদের অক্ষমতার জন্য হচ্ছে সেটা আজকে ভাবতে হবে।

[4.50 - 5.00 P.M.]

আমাদের এখানে বন্যা হয়েছে ১৯৮৬ সালে, এক বছর আগে বন্যা হয়েছে এবং ১৯৮৫ সালেও বন্যা হয়েছে। তার থেকে আমরা কি অভিজ্ঞতা নিয়েছি? আমাদের মানসবাবু বললেন, সবং-এ কি হয়েছে। সবং-এর দিকে আপনারা তাকিয়ে দেখুন। চারিদিকে যে বাঁধ রয়েছে, জমিদারি আমলের যে বাঁধ হয়েছে সেই বাঁধ রিপেয়ার করা হয়নি। এক বছরের মধ্যে এক ঝোড়াও মাটি পড়েনি। বর্ষার চাপে যদি বাঁধ ভেঙ্গে যায় তাহলে কে কি করবে? বাঁধ একেবারে নষ্ট হয়ে গিয়েছে, সমস্ত স্লুইজ গেট নষ্ট হয়ে গিয়েছে। আবার এই সব গুলো রিপেয়ার করার জন্য কয়েক লক্ষ টাকা দিয়েছে, যতদূর মনে আছে ৬০ লক্ষের মতো টাকা দিয়েছেন সমগ্র বাঁধ ঠিক করার জন্য। কথা ছিল সেই ৬০ লক্ষ টাকার মধ্যে ফিফটি পারসেন্ট খরচ করবে মন্ত্রীর দপ্তরের মাধ্যমে এবং বাকি ফিফটি পারসেন্ট খরচ করবে জেলা পরিষদের তরফ থেকে। দেখা গেল সেই টাকা পাওয়া গেল জুন মাসে। জুন-জুলাই-এ বৃষ্টি আরম্ভ হয়ে গেল, সুতরাং কোন কাজ হ'ল না। সেইজন্য সেখানকার বাঁধ ভাঙ্গা অবস্থাতেই রইল এবং স্লুইজ গেট ঠিক হ'ল না। সেটা যে অবস্থাতেই ছিল সেই অবস্থাতেই রয়ে গেল রিপেয়ার হ'ল না। এই তো অবস্থা আমাদের। ইছামতি নদীতে কি হচ্ছে দেখুন। সব সময় ডি.ভি.সি-র দোষ দেওয়া হয়। ইছামতি নদীতে ক্রস বাঁধ দিয়ে উঁচু জমিতে জল নিয়ে যায়। তাতে কি হয়? সেখানকার নিচু জমিগুলি জলে ডুবে যায় এবং সেই জল মাসের পর মাস থেকে যায়। সেই সঙ্গে সঙ্গে ঐ সমস্ত এলাকায় সিলটেড হয়ে যায় এবং নদী

মজে যায়। এইভাবে নদীর ফ্লো একেবারে নষ্ট হয়ে যাচ্ছে। আবার উত্তর ২৪-পরগণার বেতনা নদীর কি অবস্থা দেখুন। সরকারী দলিলে আছে, ম্যাপে আছে বেত রিভার হিসাবে। কিন্তু গত ৫-৭ বছর ধরে দেখা যাচ্ছে সেই রিভারের উপর বাঁধ দিয়ে পুকুর তৈরী করে নেওয়া হয়েছে। এইভাবে বহু পুকুর সেখানে তৈরী হ গেছে। এইভাবে পুকুর তৈরী করে নদীর জলের ফ্লো চিরকালের মতো বন্ধ হয়ে গিয়েছে। এইভাবে যে পুকুর তৈরী হয়ে গেল, কেউ কিছু বলছে না। যে সম লোক এইভাবে পুকুর তৈরী করেছে এস.এল. আর.ও এবং জে.এল. আর.ও থেকে তাদের নামে নামে সেই পুকুর বিলি হয়ে যাচ্ছে। আশ্চর্য্য ব্যাপার। গত ৫ ৭ বছরের মধ্যে এই সমস্ত জিনিস ঘটেছে। আজকে অনেকের ধারণা যে এই সমস্ত বন্যা ভগবানই ঘটাচ্ছে। এই সমস্ত জিনিস ভগবান ঘটায়নি, আজকাল যাঁ ভগবান সেজে বসে আছে, যাঁরা এই সমস্ত কর্তব্য পালন করছেন তাঁদের কার্য্যের ফলে এই জিনিস ঘটছে। বন্যার অন্য কোন কারণ থাকতে পারে না। বন্যা সময় আমি অনেক জায়গায় ঘুরেছি-নদীয়া, মুর্শিদাবাদ, মালদা, হাওড়া এবং হুগলীতে আমি গিয়েছি। ১৯৭৮ সালের বন্যার কথা স্মরণ করুন। সেই সময় ফজলু রহমান উপস্থিত ছিলেন-রোটাণ্ডা হলে একটা মিটিং হয়েছিল কি করে সেই বন্যা মোকাবিলা করা যায় তার জন্য অল পার্টি একটা কমিটি তৈরী হয়েছিল। সে কমিটি তৈরী হয়েছিল কি ভাবে দুর্গত মানুষদের সাহায্য করা যায়, কি ভাবে ত্রাণের ব্যবস্থা করা যায়, কি ভাবে মানুষের দুঃখ কষ্ট মোচন করা যায় এই ছিল তা লক্ষ্য। সেটা কি ফলপ্রসূ হয়েছে? আজকে কৃষি দপ্তরের মন্ত্রীর দাম নেই, সেচ দপ্তরের মন্ত্রীর দাম নেই, যা করবেন সব ফিনান্স মিনিষ্টার। তিনিই বলবেন শে কথা। আজকে কোন কো-অডিনেসান দপ্তর গুলির মধ্যে নেই। আজকে বুদ্ধদেব বাবুর মধ্যে বিক্ষোভ আছে, কৃষিমন্ত্রীর বিক্ষোভ আছে, শ্রীমতী চ্যাটার্জীর মধ্যে বিক্ষোভ আছে এবং অনেক জায়গায় বিক্ষোভ দানা বেঁধে উঠেছে। কি হচ্ছে বিভিন্ন জায়গায়? ত্রাণ সব জায়গায় ঠিকমত পৌছাচ্ছে না। ইটাহারে বাঁধের উপ মানুষ ৭ দিন দাঁড়িয়ে ছিল, কোন রকম ত্রাণ কার্য্য সেখানে হয়নি। সেখানে বি.ডি.ও কিছু ত্রাণ নিয়ে গিয়েছিল, সেই জন্য তিনি হয়ত কিছু মারধোর খেয়েছেন সমস্ত জায়গায় ত্রাণ কার্য্য খুব অল্প হয়েছে। আমি জানিনা কি ইন্সট্রাকসান দেওয়া হয়েছে।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায় এবং মিঃ ডেপুটি স্পীকার পরবর্তী বক্তাকে বলার জন্য ডাকেন

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ-** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় অর্থ মন্ত্রী আমাদের সামনে যে স্টেটমেন্ট রেখেছেন, আমার মনে হয় না এর আগে এই ভাবে সত্য কথা কখনও কোন সরকারের পক্ষ থেকে কেউ রেখেছেন। তিনি সমস্ত কথা পরিস্কার ভাবেই এই স্টেটমেন্টের মধ্যে বলেছেন আমাদের ওখানে মন্ত্রী মহাশয়রা গেছেন, আমরা তাঁদের সঙ্গে ঝগড়া করেছি, আমরা বলেছি যে, ত্রান-সামগ্রী আরও আসা দরকার। আমাদের হাউসের সামনে মাননীয় অর্থমন্ত্রী যে প্রতিবেদন রেখেছেন তাতে সমস্ত কথা পরিস্কার ভাবে বলেছেন, অর্থাৎ তিনি সত্যকে স্বীকার করেছেন। হবিবুর রহমান সাহেব এখানে অনেক বড় বড় কথা বলেছেন এই সরকারের বিরুদ্ধে। কিন্তু আমি তাঁকে একবার অনুরোধ করবো, তিনি যেন আমার যে কনস্টিটিউয়েন্সী আছে, যেটি বিহার রাজ্যের সীমান্তে অবস্থিত, সেখানে একবার ঘুরে আসেন। বিহার রাজ্যের একটা থানাতেই এক হাজার লোক মারা গেছেন, অথচ খবরের কাগজে তা বেরলে না। সেখানে সাত দিনের মধ্যে কোন গভর্ণমেন্ট অফিসার এলেন না। কোন রিলিফ এলো না। এরপরে সবথেকে আশ্চর্য্যের কথা হচ্ছে এই যে, ওখানে অনেক বড় বড় লোক আছেন, অনেক এম. পি. আছেন, অনেকে কেন্দ্রীয় মন্ত্রীসভাতে আছেন, অথচ আমাদের এই গরীব রাজ্য থেকে খাদ্য না গেলে বহু লোক মারা যেত, বহুলোক না খেয়ে মারা যেত। আমাদের আবাদপুর থেকে লোক গিয়ে যদি ঐ সমস্ত মানুষদের উদ্ধার না করতেন, আমাদের কর্মীবৃন্দ যদি ওখানে গিয়ে উদ্ধার না করতেন তাহলে বহুলোক মারা যেত। একমাত্র কাটিহার জেলার একটি গ্রামে এক হাজার লোক মারা গেছেন; আরও বহুলোক মারা যেতে পারতো যদি না আমাদের এখান থেকে লোক গিয়ে তাঁদের উদ্ধার করতেন। আমাদের ওখানে মাননীয় মুখ্যমন্ত্রী গিয়েছিলেন। তাঁর কাছে আমরা জানিয়েছিলাম যে আমাদের এখানে বিহার থেকে পঞ্চাশ হাজার দুর্গত মানুষ এসেছেন, তাঁদের না খাওয়ালে হবে না। তখন মুখ্যমন্ত্রী আমাদের বলেছিলেন, 'যতটা পারেন ওঁদের খাবার দিন, অল্প হলেও ওঁদের কিছু খাবার দিন।' বিহার রাজ্য কংগ্রেস সরকারের রাজ্য, আমার কনস্টিটিউয়েন্সীর পাশেই অবস্থিত। এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই যে, আমরা স্বচক্ষে যে ঘটনা দেখলাম, খবরের কাগজেও যা বেরিয়েছে তা হচ্ছে, এবারের বন্যা স্মরণাতীত কালের মধ্যে সবথেকে বেশী হয়েছে। যেমন, গঙ্গা, নদী ও অন্যান্য নদীগুলো থেকে যে ভাবে বন্যা হয়েছে, ঠিক একই ভাবে হয়েছে বৃষ্টি। এবারে রেকর্ড পরিমাণে বৃষ্টি হয়েছে। আমাদের মালদহ জেলাতে এক হাজার মিলি মিটার বৃষ্টিপাত হয়েছে। গত দশ বছরে যেখানে বৃষ্টিপাত হয়েছে এক হাজার মিলিমিটার হিসাবে, সেখানে এবারে হয়েছে ২২০৩ মিলি মিটার। কেবলমাত্র একদিনে ১ লা আগস্ট তারিখে যে বৃষ্টি হয়েছে, তা অতীতের সব রেকর্ড ছাড়িয়ে গেছে। আমাদের মন্ত্রী মহাশয়রা আমাদের ওখানে সরেজমিনে দেখতে গিয়েছিল, আর্ত মানুষদের তাঁরা দেখেছেন। তাঁরা বন্যা-দুর্গত মানুষদের সাহায্যের আশ্বাস দিয়েছেন, নানা ভাবে ভরসা দিয়েছেন। তাঁরা গ্রামের মধ্যে পর্যন্ত গিয়েছেন। আমাদের এখানে প্রধানমন্ত্রীও এসেছিলেন। যখন আমাদের এখানে সমস্ত এ্যাডমিনিস্ট্রেশান রিলিফের কাজে প্রচন্ডভাবে ব্যস্ত তখন প্রধানমন্ত্রী আমাদেরর এখানে এলেন। প্রধানমন্ত্রী নিরাপত্তার জন্য তিনি এ্যারোপ্লেনে করে মাত্র দশ মিনিটের জন্য এখানে এসেছিলেন এবং এ্যারোপ্লেন থেকে কিছু লোককে জিজ্ঞাসা করেছিলেন— 'কুছ মিলা হ্যায়'। কিছু লোককে আগে থেকে শিখিয়ে প্রস্তুত রাখা হয়েছিল, তাদের বলে দেওয়া হয়েছিল যখন প্রধানমন্ত্রী জিজ্ঞাসা করবেন, তখন তারা বলবে— 'কুছ মিলা নাহি হ্যায়।' খবরের কাগজের লোকেরা এসব লিখলেন। প্রধানমন্ত্রী এরপরই উড়ে চলে গেলেন। প্রধানমন্ত্রী যাবার সময়ে কিছু বাণী দিয়ে গেলেন যে হাম জাতা হ্যায়, কুচ খানে কো মিলতা হ্যায় কুচ নেহি মিলতা হ্যায় ইত্যাদি এবং বলে গেলেন যে আমি গিয়ে স্টাডি টিম পাঠাচ্ছি। স্টাডি টিম এলো।

গোলমাল

(শ্রী সত্য রঞ্জন বাপুলী কিছু বলতে উঠলেন)

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আপনি বসুন পরে শুনবো।

[5-00—5-10]

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** ওই স্টাডি টীম নামলো যেখানে সেখানে ১০ লক্ষ লোক এফেক্টেড। তারা ৩/৪ টি জায়গায় গেলেন, এমন সব অদ্ভুত এ্যাটিটিউড এই স্টাডি টিমের যে, তারা যাই দেখছেন বলছেন সব ঝুটা হ্যায়। ডি এম. যাই বলছেন তারা সব ঝুটা হ্যায় বলে গেলেন। স্টাডি টিমকে এমনভাবে ব্রিফ করে পাঠানো হয়েছে। স্টাডি টিম জিজ্ঞাসা করেছে যে এখানে কত লোকের বাড়ী আছে তাতে ডিষ্ট্রিক্ট্ ম্যাজিস্ট্রেট বলেছিলেন ১১০ টি, তখন তারা আবার গুণতে লাগলো এবং ১০৬ টি অবধি গুনেছিল। এই রকম অদ্ভুত ব্যাপার কখনো দেখিনি যে স্টাডি টিম বাড়ী গুনছে। তারপরে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে প্রশ্ন করে যে এটা কোন গ্রাম তার উত্তরে ডি এম জবাব দেন যে কেষ্টপুর গ্রাম। তারা আবার প্রশ্ন করে যে এটা যে কেষ্টপুর গ্রাম তার কি প্রমাণ আছে। তখন ডি এম বলেন যে আমি যে ডি. এম. তার প্রমাণ কি? সুতরাং ৬৭ কোটি টাকা যদি এসে থাকে সেটা স্বাভাবিক ব্যাপার। তারপরে দিল্লী থেকে [* *] মহাশয় এলেন।

**মিঃ ডেপুটি স্পীকার :** প্রিয়রঞ্জন দাসমুন্সী নাম বাদ যাবে।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** উনি এসে বন্যা হয়েছে দেখলেন। উনি চলে যাবার পরে রাজেশ পাইলট আসবেন বলে গেলেন। আমরা সারাদিন ধরে বসে রইলাম উনি আসবেন বলে কিন্তু উনি এলেন না। অনেকদিন পরে উনি এলেন এবং এসেই বললেন যে আমরা একসঙ্গে কাঁধে কাঁধ মিলিয়ে চলবো। আমরা জিজ্ঞাসা করলাম যে ন্যাশানাল হাইএয়ে যে ভেঙ্গে গেছে সেটা সারানোর ব্যবস্থা করুন। তিনি ইঞ্জিনিয়ারদের ডেকে বলে দেন যে মানি ইজ নট প্রবলেম, স্টার্ট ওয়ার্ক। তারপরে তিনি চলে গেলেন, ১ মাস হয়ে গেল কোন টাকা এলো না, এমন অবস্থা যে ওই রাস্তা দিয়ে চলা যায় না। সুতরাং এইসব বাজে কথা বলে লাভ কি? সবচেয়ে দুঃখের বিষয় যে কেন্দ্রীয় সরকার কিছু করবেন না এবং লোককে বিক্ষুব্ধ করার জন্যে টাকাও দেবেন না। সুতরাং আমাদেব এই অবস্থার মধ্যে সমস্যার সমাধান করতেই হবে। তবে আমার বক্তব্য এই বিষয়ে একটা তদন্ত হওয়া দরকার, একটা কমিশন হওয়া দরকার। আমি শুনেছিলাম যে হিমনগর ব্যারেজ নেপাল থেকে যে জল ছাড়ে সেটা তিন ফিট জল সেন্ট্রাল গভর্ণমেন্ট ছেড়েছিল কিন্তু কিছু জানান নি। ফুলহারের জলও বেড়েছে। বিহারের বাঁধ ভাঙ্গ লো তখন পশ্চিমবঙ্গ থেকে সাহায্য পাঠানো হল। বিহারে সেচ বিভাগের কোন কো-অর্ডিনেশান ছিল না ওটা তো সেন্ট্রাল গভর্ণমেন্টের আওতায়। তারা কেউ কিছু করলো না ফলে আমাদের এখান থেকে আর্টিফিসিয়াল কিট বিহারে পাঠানো হল। তারাই আবার বড় বড় কথা বলেন। যখন বাঁধ ভেঙ্গে বিহারে বন্যা এলো তখন সেখানকার বিডিও সেখানে থেকে পালিয়ে গেল, ইঞ্জিনিয়ার এবং ওভারসিয়ার সব পালিয়ে গেছে কেবলমাত্র ফোর্থ গ্রেডের কয়েকজন পিওন এবং ইরিগেশান ডিপার্টমেন্টের ৪ টি মাত্র ইঞ্জিনীয়ার ছিলেন। লোকেদের সেখানে বস্তা নেই, আমাদের এখান থেকে ৪ হাজার বস্তা বিহারে পাঠিয়েছিলাম। এরজন্য গ্রামের লোকেদের ধন্যবাদ জানিয়েছি আমরা। তাদের চেষ্টাতেই বিহারের বাঁধ রক্ষা করা গেছে। সেখানে এ্যাডিমিনিস্ট্রেশান বলে কিছু নেই। আমাদের এখানে সেইরকম অবস্থা হয় নি, সব জায়গায় লোক ছিল হয়তো কিছু দেরী হতে পারে। আজকে সেই জন্য বলছি কয়েকটি কমিটি করতে হবে, এনকোয়ারিও করতে হবে। মালদহে যে বন্যা হয়ে থাকে তার জন্য যে প্রস্তুতি আমরা নিই, সেই প্রস্তুতি সব সময় ঠিক থাকে না। আমাদের ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের একটা বোট ছিল। সেটা খারাপ হয়ে গেছে, সেটা ঠিক হয়নি। এটা যে ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের হাতেই থাকে। দ্বিতীয়ত ইরিগেশান ডিপার্টমেন্টের দেবীপুরে যে প্লান ছিল, সেই প্লানটা টাইম অনুযায়ী হয়নি। আমার সময় সংক্ষিপ্ত, এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সম্প্রতি পশ্চিমবাংলার বেশ কয়েকিটি জেলা বন্যা কবলিত হয়ে পড়ায় লক্ষ লক্ষ মানুষ গৃহহারা হয়ে পড়েছে। লক্ষ লক্ষ টাকার ফসলের ক্ষতি হয়েছে, হাজার হাজার গবাদি পশু মারা গিয়েছে, বহু মানুষ বন্যার কবলে পড়ে মারা গিয়েছেন। এখানে আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একটা স্টেটমেন্ট দিয়েছেন, আমার মনে হয় এই স্টেটমেন্ট যদি ফ্লাড রিপোর্টের স্টেটমেন্ট হয় তাহলে এটা ভুলে ভরা। তার কারণ হচ্ছে আমাদের মুর্শিদাবাদ জেলায় পরপর দুইবার বন্যা হয়েছে। প্রথম বন্যা আসে কাঁদি সাব-ডিভিশানে ও জঙ্গীপুর সাব ডিভিশানে ১৬ ই আগস্ট এবং তার পরবর্তীকালে কাঁদিতে ২৩ শে আগস্ট এবং তারপরবর্তীকালে মুর্শিদাবাদ জেলার সাব-ডিভিশানে ১৬ আগস্ট এবং ১৪ সেপ্টেম্বর বন্যা আসে। পরপর দুইবারের বন্যায় ব্যাপকভাবে ক্ষয়ক্ষতি হয়ে গিয়েছে। এ ছাড়া প্রচুর ফসলের ক্ষতিও হয়েছে। মুর্শিদাবাদ জেলার জেলা শাসক একটা ফ্লাড রিপোর্ট বার করেছিলেন, সেখানে দেখানো হয়েছিল— আমরা লক্ষ্য করে দেখেছি— যা মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দোপাধ্যায় দাবী করছেন, — মুর্শিদাবাদ জেলার ২৬ টি ব্লকের মধ্যে ২৩ টি ব্লক বন্যা কবলিত হয়ে পড়েছে। পাশাপাশি মুর্শিদাবাদ জেলার জেলা শাসক তিনি বলছেন খবরের কাগজের রিপোর্টারদের কাছে, যে মুর্শিদাবাদরে ৭ টি জেলা বন্যার কবলে পড়েছে। পরবর্তীকালে মন্ত্রীর চাপে পড়েই হোক তিনি একটা রিপোর্ট পেশ করলেন যে মুর্শিদাবাদ জেলার ২৬ টি ব্লকের মধ্যে ২৩ টি ব্লক ফ্লাড এফেক্টেড, এবং এর মধ্যে ১৪ টি ব্যাড্‌লি এফেকটেড এগুলি হ'ল ফারাক্কা, সূতী, সামসেরগঞ্জ, ভরতপুর ওয়ান এ্যান্ড দু ব্লক, জলঙ্গী, ডোমকল, রানীনগর টু ইত্যাদি। এই ১৪ টি ব্লকের বেশীর ভাগই বন্যা কবলিত হয়ে পড়েছে বলে দেখান হয়েছে। কিন্তু দুঃখের বিষয় রানীনগর এক নম্বরে— হাবিবুর রহমান যে কথা বলে গেলেন—লালগোলায়, জঙ্গীপুর, বেলডাঙ্গায় বন্যা হয়েছে বলে দেখান হয়নি। পরবর্তীকালে একটি জায়গায় স্বীকার করেছেন রানীনগর ৭ই সেপ্টেম্বর যে ফ্লাড এফেক্টেড হয়েছে সেটা রানীনগর দুইয়ের চেয়ে অনেক বেশী এফেক্টেড।

Note — * Expunged ordered by the Chair.

[5.10—5.20]

পাশাপাশি রানীনগর ১ নং ব্লকে ৬০ কিলোমিটার এরিয়া এ্যাফেক্টেড হয়েছে এবং ৪০ টি গ্রাম এ্যাফেকটেড হয়েছে। মানুষ হিসেবে যদি দেখি তাহলে দেখব রানীনগর ১ নং ব্লকে ৫০ হাজার এবং রানীনগর ২ নং ব্লকে ১৮ হাজার মানুষ এ্যাফেক্টেড হয়েছে। ডি. এম যে রিপোর্ট দিয়েছেন তাতে দেখলাম তিনি বলেছেন রানীনগর ২ নং এবং রঘুনাথগঞ্জে বেশী বন্যা হয়েছে। কিন্তু বাস্তব ঘটনাহচ্ছে রানীনগর ১ নং ব্লকে ওই এলাকার সমস্ত ব্লকের চেয়ে বেশী বন্যা হয়েছে। এখানকার অনেক সদস্য জানেন আমার পাশের কন্সটিটিউএনসীর সদস্য এখানে রয়েছেন তিনিও জানেন রানীনগর ১ নং ব্লকে যে ধরনের বন্যা হয়েছে সেটা অন্যান্য ব্লকের চেয়ে অনেক বেশী। এ সব সত্ত্বেও আমরা দেখেছি ওই এলাকায় যে সমস্ত সরকারী কর্মচারী রয়েছেন সেখানে সরকারী কর্মচারীদের ফ্ল্যাড এ্যাডভান্স দেওয়া হয়নি অথচ যেখানে কম বন্যা হয়েছে সেখানে সরকারী কর্মচারীদের ফ্ল্যাড এ্যাডভান্স দেওয়া হয়েছে। আমরা নিজেরা নৌকা ভাড়া করে বন্যা কবলিত এলাকায় গিয়েছি এবং দেখেছি কিভাবে মানুষের বাড়ীঘর ধ্বংস হয়েছে, বহু মানুষ গাছের উপর উঠে আশ্রয়ে নিয়েছে এবং অনেকে গ্রামে যদি পাকা বাড়ী থাকে তাহলে সেখানে গিয়ে আশ্রয় নিয়েছে। অনেক মাননীয় সদস্য বললেন বন্যায় ত্রান নিয়ে কোন রকম দলবাজী হয়নি। আমার কাছে প্রমাণ আছে সেখানকার এস সি কমিটির নেতারা এমন ব্যবস্থা করেছে যেখানে যেখানে কংগ্রেসের প্রভাব আছে সেখানে যেন স্পীড বোট না যায় এবং আমরা দেখেছি ওই সমস্ত এলাকায় স্পীড বোট খুব একটা যায়নি এবং যাও বা দু একটা গেছে তারা কোন মানুষকে রেসকিউ করেনি। শুনলে অবাক হবেন, মানুষ গাছের উপর বসে আছে, তাদের জিজ্ঞেস করেছে তোমরা কোন দলের সমর্থক— যদি বলেছে কংগ্রেস তাহলে তাদের কোন সাহায্য দেয়নি। আমরা জেলা শাসক, মহকুমা শাসক, বি ডি ও সকলের কাছে দাবী করেছি ত্রাণ বিলি করবার ব্যবস্থা করুন। জেলা শাসক, বি ডি ও সকলেই বলেছেন পঞ্চায়েতের মাধ্যমে বিলি করা হবে। আমরা দেখেছি সেখানেও পক্ষপাতিত্ব। যেখানে কংগ্রেসের পঞ্চায়েত সমিতি রয়েছে সেখানে তাদরে ইগনোর করা হয়েছে। যেখানে গ্রাম পঞ্চায়েত রয়েছে রিলিফ ডিস্ট্রিবিউসনের ব্যাপারে তাদের ইগনোর করে সি পি এম-এর ক্যাডাররা রিলিফ বিলি করেছে নিজেদের মনের মত। আমি প্রমাণস্বরূপ বলতে পারি, ইসলামপুর এবং ছরসী গ্রাম পঞ্চায়েতের প্রধানকে ইগনোর করে সেখানকার পঞ্চাতে সমিতির সভাপতি এবং বি ডি ও রিলিফ ডিস্ট্রিবিউট করেছেন। তারপর আমরা যখন পুনরায় রিলিফ পাঠানোর জন্য বললাম তখন বি ডি ও সেখানে রিলিফ পাঠালেন। দুঃখের বিষয় সেই রিলিফ যখন গেল তখন সি পি এম-এর ক্যাডাররা চক্রান্ত করে সেই রিলিফ মেটেরিয়ালস্ লুঠ করে নিল। এই ব্যাপারে থানায় খবর দেওয়া হল কিন্তু কোন ব্যবস্থা গ্রহণ করা হল না। ইসলামপুর গ্রাম পঞ্চায়েতের অধীন হরহরি গ্রামে একজন লোককে একখানা ত্রিপল দেওয়া হয়েছিল কিন্তু পঞ্চায়েত সমিতির সভাপতি এবং বি ডি ও পুলিশকে রিপোর্ট করে সেই লোককে ধরে নিয়ে গেল এবং তার ত্রিপলখানা সিজ করা হল, তাকে এ্যারেস্ট করা হল। আমি বলব মুর্শিদাবাদের জেলা শাসক রানীনগরে রিলিফ বিলির ব্যাপারে ব্যর্থ হয়েছেন। আমরা রানীনগরের বি ডি ও-কে প্রশ্ন করেছিলাম, আপনি বন্যার সময় কোথায় গিয়েছিলেন? তিনি বললেন আমি চাবী আনতে বাড়ী গিয়েছিলাম। তাহলে বুঝুন, কিভাবে এই বি ডি ও বন্যার মোকাবিলা করেছেন। দুঃখের বিষয় এখানে অনেক সদস্য বলেছেন নিরপেক্ষভাবে বন্যা ত্রাণ দেওয়া হয়েছে, নিরপেক্ষভাবে বন্যা কবলিত মানুষকে রেসকিউ করা হয়েছে, কিন্তু আমরা জানি আমাদের জেলায় স্পীড বোট গিয়েছিল, সেই স্পীড বোটে মন্ত্রী, লোকসভার সদস্য, খুব জোর বিধায়করা চাপতে পারেন, কিন্তু রানীনগর ১ নং ব্লকে এবং মুর্শিদাবাদ জেলার অন্যান্য জায়গায় সেখানকার এল সি কমিটির নেতারা সেই স্পীড বোটে ঘুরে বেড়িয়েছেন। এখানে ফরওয়ার্ড ব্লক, আর এস পি সদস্যরা অর্থমন্ত্রীর স্টেটমেন্টকে সমর্থন করতে পারেন কিন্তু মুর্শিদাবাদ জেলায় মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি ছাড়া বামফ্রন্টের অনান্য শরিক দল কিভাবে ডিপ্রাইভ্ড হয়েছে সেকথা বলার সাহস তাঁদের নেই। যে হোগলা দেওয়া হয়েছে জানি না কত টাকা সেই হোগলার দাম, তাতে মানুষ বাস করতে পারে না, শুয়োর বাস করতে পারে। বন্যার সময় প্রধান মন্ত্রী বন্যা কবলিত মানুষদের পাশে এসে দাঁড়িয়েছেন, বীরেন বাবুর জানা উচিত পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী যখনই বিপর্যয় এসেছে তখনই আমরা দেখেছি তিনি হয় আমেরিকায়, না হয় দার্জিলিং গিয়েছেন। এবারে যখন পশ্চিমবঙ্গে ভয়াবহ বন্যা এল তখন পশ্চিমবঙ্গে মুখ্যমন্ত্রী ম্যাসাঞ্জোর প্রমোদ ভ্রমনে গেলেন।......

(এই সময় বক্তার নির্দিষ্ট সময় অতিক্রান্ত হওয়ায় আসন গ্রহণ করিতে বাধ্য হইলেন।)

**শ্রী নর্মদা রায়ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, সাম্প্রতিককালে বন্যার উপর মাননীয় অর্থমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেই বিবৃতিকে সমর্থন জানিয়ে দু'একটা কথা বলতে চাই পশ্চিমঙ্গে অন্যান্য বছরগুলিতে যেভাবে বন্যা হয়েছে —১৯৬৮ সালে বন্যা হয়েছে, তিস্তা বাঁধ ভেঙ্গে ১৯৭১ সালে বন্যা হয়েছে, কিন্তু এবারের বন্যা সবচেয়ে বেশী মারাত্মক এবং এই বন্যাকে বিধ্বংসী বন্যা হিসাবে চিহ্নিত করা যায়। ৫ জুলাই থেকে এই বন্যা শুরু হয়েছে এবং ২২ শে আগস্ট পর্যন্ত এই বন্যা চলেছে। দেড় মাস ধরে এই যে বন্যা বিশেষ করে থার্ড ফেজে যে বন্যা হয়েছে এই বন্যা উত্তর বঙ্গের কয়েকটি জেলায় গ্রাম বাংলার হাজার জাহার মানুষের বাড়ী-ঘর থেকে শুরু করে মানুষের যে খাবার ছিল, আমন ধানের বীজ ছিল সমস্ত কিছু গ্রাস করে নিয়েছে। এই রকম একটা অবস্থায় মধ্য দিয়ে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বামফ্রন্ট সরকারের মিনিষ্টাররা সময় মাফিক গিয়ে সেই সমস্ত বন্যার্ত মানুষের পাশে দাঁড়িয়েছেন রিলিফ দেওয়ার জন্য এবং পাশাপাশি যে গণ সংগঠনগুলি আছে সরকারী এবং বেরসকারীভাবে তাঁরা এই বন্যার্ত মানুষের পাশে দাঁড়িয়ে সেবা করেছেন। গর্বের সঙ্গে বলতে হবে এই বড় ভয়াবহ বন্যায় বন্যার্ত মানুযের পাশে থেকে পর্যাপ্ত পরিমানে রিলিফ না হলেও যা রিলিফ দেওয়া হয়েছে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে সেই সমস্ত ত্রাণ সামগ্রী খুব সঠিকভাবে সাধারণ মানুযের মধ্যে বণ্টন করে আর্ত মানুযের সেবা করেছেন। স্বাভাবিক কারণে আগামী দিনে এই বন্যার্ত মানুষের পুনর্বাসনের জন্য যে কাজ সেই কাজকে জোরদার করবার জন্য আমি দিনাজপুর জেলায় মাঠের পর মাঠ ফাঁকা পড়ে আছে, আমন ধান মার খেয়েছে, কৃষকরা বন্যায় ক্ষতিগ্রস্ত, তাদের সমস্ত বীজ ধান ক্ষতিগ্রস্ত,তাদের একমাত্র ভরসা আগামী রবি মরশুম।

[5.20—5.30]

আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি, আগামী রবি মরশুমে ব্যাপক হারে সেচ ব্যবস্থা করে, ব্যাপক হারে মিনিকিট দিয়ে চাষীদের চাষে উৎসাহিত করুন। এই বন্যায় চাষের ভয়ানক ক্ষতি হয়েছে, কাজেই রবি মরশুমে যদি চাষীরা ফসলটা তুলতে পারে তাহলে তারা বাঁচবে। এ ছাড়া যে সমস্ত ডিপ টিউবওয়েল অকেজো হয়ে রয়েছে সেগুলি কার্যকরী করে অবিলম্বে সেচের এলাকা বাড়াবার ব্যবস্থা করুন। আমি এই ব্যাপারে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বন্যার সময় কংগ্রেসী বন্ধুরা কতখানি কাজ করেছেন সেটা আমরা জানি। আমরা বিভিন্ন ব্লকে এবং পশ্চিম দিনাজপুরে লক্ষ্য করেছি আমাদের সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী সমস্ত মানুষের পাশে দাঁড়িয়ে রিলিফের কাজ করেছেন। আমাদের সেচমন্ত্রী পশ্চিম দিনাজপুর জেলায় গেছেন এবং তিনি দেখেছেন ওখানকার নদীতে বাঁধ ভেঙ্গেছে। ওখানে ১৮ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে এবং দেড়লক্ষ মানুষের বাড়ীঘর ধ্বংস হয়েছে। এবারে আমি কুশমণ্ডী, বংশিয়ারী পশ্চিম দিনাজপুর জেলার ১৬ টি ব্লক, কালিয়াগঞ্জ এবং রাধিকাপুর অঞ্চলের মানুষের কথা কিছু বলব। এই বন্যায় ওখানকার রাস্তাঘাট সব নষ্ট হয়ে গেছে। আজকে ওই এলাকার মানুষকে শহরের সঙ্গে যোগাযোগ রক্ষা করারর জন্য পায়ে হেঁটে চলতে হচ্ছে। আমি আশাকরি মন্ত্রীমহাশয় এদিকে দৃষ্টি দেবেন। এই বন্যার পর ওখানকার লক্ষলক্ষ মানুষ খোলা আকাশের নীচে বাস করতে বাধ্য হচ্ছে। প্রধানমন্ত্রী যখন এলেন আমরা তাকে বলেছিলাম মানুষ খোলা আকাশের নীচে বাস করছে, এদের মাথার উপর সেড দেবার জন্য পলিথিনের ব্যবস্থা করুন। রাজীব গান্ধী বললেন, এক সপ্তাহের মধ্যে ওখানে পলিথিন পাঠাব। দুঃখের সঙ্গে বলছি আজ পর্যন্ত সেই পলিথিন আর এল না। আমি সেচমন্ত্রীকে অনুরোধ করছি অতি দ্রুত সেচ ব্যবস্থা চালু করুন এবং যে সমস্ত বাঁধ ভেঙ্গে গেছে সেগুলি রিপেয়ার করার ব্যবস্থা করুন। নদীর গভীরতা যে কমে গেছে তারও যাতে ব্যবস্থা হয় সেদিকে দৃষ্টি দিন। এগুলির আশু ব্যবস্থাকর নিয়ন্ত্রিত হবে।

**শ্রী অসিত কুমার পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে বিভিন্ন জেলায় বন্যার ফলে যে ক্ষয়ক্ষতি হয়েছে সেটা বলবো এবং সে সম্বন্ধে সরকারকেও কিছু বলবো। আমরা জানি পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় বন্যা হয়েছে এবং বীরভূম জেলায় বন্যা পরিস্থিতি খুব খারাপ। বীরভূমে কয়েকটা ভয়াবহ নদীর মাধ্যমে হাজার হাজার মানুষের ক্ষতি হয়েছে। এই সমস্ত নদী দেখতে গিয়ে যে অভিজ্ঞতা লাভ করেছি সেটা বলছি। ওখানকার ব্রাহ্মনীর জলে নলহাটি থেকে সুরু করে রায়পুর পর্যন্ত বিরাট এলাকা ক্ষতিগ্রস্ত হয়েছে এবং নদীর বাঁধ ভেঙ্গে হাজার হাজার মানুষ শেষ হয়ে গেছে এবং বহু গ্রাম শেষ হয়ে গেছে। এই সরকার নিজেদের গরীব মানুষের সরকার, খেটে খাওয়া মানুষের সরকার বলে দাবী করছেন। কিন্তু দুঃখের সঙ্গে বলছি এই সব গরীব মানুষ খেটে খাওয়া মানুষ যখন বন্যা কবলিত হয়ে পড়ে তখন সরকারী সাহায্য সেখানে গিয়ে পৌঁছায় না। আমি এস. ডি. ও-কে টেলিফোন করে আমার এলাকার কথা জানাতে চেয়েছিলাম যে ব্রাহ্মনী নদীর বাঁধ ভেঙ্গে গিয়ে যে হাজার হাজার মানুষ বিপন্ন হয়েছে তার জন্য সরকার থেকে কত টাকা দেওয়া হয়েছে। উনি বল্লেন টাকার অঙ্ক নয়, মোটামুটি চিড়ে গুড় পলিথিন সিট এই রকম জিনিস ৭ লক্ষ টাকার মত দেওয়া হয়েছে। তার মধ্যে যতটা এসেছে এবং আসছে সেই রকমভাবে সাহায্য করছি। সাবডিভিসনে বি. ডি. ও. অফিস এবং পঞ্চায়েত অফিস থেকে বা গ্রাম পঞ্চায়েত অঞ্চল থেকে যে রকম লিষ্ট/ রিপোর্ট বা অবস্থার কথা জানানো হয়েছে সেই রকমভাবে ত্রাণ কি মানুষ পেয়েছে? যে সমস্ত মানুষের ক্ষয়ক্ষতি হয়েছে, তার শতকরা ৫ ভাগ মানুষ সেই রকম ত্রাণ পান নি। আমি নিজে তার পর বন্যা কবলিত এলাকার কথা মিনিষ্টারকে ডেপুটেশন দিই। কেবল শুনছি খবরের কাগজে রেডিওয় যে জ্যোতিবাবুর সরকার বন্যা কবলিত এলাকার মানুষের জন্য কোটি কোটি টাকা খরচ করছেন। যে কথা বলা হচ্ছে যে এই পশ্চিমবাংলার বন্যাকবলিত এলাকার জন্য ৪০ কোটি টাকা খরচ করা হয়েছে। আমি জানতে চাই বন্যা বিধ্বস্ত একটি মানুষ কি ৪০ পয়সা পেয়েছে? এটা কেউই আশা করতে পারে নি— কোন ব্যবস্থাই করতে পারে নি। লোকে হাফপিস রুটি একটু গুড় দিয়ে সামান্য চিড়ে দিয়ে যে সাহায্য করা হয়েছে তা থেকে কি তারা উপকৃত হয়েছে? আপনি ঠিকই বলেছেন যে ত্রাণ দিয়ে মানুষকে সঠিকভাবে সাহায্য করা যাবে না। ঠিকই বলেছেন ১০/১৫/২০ টাকা দিয়ে বন্যা বিধ্বস্ত মানুষকে সাহায্য করা যাবে না। সঙ্গে সঙ্গে উনি একথাও বলেছেন যে এই ব্যাপার নিয়ে জ্যোতিবাবুর সঙ্গে আলোচনা হয়েছে এবং এই ব্যাপারে তিনি কিছু ভাবছেন। ত্রাণের নামে কোটি কোটি টাকা খরচ করেছেন কিন্তু আসল জায়গায় সেই ত্রাণ গিয়ে পৌঁছায় নি। টাকা পাঠিয়েছেন বটে কিন্তু সে সমস্ত কংগ্রেসী পঞ্চায়েত এলাকায় কোন ত্রাণই গিয়ে পৌঁছায় নি। আমি এই কথা এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে খুব জোরের সঙ্গে এই কথা বলছি। আমার কতকগুলি প্রশ্ন আছে তা আমি এখানে বলতে চাই যখন ত্রাণ মন্ত্রী বল্লেন তিনি এ সম্বন্ধে কিছু ভাবছেন। গত বারে যখন বন্যা হোল এবং তার মানুষদের যে ক্ষয়ক্ষতি হোল সেই ব্যাপারে সরকারের লোক সব গিয়ে যে সব মানুষদের জমি-বাড়ী ঘরে ক্ষতি হয়েছে তাদের সব দাগ নং খতিয়ান নং নিয়ে এলেন এবং শোনা কোটি কোটি টাকা খরচ হয়েছে ১৯৭৮ সালে---কিন্তু তাদের এ দাগ নং খতিয়ান নম্বরই আনা হোল একটুও সমস্যা সমাধান করতে পেরেছেন কি? কিছুই করতে পারেন নি। আজকে আমরা আমাদের এলাকার মানুষদের বোঝাতে পারছি না। দুর্ভাগ্যের বিষয় সেই সময় জ্যোতিবাবু ছুটি কাটাতে বাইরে চলে গিয়েছিলেন। আমি তাঁর সচিবকে গিয়ে বলেছিলাম কিছু ব্যবস্থা করার জন্য। গতবারের বন্যায় যে সমস্ত প্রাইমারী স্কুল ভেঙ্গে গিয়েছিল আজ ১০ বছর হয়ে গেল আজ পর্যন্ত তার জন্য কোন ব্যবস্থাই নাই।

[5.30—5.40]

কোটি কোটি টাকা খরচ হচ্ছে বলে হিসাব দিচ্ছেন। দ্বারোকা নদীর কালিদহ ও আরো ৪/৫টি গ্রামের ছেলে মেয়েরা একটি স্কুলে পড়াশুনা করে। প্রতিটি গ্রামে হাইস্কুল নেই। প্রতিটি গ্রামে লেখাপড়া করার মত ভাল ব্যবস্থা নেই। কিন্তু সামান্যতম লেখাপড়া করার ব্যবস্থা কংগ্রেস সরকার আমলে যেটুকু হয়েছিল প্রাথমিক স্কুল তৈরী করে বন্যার কবলে পড়ে সেই প্রাথমিক স্কুল ধ্বংস হয়ে গেছে। ১০ বছর ধরে এই সরকার সেই স্কুল মেরামতের টাকা দিতে পারছেন না,

এটা অত্যন্ত লজ্জা ও দুঃখের বিষয়। আমি কৃষকদের স্বার্থে কয়েকটি দাবী এই পবিত্র বিধানসভায় রাখতে চাই, আমার দাবী অযৌক্তিক হলে আপনার বাদ দেবেন, আর যুক্তিসঙ্গত হলে আপনারা নিশ্চয় সমর্থন করবেন। এই বন্যায় কৃষকদের প্রচুর আর্থিক ক্ষতি হয়েছে। বন্যার কবলে পড়ে হাজার হাজার বিঘা জমির ফসলের ক্ষতি হয়েছে, মানুষের সম্পত্তির ক্ষতি হয়েছে। তাই অতি সত্বর সরকারের পক্ষ থেকে কৃষকদের সাহায্যের জন্য সরকারী লোন ডিক্লেয়ার করুন এবং সেখানে সাবসিডি যাতে অধিক পরিমাণে থাকে সেটা দেখুন। এই বর্ষার জলে যেসমস্ত ধানি জমি শে, হয়ে গেছে, সেই জমিতে যাতে বোরো মরশুমে সেচের জল দেওয়া যায় তার ব্যবস্থা করুন। ক্যানেল এলাকায় ক্যানেল দিয়ে জল সাপ্লাই দিন, নদীর জল ছাড়ুন কিম্বা স্লুইস গেটের মাধ্যমে জল দিয়ে এই জমিগুলিতে চাষের ব্যবস্থা করুন। এতে শ্রমিক, কৃষক উভয়েই বাঁচবে এবং সরকারের চিন্তাধারাকে মানুষ স্বাগত জানাবে। শুধু কাগজে বিবৃতি দিয়ে আর দেওয়াল লিখন দিয়ে পস্চিমবাংলার মানুষকে আর ধোঁকা দেবেন না। পশ্চিমবাংলার মানুষ গত ১০ বছর ধরে এই দেওয়াল লিখন পড়ে পড়ে একেবারে অন্ধ হয়ে গেছে। এর থেকে আপনারা তাদের এবার রেহাই দিন। দুর্নীতির ব্যাপারটা আমরা দিনের পর দিন একই রকম দেখে আসছি। প্রতিটি ক্ষেত্রেই আজকে দলবাজী চলছে. মানুষ যখন দুর্দিনে পড়ে, বিপদে পড়ে তখনই এই বামফ্রন্টকে নোংরা, ঘৃণ্যতম দলবাজীর আশ্রয় নিতে হয়। পশ্চিমবাংলার ইতিহাসে এটা একটা রেকর্ড হয়ে থাকবে। আমাদের তাই আজকে ভাবতে অবাক লাগে যে, এই বামফ্রন্ট সরকার চারিদিকে বলে বেড়ান যে, তারা নাকি গরীবের সরকার, অথচ আমরা দেখছি গত বন্যায় গরীব মানুষের যে ক্ষয় ক্ষতি হয়েছে, ঘর বাড়ী ভেঙ্গে গেছে, তার টাকা আজও তারা পায়নি। আবার নতুন করে বি.ডি.ও. অফিসে নাম পাঠাতে বলা হয়েছে গত বন্যায় যে সমস্ত স্কুল ভেঙ্গে পড়েছিল, আজ পর্যন্ত সেই সমস্ত স্কুল মেরামত করা হয়নি, অথচ আবার নতুন করে স্কুল তৈরী করব বলে মানুষকে মিথ্যা ভাঁওতা দেওয়া হচ্ছে। এর আগের বারে পাগলা নদীর বন্যা আমি দেখতে গিয়েছিলাম। সেখানে গিয়ে দেখলাম, সাপ আর মানুষ এক সাথে একই জায়গায় বাস করছে। হাজার হাজার মানুষ বন্যার কবলে পড়েছে, কয়েক মাইল এলাকা জুড়ে বন্যার তাণ্ডব চলেছে। সেখানকার মানুষ হাফ্ পিস করে রুটি. সামান্য চিড়ে, গুড় পেয়েছে। ঐ এলাকার কংগ্রেসী লোকেরা বন্যার ভয়াবহতা দেখে শত শত মানুষের কাছে ভিক্ষা প্রার্থনা করে বলেছিল, এই বন্যা কবলিত এলাকার জন্য সরকারী সাহায্য নাই, আপনারা সাধ্যমত সাহায্য করুন। মানুষের কাছ থেকে চাঁদা ভিক্ষা নিয়ে ঐসমস্ত বন্যা কবলিত মানুষকে স্কুল বাড়ীতে জড়ো করে কংগ্রেসের পক্ষ থেকে যখন ত্রাণ সাহায্য দেওয়া হচ্ছিল তখন একদল সি.পি.এম.এর লোক লাল পতাকা তুলে বামফ্রন্টের বাহবা প্রচার করে বলে বেড়াচ্ছিল, "বামফ্রন্ট সরকার কত জন-দরদী সরকার দেখ, এই সরকার তোমাদের কি ভাবে সাহায্য করে চলেছে।"— এই সমস্ত কথা তারা নির্লজ্জভাবে প্রচার করে চলেছিল। আমরা তাই মনে করছি প্রতি বছর বন্যা হবে এবং রিপোর্ট এই ভাবেই প্লেস করা হবে। আর বন্যা কবলিত এলাকার বিধানসভার সদস্যরা এইভাবেই তাদের বক্তব্য রাখবেন, এর পরে আর কোন রকম ভাবে এই সমস্যা সমাধানের পথ খুঁজে পাওয়া যাবে না। এটা দেখে আমাদের দুর্গা পুজোর কথা মনে পড়ে যাচ্ছে। বামফ্রন্টের লোকেরা ভগবানের কাছে প্রার্থনা জানাবে যে, ভগবান দুর্গা পুজোর আগে যেন বার বার এই রকম বন্যা হয়। এটা হলেই ঐ বন্যার পয়সায় পুজোর বাজারটা ঠিকমত ভাবে হয়ে যাবে। সেদিন রায়পুরের বন্যা দেখতে যাবার সময় দেখলাম, একজন কমরেড মুখে পান চিবতে চিবতে নদীর ধার দিয়ে যাচ্ছিল। তাকে জিজ্ঞাসা করলাম, কি ভাই, কোথায় চললে? সে একগাল হাসি হাসি মুখ করে বলল, এই বন্যাটা একটু দেখে আসি। সুন্দর হাসি মুখে পান খেয়ে ভালই মেরেছে বলে মনে হল। পঞ্চায়েতে যে সামান্যতম সাহায্য গিয়েছিল এবং বি.ডি.ও.র কাছে যে কুইন্টাল কুইন্টাল গম গিয়েছিল তাতেই তাদের মুখে এত হাসি ফুটে উঠেছে। সরকার পক্ষের লোকেরা হয়ত আমাকে সমর্থন করবেন না, কিন্তু এটা ঠিক যে, টাকা নয় ছয় হয়ে গেছে আপনারা বুকে হাত দিয়ে বলুন যে, টাকা নয় ছয় হয়নি, এই সাহস আপনাদেরনেই। নির্বাচনের সময় আপনারা পলিটিক্যাল বক্তব্য রেখে কেন্দ্রকে দায়ী করেছিলেন। কিন্তু আজকে আপনারা আপনাদের মূল কথাটা বলুন। আজকে আপনারা এলাকায় এলাকায় গিয়ে বলতে পারবেন যে, বামফ্রন্ট সরকার যে সাহায্য দিয়েছে সেটা যথেষ্ট—এই কথা বলতে পারবেন? আপনারা বন্যা এলাকায় গিয়ে যদি এই কথা বলতে পারেন তাহলে আমি আমার সদস্যপদ থেকে পদত্যাগ করব। বামফ্রন্ট সরকার দিনের পর দিন যে খতিয়ান প্লেস করেছে, কাগজে কলমে যে রিপোর্ট প্লেস করেছে সেই রিপোর্টকে আমি ধিক্কার জানিয়ে একটি অনুরোধ সরকারের কাছে করতে চাই।

রাজনীতি করছেন করুন, আমরা জানি, রাজনীতি যে ভাবে চলছে চলবে কিন্তু সেই সঙ্গে আমাদের কথা হচ্ছে, এ' সমস্ত গরিব অসহায় মানুষগুলি যারা আজ আর্তনাদ করছে তাদের কাছে নিয়ে এসে সাহায্য করার ব্যবস্থা করুন। আমরা দেখেছি, জ্যোতিবাবু বোট ক্লাবে মিটিং করে রাজীব গান্ধীর বিরুদ্ধে সংগ্রাম করছেন কিন্তু একটি বারও তাঁকে দেখিনি একানে সর্বদলীয় মিটিং করে বন্যার মোকাবিলা করতে রাজীব গান্ধীর কাছে ধর্ণা দেবার জন্য আমাদের কাছে সুপারিশ চাইতে। এটা অত্যন্ত দুঃখ এবং লজ্জার কথা। ভারতবর্ষে সংসদীয় গণতন্ত্রে জ্যোতিবাবুর অধিকার আছে শুধু বোট ক্লাবে মিটিং নয়, যেখানে খুশী বিরোধী সম্মেলন করে রাজীব গান্ধীর বিরুদ্ধে সংগ্রাম করার জন্য সমাবেশ করার। কিন্তু যেখানে পশ্চিমবঙ্গের মানুষ আজ এক চরম বিপদের মধ্যে পড়েছে সেখানে তাঁকে সর্বদলীয় মিটিং করতে দেখছি না। জ্যোতিবাবুরা বলেন, তাঁদের সরকার গরিবের সরকার এবং তাঁদের পার্টিমেহনতী মানুষ ও গরিবদের কথা ভাবেন, তাঁকে বলি, আপনারা ভুলে যাবেন না, আমরাও এখানে ৪০ জন সদস্য নির্বাচিত হয়ে এসেছি। আমাদের সঙ্গে নিয়ে জ্যোতিবাবু যদি রাজীব গান্ধীর কাছে দাবী আদায়ের জন্য যেতে চান তাহলে নিশ্চয় আমাদের এলাকার মানুষের স্বার্থে সে দাবী আমরা পেশ করার জন্য যাব। কিন্তু স্যার, কেন জ্যোতিবাবুর সরকার বিরোধীদলকে সঙ্গে নিয়ে যেতে চান না জানেন? তার কারণ, কেন্দ্রের কাছ থেকে যে কোটি কোটি টাকা আসে সেই টাকা পঞ্চায়েতের মাধ্যমে খরচ করার নামে আমরা জানি, ফাঁকা মাষ্টার রোলে সই করিয়ে তা বি.ডি.ও অফিসে জমা দেওয়া হয়। আমরা জানি. জ্যোতিবাবুর সরকার দিল্লীর কাছে অনেক সময় হিসাব পেশ করতে পারেন এবং অনেক সময় পারেন না। দিল্লীর কাছে ধরা পড়ে যাবেন এই ভয়ের জন্য তাঁরা বিরোধীদলকে সঙ্গে নিয়ে রাজীব গান্ধীর কাছে যেতে পারেন না। স্যার, আমরা জানি, কোলকাতার রাজভবনে বসে রাজীব গান্ধী পশ্চিমবঙ্গের উন্নয়ণের জন্য ৬শো কোটি টাকা দিয়ে গিয়েছিলেন এবং তা দিয়ে প্রমাণ করে গিয়েছিলেন যে

পশ্চিমবঙ্গ শুধু জ্যোতিবাবুদের নয়, পশ্চিমবঙ্গের ব্যাপারে আমাদেরও দায়িত্ব আছে, স্যার, দার্জিলিং-এ ঘিসিং-এর ব্যাপারে জ্যোতিবাবুরা যখন বিপদে পড়েন তখন আমরা দেখেছি সর্বদলীয় মিটিং করে তাঁরা কংগ্রেসকে সঙ্গে নিয়ে সেই সমস্যার মোকাবিলা করতে চান কিন্তু বন্যার ব্যাপারে তারা কংগ্রেসকে সঙ্গে নিতে চাননা। এটা আমি মনে করি অত্যন্ত দুঃখ এবং লজ্জার কথা। স্যার, আমি পুনরায় আবেদন করবো, যে সমস্ত এলাকায় ক্ষয়ক্ষতি হয়েছে সেখানে কৃষকদের স্বার্থে বোরো চাষের জন্য জল দিতে হবে এবং লোনের যে ব্যবস্থা করা হবে তাতে যেন সাবসিডির পরিমাণ বেশী থাকে। এ ছাড়া বন্যায় যে সমস্ত স্কুলবাড়ীগুলি ভেঙ্গে পড়েছে সেগুলি পুনরায় নির্মাণের জন্য ব্যবস্থা করতে হবে। যে সমস্ত লোকের ঘরবাড়ী ভেঙ্গে গিয়েছে তাদের গৃহ নির্মাণের জন্য টাকার ব্যবস্থা সত্বর করতে হবে। স্যার, এ ক্ষেত্রে আমরা দেখেছি, বি.ডি.ও. রিপোর্ট পাঠায় এস.ডি.ওকে এবং তারপর ৬ মাস বাদে সেই ৫০ টাকা মঞ্জুর হয়। এইভাবে ব্যাপারটা চলতে পারে না, এর পরিবর্তন দরকার। আমরা দেখেছি, ক্ষতিগ্রস্ত লোকরা বাড়ীঘর নিজেরা করে নেবার পর ৬ মাস বাদে যখন টাকা যায় তখন বামফ্রন্টের কমরেডরা বি.ডি.ও. অফিসে গিয়ে সেই টাকা সই করে নিয়ে চলে যায়। সরকারকে আমি বলব, এসব ব্যাপারে দৃষ্টি দিন এবং পশ্চিমবাংলাকে বাঁচান। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আজ এই সভায় সাম্প্রতিক বন্যা পরিস্থিতি সম্পর্কে যে বক্তব্য রেখেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় সাম্প্রতিক বন্যা পরিস্থিতি সম্পর্কে যে বক্তব্য রেখেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, প্রথমেই বলি, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছ থেকে এরকম একটা তথ্যনিষ্ঠ বক্তব্য পেয়ে গোটা পশ্চিমবাংলার সমগ্র বন্যা পরিস্থিতি সম্পর্কে আমাদের জ্ঞানের পরিধি কিছুটা বেড়েছে বলে আমি মনে করি। স্যার, স্বাধীনতার পর থেকে পর পর কতগুলি বিধ্বংসী বন্যা আমাদের পশ্চিমবাংলাকে আঘাত করেছে। সেদিন আমি লাইব্রেরীতে বসে পুরানো একটা প্রসিডিংস পড়ছিলাম। সেই প্রসিডিংসে আমাদের প্রবীণ মন্ত্রী মাননীয় বিনয় কৃষ্ণ চৌধুরী মহাশয়ের ১৯৫৯ সালের বন্যা সম্পর্কিত একটি বক্তব্য পড়ছিলাম।

[5.40 - 5.50 P.M.]

সেই বিবৃতির মধ্যে তার বক্তব্য দেখেছি যে তিনি সমগ্র-বন্যা পরিস্থিতির ব্যাখ্যা করেছেন। কেন আজকে পশ্চিমবাংলায় বন্যা উদ্ভব হচ্ছে, কাদের পরিকল্পনার ভুল এই বন্যা একটা স্থায়ী ব্যাধি রূপে পশ্চিমবাংলার জন-জীবনকে বিপর্যস্ত করেছে, তার তথ্যনিষ্ঠ বিবৃতি পড়েছি। সেই গঠন মূলক বিবৃতি পড়ে আজকে বিধান সভায় আমি একজন নূতন সদস্যা হিসাবে যখন এই বন্যা পরিস্থিতিতে বিরোধী পক্ষের বক্তব্য শুনছি তখন আমি নিজেকে খুব আহত বোধ করছি. মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার পূর্ববর্তী একজন বিরোধী পক্ষের বক্তব্য তিনি প্রথমেই অভিযোগ করলেন যে আমাদের মন্ত্রীরা হেলিকপ্টারে চড়ে বন্যা দেখে বেড়িয়েছেন সেই হেলিকপ্টারের খরচ কত পড়েছে? মাননীয় বিরোধী পক্ষের সদস্য কি জানেন যে পশ্চিম দিনাজপুর জেলা গোটা পশ্চিম বঙ্গ থেকে ১০ দিন বিচ্ছিন্ন হয়ে ছিল? তিনি কি জানেন সেকানে হেলিকপ্টার ছাড়া অন্য কোন ভাবে যাতায়াতের রাস্তা ছিলনা? আপনারা সেইভাবে চিন্তা করেন নি। পরিস্থিতির বাস্তব মূল্যায়ন আপনারা করেন না। আপনারা শুধু সমালোচনা করার জন্যই সমালোচনা করেন। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী, মাননীয় অর্থমন্ত্রী, মাননীয় ত্রাণ মন্ত্রী, মাননীয় সেচ মন্ত্রী এবং মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রী, সমস্ত মন্ত্রীরা বন্যা কবলিত রাজ্যগুলিতে বারে বারে গেছেন এবং বন্যায় প্লাবিত অঞ্চলে ঘুরেছেন। তারা বন্যার্ত মানুষের পাশে গিয়ে দাঁড়িয়েছেন, তাদের সাহস দিয়েছেন, তাদের মনে প্রেরণা যুগিয়েছেন। সেই সময়ে আমাদের মাননীয় প্রধান মন্ত্রী আমাদের পশ্চিমবঙ্গ সরকারের ৬ লক্ষ টাকা খরচ করে মাত্র ১০ মিনিটের জন্য পশ্চিম দিনাজপুর জেলায় গিয়েছিলেন। তিনি সেখানে বন্যা পীড়িত মানুষের পাশে গিয়ে দাঁড়ান নি। কেন্দ্রীয় সরকারের রাজেশ পাইলট, তিনি বারে বারে ঘোষণা করেছেন, আমরা এম.এল.এ'রা তার মিটিংয়ের নির্ধারিতদিনে সার্কিট হাউসে গিয়ে বসে আছি, কেন্দ্রীয় মন্ত্রীরা আসবেন, তাদের কাছে আমাদের বক্তব্য পেশ করবো যদি কোন সাহায্য পাওয়া যায়। কিন্তু তারা আমাদের নিরাশ করেছেন। আমরা দুই বার ফিরে এসেছি। আজকে বিরোধী সদস্য বলছেন যে হেলিকপ্টার ভাড়া করে আমাদের মন্ত্রীরা ঘুরে বেড়িয়েছেন। আজকে গোটা ভারতবর্ষের ২১টি রাজ্যে যেখানে বিধ্বংসী খরা হয়েছে, ৫টি রাজ্যে যখন শতাব্দীর শ্রেষ্ঠ বন্যা সংঘটিত হয়েছে সেই সময়ে আমাদের প্রধান মন্ত্রী বিদেশ ভ্রমণ করছেন। আজকে এর জবাব কে দেবে? কাজেই এইভাবে সমালোচনা করা যায়না। আজকে বন্যা পরিস্থিতির সময়ে আমাদের বামফ্রন্ট সরকার এবং তার সরকারী কর্মচারীরা, সাধারণ মানুষেরা এবং বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলি যে ভাবে বন্যা কবলিত মানুষের পাশে এসে দাঁড়িয়েছে সেটা অভূতপূর্ব। ১৯৬৮ সালের বন্যাও দেখেছি, ১৯৭৮ সালের বন্যাও দেখেছি কিন্তু সেই সময়ে এত গণ-জাগরণ আসেনি। এটা বামফ্রন্ট সরকারের এ্যাচিভমেন্ট। কাজেই এই সব নিয়ে চিৎকার করে লাভ নেই। বিরোধী সদস্যরা বলছেন যে ত্রাণ নিয়ে দলবাজী হয়েছে। আমি বলবো যে কংগ্রেস (আই) পরিচালিত যে সমস্ত পঞ্চায়েত রয়েছে সেখানে কংগ্রেস এম.এল.এ'রা ত্রাণ নিয়ে দলবাজী করেছেন। গঙ্গারামপুর অঞ্চলে যখন বন্যা পীড়িত মানুষগুলিকে উদ্ধার করার জন্য আমাদের পার্টির ছেলেরা এবং বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানগুলি নিজেদের জীবন বিপন্ন করে তাদের উদ্ধার করছেন সেই সময়ে কংগ্রেসের ছেলেরা কোথায় ছিল? তখন তো তাদের দেখিনি? আমরা প্রথম তাদের রঙ্গ মঞ্চে দেখলাম, যখন ত্রান সামগ্রী ব্লকে ব্লকে আসতে শুরু করলো। তখন সেই ত্রান সামগ্রী ভাগ বাঁটোয়ারা করার জন্য তারা দলবাজীর অভিযোগ তুলতে আরম্ভ করেছিলেন। কাজেই মাননীয় সদস্যবৃন্দ, আমরা জানি ভয়ানক বন্যা পরিস্থিতির মোকাবিলা আমাদের করতে হচ্ছে এবং করতে হবে। ২১২ কোটি টাকা কেন্দ্রের কাছে আমরা চেয়েছি, সেই অর্থ আমরা পাইনি, এখনও পর্যন্ত যা প্রতিশ্রুতি পেয়েছি ৬৭ কোটি ৭২ লক্ষ টাকা তারা সাহায্য দেবেন, তবুও আমাদের মুখ্যমন্ত্রী এবং বামফ্রন্ট সরকারের অন্যান্য মন্ত্রীবৃন্দ দৃঢ়তার সঙ্গে তাঁরা সেই সব বন্যা পীড়িত মানুষদের পাশে দাঁড়াচ্ছেন, সেই সব বন্যার্ত মানুষদের পুনর্বাসন দেবার আপ্রাণ চেষ্টা করছেন। কারণ আমরা পশ্চিমবাংলার মানুষকে ধ্বংস হতে দেব না, এটাই তো আমাদের প্রেরণা। পরিশেষে বন্যা পরিস্থিতি স্থায়ী ভাবে নিরশনের

জন্য কেন্দ্রীয় পরিকল্পনা দরকার, এটা আমরা জানি, তবুও ক্ষুদ্র সেচ মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, তিনি যেন ইমিডিয়েট, অনতিবিলম্বে, আর.এল.আই এবং ডিপ টিউবওয়েলগুলোর সংস্কার এবং নুতন ভাবে নির্মানের জন্য বলিষ্ঠ ভাবে ভূমিকা নেবার চেষ্টা করেন। যে ডিপ টিউবওয়েলগুলো খারাপ হয়ে গেছে, সেইগুলো অবিলম্বে রিপেয়ার করতে হবে, জল বন্টনের ব্যবস্থা আরও জোরদার করতে হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নুরুল ইসলাম চৌধুরী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী, ত্রানমন্ত্রী, কৃষিমন্ত্রী ও অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত বিধ্বংসী বন্যায় যে ঘটনা ঘটে গেছে, যে সব লোক ক্ষতিগ্রস্ত হয়েছে, যে সব লোক গৃহ ছাড়া হয়েছে, যে সব লোকের ফসল নষ্ট হয়েছে, তার পরিপ্রেক্ষিতে আজ এ পক্ষ থেকে বলছেন কংগ্রেস দায়ী, কংগ্রেসের তরফ থেকে বলছেন বামফ্রন্ট দায়ী। আমি সেই প্রসঙ্গে যেতে চাই না। আমি বলতে চাই, এই যে বান, এই যে বন্যা, এই বন্যার মোকাবিলা করতে বামফ্রন্ট সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। কারণ পশ্চিমবাঙ্গলায় যত জল নিকাশীর রাস্তা ছিল, গত ১০ বছরে সেই সব ক্যানেল বুঁজে গেছে। সেই ক্যানেলের একস্ক্যালেনের কোন ব্যবস্থা হয়নি। রাস্তার ধারে যে সব আউট লেট ছিল, ডিচ ছিল, সেই ডিচগুলো ভর্তি করে লোক বসবাস করছে, তাদের তোলানোর কোন ব্যবস্থা হয়নি। আমি বলতে চাই, গত ১৯৭৮ সালের বন্যা এবং গত ১৯৮৫-৮৬ সালের অতি বর্ষণের ফলে - সেই ফ্লাড এবং অতিবৃষ্টির যেন চোখ আছে, বেছে যেন কংগ্রেসের বাড়িগুলো না ভেঙ্গে আর. এস. পি., সি. পি. এম. এর কমরেডদের বাড়িগুলো ভাঙলো, বামফ্রন্ট সমর্থকদের বাড়িগুলো ভাঙলো, কারণ কংগ্রেসের কোন লোক কোন সাহায্য পেল না,. সাহায্য পেল ঐ সব বামফ্রন্ট সমর্থকরা। বামফ্রন্ট সরকারের সমর্থকদের টাকা দেওয়া হলো। গত যে ফ্লাড হয়ে গেল, আগের ঐ দলবাজীর পুনরাবৃত্তি যেন না ঘটে, নিরপেক্ষ দৃষ্টি ভঙ্গী নিয়ে যেন সুষ্ঠভাবে বিলি বন্টন করা হয়। আমি অনুরোধ করবো যেন নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী নিয়ে ডিসট্রিবিউশন করা হয়। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[5.50 - 6.00 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া :—** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ে নিয়ে এই সভায় আলোচনা চলছে এবং এই আলোচনা শুরু আগে সরকারের অর্থমন্ত্রী অধ্যাপক অসীম দাশগুপ্ত মহাশয় পশ্চিমবঙ্গ সরকারের প্রতিনিধি হিসাবে একটি লিখিত বিবৃতি পাঠ করেছেন। তার মধ্যে দিয়ে তিনি সরকারের দৃষ্টিভঙ্গী, কর্মসূচী, সরকার কতটা চাইছেন, কতটা চাইছেন, কতটা পেয়েছেন, কতটুকু কি করতে পেরেছেন ইত্যাদি সমস্ত হিসাব নিকাশ পেশ করেছেন। স্যার, আমি আমার বক্তব্য শুরুর আগে মানীয় সদস্য জনন্ত বিশ্বাস মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আজকে এই আলোচনায় অংশ গ্রহণ করে সরকার পক্ষের মাননীয় সদস্যরা তাঁদের বক্তব্যের মধ্যে দিয়ে যে সার্বিক অবস্থার প্রতিফলন ঘটাতে চাইছেন উল্লেখ পর্বে কিন্তু বিধানসভা কক্ষে সরকার একজন মাননীয় সদস্যের বক্তব্যে যে প্রতিফলন ঘটে নি। তাঁর বক্তব্যের মধ্যে এক চরম হতাশা প্রতিফলিত হয়েছে বন্যা পরিস্থিতির বাস্তব অবস্থার পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্য জয়ন্ত-বাবু যে বিচলিত হয়ে পড়েছেন তা তাঁর বক্তব্যের মধ্যে দিয়েই প্রতিফলিত হয়েছে। তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। সরকারী দলের সদস্য হয়েও জয়ন্তবাবু দৃঢ় চিত্তে দলীয় শৃঙ্খলার পরোয়া না করে বন্যা পরিস্থিতির প্রকৃত চিত্র এখানে তুলে ধরেছেন। স্যার, আমি আমার বক্তব্যের মধ্যে এ বিষয়ে মন্ত্রীসভার কোন বিশেষ মন্ত্রীকে দোষ দিতে চাই না, কারণ বিষয়টি সার্বিক। স্যার, আমারা দেখছি ১৯৮৬ সালের বন্যা ছিল দক্ষিন বঙ্গের অভিশাপ, আর ৮৭ সালের বন্যা হচ্ছে উত্তর বঙ্গের অভিশাপ। স্যার, আমি তরজা লড়াই করতে চাই না। কংগ্রেসী পঞ্চায়েত সমিতি, মার্কসবাদী পঞ্চায়েত সমিতি, মার্কসবাদী ডি. এম. বা কংগ্রেসী এস. ডি. ও. ইত্যাদি কথার অবতারণা করে আমি কোন তরজা লড়াই করতে চাই না। ঐ সমস্ত ১০ বছর ধরে পুরোনো হয়ে গেছে। আমি এখানে সঠিক চিত্রটি তুলে ধরতে চাই। আজকে আমাদের এই সমস্যা সমাধানের কথা ভাবতে হবে। আর কত দিন পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার জ্যোতি-বাবুর নেতৃত্বে ভিক্ষা-পাত্র নিয়ে দিল্লীর দরবার ভিখারীর মত গিয়ে দাঁড়াবে? এই প্রশ্ন আজকে পশ্চিমু বাংলার সাড়ে পাঁচ কোটি মানুষের। এই সরকারের অপদার্থতার জন্য পশিচম বাংলার মানুষ আর কত দিন এই ভাবে বিপর্যস্ত হবে? এই প্রশ্ন আজকে প্রধান হয়ে দাঁড়িয়েছে। আজকে এখানে মাননীয় অর্থমন্ত্রী, কৃষিমন্ত্রী, সেচমন্ত্রী উপস্থিত আছেন। আমরা সংবাদপত্রে দেখেছি মাননীয় সেচমন্ত্রী ক্ষোভ প্রকাশ করেছেন, দুঃখ প্রকাশ করেছেন। আমি জানি না তাঁর বক্তব্যের কোন প্রতিবাদ হয়েছে কিনা! বোধ হয়নি। যদি না হয়ে থাকে, তাহলে ধরে নিতে পারি যে, তাঁর বক্তব্য সঠিক। সংবাদপত্রে আমরা পড়েছি, তিনি বলেছেন, "প্রশাসন অদ্ভুত জায়গায় কাজ করছে, মুর্শিদাবাদ পচে মরে যাচ্ছে, কোন কাজ হচ্ছে না।" আমার দুর্ভাগ্য যে সোসাল ওয়েলফেয়ার মিনিষ্টার এখানে আজকে উপস্থিত নেই। তিনি আর. এস. পি. দলের লোক। আমার সামনে তিনি বালুরঘাটের ক্যাম্পে দাঁড়িয়ে চিৎকার করে বলেছেন, "বার বার রেডিওগ্রাম করছি রাইটার্স বিল্ডিংস-এ জানাচ্ছি, কিন্তু কিছুই আসছে না, কিছুই পাচ্ছি না, আমি অসহায়, আমি কি করব?" আমরা রাইটার্স বিল্ডিংস-এ চীফ্ সেক্রেটারী এবং রিলিফ সেক্রেটারীর কাছে এই প্রশ্ন তুলেছিলাম, আমরা বলেছিলাম - আপনারা সমস্ত দলের মানুষদের ইনভলব করুন। চীফ্ সেক্রেটারী, রিলিফ সেক্রেটারী আমাদের বলেছিলেন, "এম. এল. এ. ইজ নট্ পার্ট অফ্ দি গর্ভণমেন্ট, পঞ্চায়েত এজ পার্ট অফ্ দি গর্ভণমেন্ট। সো উই ক্যান নট ইনভলব দেম।" ভাবুন কি দৃষ্টিভঙ্গী! যাঁরা নিজেদের গণতান্ত্রিক চিন্তা-ধারার ধারক-বাহক হলে পরিচয় দিয়ে এখানে ক্ষমতায় বসে আছেন তাঁদেরই সরকারী অফিসারদের এই হচ্ছে এ্যানালাইসিস! আমাদের অভিজ্ঞতা কি? ৮৬ সালে যখন দক্ষিন বঙ্গের মানুষ পচে মরছিল, শস্য শেষ হয়ে গিয়েছিল তখন মাননীয় মুখ্যমন্ত্রীকে আমরা কনসটিটিউয়েন্সিতে দেখেছি। তিনি সেখানে দৃপ্ত কন্ঠে বলে এসেছিলেন - গোটা দক্ষিন বঙ্গের মধ্যে সবং-এর ক্ষতি বস চেয়ে বেশী। আমি আনন্দিত হয়েছিলাম যে কিছু হবে। কিন্তু হল না। তাই আমি ডঃ অসীম দাশগুপ্তকে অনুরোধ করছি সাবধান হতে। আমরা কি দেখলাম? সরকারী তথ্য ছেপে বেরুলো দি হায়েষ্ট একটেন্ট অফ ডামেজ সবং-এ হয়েছে। কৃষিতে, ঘর-বাড়ি, জীবনহানি সব দিক থেকে সবং-এর ক্ষতি হয়েছে। কিন্তু কি দেখলাম? আপনার দপ্তরের অফিসাররা ব্যুরো অফ এ্যাপলায়েড ইকনমিকস এ্যান্ড ষ্টাটিসটিকস, নিউ সেক্রেটারিয়েটে যার অফিস রয়েছে সেই অফিসের অফিসাররা এবং কমলবাবুর দপ্তরের অফিসাররা যৌথভাবে ভৌতিক কায়দায় সবং-এ

গরীব চাষীদের শস্য বীমার টাকা নিরুপন করতে গিয়ে করতে গিয়ে সেখানে ৬০ লক্ষ টাকা পাওয়ার কথা সেখানে সবং-এর মানুষকে দিলেন মাত্র ১ লক্ষ ৯৩ হাজার টাকা। ভগবানপুর পেল ৬৭ লক্ষ, ময়না পেল ১৯ লক্ষ, পটাশপুর পেল ২১ লক্ষ আর মুখ্যমন্ত্রী ঘোষিত সবচেয়ে এ্যাফেকটিভ সবং পেল ১ লক্ষ ৯৩ হাজার টাকা। মুর্শিদাবাদেও কংগ্রেসের এম. এল. এ আছে। মুর্শিদাবাদের কংগ্রেস এলাকাভুক্ত মানুষেদের কংগ্রেস বলে চিহ্নিত করবেন না, মানুষ হিসাবে চিহ্নিত করবেন না, মানুষ হিসাবে চিহ্নিত করবার চেষ্টা করবেন। সবং-এর অভিজ্ঞতা সমনে রেখে আপনার দপ্তরের অপদার্থ দুর্নীতিপরায়ন [illegible] এর থেকে দূরে রাখবার চেষ্টাকরবেন। সেখানকার মানুষেরা সবং-এর মানুষের মতন যেন আর ক্ষতিগ্রস্থ না হয় সেই সুবিচারটুকু করবার চেষ্টা করবেন। কেন বলছি? গতবার আঞ্চল প্রধানের প্রতিনিধি, ডি. এমের প্রতিনিধি এবং পঞ্চায়েত সমিতির সভাপতির প্রতিনিধি নিয়ে থ্রি ম্যানস কমিটি করে এলাকায় সার্ভে করেছিলেন। পূর্ণাঙ্গ ঘর যাদের ভেঙে গেছে তাদের ৫০০ টাকা, আংশিক ঘর ভাঙ্গার জন্য ২০০ টাকা দেবেন বলে একটা তালিকা তৈরী করলেন। সেখানে রাজনৈতিক কোন দলের প্রতিনিধিদের নেওয়া হল না। এখানে সি. পি. এম. ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি. কংগ্রেস প্রভৃতি সব দলের এম. এল. এ আছে। গণতান্ত্রিক পদ্ধতিতে দেড় লক্ষ, ২ লক্ষ এলাকার মানুষের ভোট নিয়ে প্রতিনিধি নির্বাচিত হয়েছে। আপনারা তো গণতান্ত্রের ধারক-বাহক বলে দাবী করেন? একটা এলাকায় কোন রকম রিলিফ বা কোন রকম সার্ভে ওয়ার্ক হলে এলাকাপ্রতিনিধিদের কেন ইনক্লুড করবেন না? তাই আমি দাবী করছি, প্রত্যেক এলাকায় সে কংগ্রেস হোক, সি. পি. এম. হোক, আর. এস. পি হোক, ফরওয়ার্ড ব্লক হোক আর যে পার্টির সদস্যই হোক রিলিফ, রিহ্যাবিলিটেসন কিম্বা রেসটোরেকশন ওয়ার্কে এম. এল. এদের প্রতিনিধিদের ইনক্লুড করার চেষ্টা করবেন। রিলিফ ওয়ার্ক এবং সার্ভে ওয়ার্কে যারা এম. এল. এ বা এস. পি. তাদের ইনক্লুড করে কাজ সুষ্ঠ ভাবে করার চেষ্টা করুন। কেন করছেন না - সামনে পঞ্চায়েত নির্বাচন বলে? আপনার ঘোষিত কর্মসূচী অনুযায়ী ফ্লাড সিচুয়েসন এবং ড্রেনেজ প্রবলেম নিয়ে মুখ্যমন্ত্রীর নেতৃত্বে একটা সার্ভে কমিটি করা উচিৎ। সেখানে টেকনিক্যাল পারসোনেল থাকবে, চীফ্ ইঞ্জিনিয়ার থাকবে, সেক্রেটারী ওয়াটার ওয়ার্কাস ডিপার্টমেন্ট থাকবে, এগ্রিকালচার মিনিষ্টার থাকবে, ইরিগেসন মিনিষ্টার থাকবে, ফিনানস মিনিষ্টার থাকবে এবং মুখ্যমন্ত্রী প্রধান হিসাবে থেকে একটা কমিটি করা হোক। সেখানে প্রত্যেক রাজনৈতিক দলের বিধানসভার সদস্যর ২ জন সদস্য নিয়ে কমিটি করা হোক। সেই কমিটি সার্ভে করুক। তারা পারমানেন্ট সলিউসান বের করুক এবং এই পবিত্র বিধানসভা কক্ষে সেটা প্লেস করে একটা অল পার্টি ডেলিগেসান সেন্ট্রাল ওয়াটার কমিশনের কাছে কিম্বা প্রধানমন্ত্রী কাছে যান কিম্বা ইরিগেসান মিনিষ্টারের কাছে যান। উত্তরবঙ্গ এবং দক্ষিন বঙ্গের যে সমস্ত মাষ্টার প্রজেক্টগুলি পেনডিং আছে সেগুলি কাদের দ্বারা ফলশ্রুতি ঘটছে না সেটা দেখুন। সেটা ইরিগেশন দপ্তরের ব্যর্থতার জন্য, নাকি সত্যিই একটা ডেড লকের মধ্যে আছে, নাকি কেন্দ্রীয় সরকারের টাকার জন্য হচ্ছে না- এটা আমাদের বুঝতে হবে। এটা নিয়ে রাজনীতি করা চলবে না। তাই অনুরোধ করছি, একটা কমিটি এ ব্যাপারে করা হোক এবং তার রিপোর্ট প্লেস করা জন্য একটা সময় নির্ধারণ করে দেওয়া হোক। সেই রিপোর্ট বিধানসবায় প্লেস করা পর আমরা সবাই মিলে দিল্লীর কাছে দরবার করবো।

[6.00 - 6.10 P.M.]

পশ্চিমবঙ্গের মানুষ যারা বছর বছর দুর্গাপূজা এবং কালীবূজার মত বন্যার কবলে পড়ে, তাদের আমরা পচতে দেবনা - এই শপথ আজকে এই শপথ আজকে এই রেজলিউসন থেকে আমাদের নেওয়া উচিত বলে আমি মনে করি। এটা কোন বিতর্কের ব্যাপার নয়, আমি বিগত বিধানসবায় ইরিগেসন বাজেট সম্বন্ধে বলতে গিয়ে বলেছিলাম নিশ্চয়ই আপনাদের স্মরণে আছে যে, বিগত ৯ বছর ধরে উত্তর বঙ্গের তিস্তা প্রোজেকটের সাইনবোর্ডকে ঝুলিয়ে রেখে সমগ্র পশ্চিমবঙ্গের সেচ প্রকল্পকে আপনারা অবহেলা করেছেন। সমগ্র ঘাটাল মাষ্টার প্রোজেক্ট ১০ বছর আগে রূপোর চামচে দিয়ে তদানীন্তন সেচ মন্ত্রী দিয়ে ভিত্তি প্রস্তর স্থাপন করে এটা শুরু করে এসেছিলেন; দেখে আসুন কাজ এক ইঞ্চিও এগোয় নি। ঘাটালের মানুষ পচে মরছে। ঘাটালের এম. এল. এ. এখানে উপস্থিত আছেন, তিনি আমার কথার সত্যতা যাচাই করবেন। আজকে এই পরিস্থিতি চলেছে। আজকে বালুরঘাটের কথা আপনারা উল্লেখ করলেন না। আজকে আদার কানট্রিজের কথা বলতে গিয়ে - এটাও সত্যি কথা - বাংলাদেশের বর্ডার দিয়ে হুড় হুড় করে জল ঢুকে পড়ছে। বর্ডার দিয়ে জল ঢুকছে ওয়েষ্ট দিনাজপুরে - কেন এই জিনিষটা ঘটল, কি করে একে বাঁচান যায়, এটা আশঙ্কার ব্যাপার, সেটা আমাদের দেখতে হবে। আজকে গঙ্গার ইরোসান নিয়ে এই বছর ধরে সরকার এবং বিরোধী পক্ষ সবাই মিলে আমরা চীৎকার করছি। আপনারা বলছেন, আমরা শুনছি, আমরাও বলেছি, দরবার করেছি, পার্টিকুলারলি গঙ্গা উরোসান নিয়ে, অর্থাৎ গঙ্গার ক্ষয় নিয়ে, যার ফলে হাজার লক্ষ লক্ষ মানুষ তার শিকার হচ্ছে। আজকে মুর্শিদাবাদ এবং মালদা, সবচেয়ে ক্ষতিগ্রস্ত যে জেলা দুটি সেই দুটি জেলার জন্য - মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষণে বলুন, আমরা মেনে নিচ্ছি - যে শুধু মাত্র একটা সর্বদলীয় কমিটি করুন স্পেশিফিকালী গঙ্গার দূষণ রোধ করা জন্য এই ব্যাপারে যে মাষ্টার প্ল্যান হয়েছে তার টাকা আদায়ের জন্য, এবং সঠিকভাবে সেই টাকা যাতে রূপায়ণ হয় তার জন্যও আজকে পশ্চিমবঙ্গ এগিয়ে আসুন। আমরা দ্ব্যর্থহীন ভাষায় বিরোধী পক্ষ থেকে বলছি সম্মত রকমের সহযোগিতা আমরা করব। এই অভিশাপ থেকে আমাদের মুক্ত হতে হবে। তার কর্মসূচী আপনারা গ্রহণ করুন। আর একটা জিনিষ দেখছি কি? প্রত্যেক বারে ত্রাণ নিয়ে অসুবিধা হচ্ছে। আজকে আপনি হিসেব দিয়েছেন। আপনি এক লক্ষ কয়েক হাজার মাত্র তারপোলিন দিয়েছেন, ১ লক্ষ ৫০ হাজার হোগলা দিয়েছেন। হোগলার স্যাম্পল আমাদের টেষ্ট করা আছে, কি ধরণের হোগলা যায়, তাও আমরা জানি। আমরা দেখেছি যে, কি অবস্থা গত বছরে হয়েছে। ৮৫ লাখ মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে, হোগলা গেছে মাত্র দেড় লাখ, ত্রিপল গেছে এক লাখ কয়েক হাজার। খুব স্বাভাবিক কারণে কম জিনিষ গেছে। এটাতো আর পার্মানেন্ট সল্যুসন নয়। কিন্তু আপনারা যদি ঠিক করে রাখেন। যে "প্রতি বছর বন্যা হইবে" প্রতি বছর একটা আর্টিফিশিয়াল খরা করে সব কিছু ক্রিপল করে রাখব তাহলে কিছু বলার নেই। ক্ষুদ্র সেচ দপ্তরকে কাজ করতে না দিয়ে - আমার মনে হয় আর. এস. পি. এবং সি. পি. আই. এর উচিৎ এই দুটি দপ্তরকে সি. পি. এম. পার্টির ঘাড়ে চাপিয়ে দেওয়া। তারপর মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি বৃহৎ এবং ক্ষুদ্র সেচ দপ্তর

হাতে নিয়ে প্রমান করুন যে আজকে এই ক্ষুদ্র এবং বৃহৎ সেচ দপ্তররের টাকা দেওয়া হচ্ছে না। অর্থমন্ত্রী মহাশয় হিসেব রিভিউ করতে গিয়ে মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রীকে এক হাত নিয়েছেন কয়েকদিন আগে রাইটার্স বিল্ডিংসে। এই কথাগুলি তো আমরা ১০ বছর ধরে বলছি যে, টেনডার হচ্ছে না।টেনডার করেত গিয়ে আপনাদের কো-অর্ডিনেসন লোকেরা বিভিন্ন ভাবে বাধা দিচ্ছে। সাইট সিলেকসন করতে গিয়ে প্ল্যানেটে দিয়ে মাননীয় কানাইবাবু এবং তাঁর দলকে সাংঘাতিকবাবে লাঞ্ছিত করা হয়েছে। আজকে বিগত কয়েক বছর ধরে ক্ষুদ্র সেচের ক্ষেত্রে রাজনৈতিক প্রভাব বিস্তার করে একটা ক্ষুদ্র দলকে বৃহৎ সরিক দল কি ভাবে নষ্ট করছে, তা আমরা সরাসরি প্রত্যক্ষ করছি। তাই আমার অনুরোধ বিগত ১৯৮৬ সালের বন্যায় যেমন বিভিন্ন ব্লকের মানুষ যারা আপনাদের দ্বারা রাজনৈতিক ভাবে শিকার হয়েছে, তারা কৃষির ব্যাপারে টাকা পায় না, তারা এখন অবধি - আপনি ২০০ টাকা করে আংশিক ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকে দেবেন বলেছিলেন, এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে আমি বলছি - আপনি শুনে রাখুন যে, মেদিনীপুরের কোন ব্লকে ১৯৮৬ সালের বন্যায় আংশিক ঘরভাঙ্গা ক্ষতিগ্রস্ত লোকেরা ২০০ টাকা করে পায়নি। আপনি ১৯৮৭ র বন্যার টাকা দেবেন বলেছেন সেই টাকা যদি আপনি ১৯৮৯ সালেও দিতে পারেন তাহলে ভাল হয়। আজকে গঙ্গার ক্ষয় রোধ নিয়েএকটা সর্বদলীয় কমিটি হোক। আজকে প্রস্তাব রাখুন সর্বদলীয় কমিটি ডেলিগেসনে যাক, দিল্লীতে সেন্ট্রাল ওয়াটার কমিশনের কাছে, কেন্দ্রীয় সেচমন্ত্রী ও প্রধানমন্ত্রী মহাশয়ের কাছে এবং যে কারণে পশ্চিমবঙ্গের সার্বিক - উত্তর ও দক্ষিণবঙ্গের - মাষ্টার প্ল্যানগুলি ইনপলিমেনটেড হচ্ছে না, সেটা কার ত্রুটিতে বা কার দোষে এবং যে বিভিন্ন নদীর উন্নয়ণ পরিকল্পনাগুলি হচ্ছে না, সেচ পরিকল্পনাগুলি রূপায়ণ হচ্ছে না, বিভিন্ন জল নিষ্কাসন পরিকল্পনাগুলি রূপায়ণ হচ্ছে না সেই কারণগুলিকে খুঁজে বার করার জন্য অনুরোধ করুন। সেচ মন্ত্রী মহাশয় যেমন কিছুকাল আগে মেদিনীপুর জেলার ভগবানপুর এবং নন্দীগ্রামে গিয়েছিলেন এখন চলুন, এই কথা মাননীয় সেচ মন্ত্রী মহাশয়কে বলছি।

(এই সময় মাননীয় অধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে বক্তব্য রাখিতে আহ্বান করেন)

**মিঃ স্পীকার :** এবারে শ্রী স্বদেশ চাকী, আপনি বলুন।

(কিন্তু মাইক অফ্ অবস্থায় ডাঃ মানস ভূঁঞাকে তাঁর বক্তব্য বলে যেতে দেখা যায়।)

**মিঃ স্পীকার :** মিঃ চাকী, আপনি একটু বসুন। ডাঃ ভূঁঞা, যখন মাইক অফ্ করে তদেওয়া হয় তখন বক্তার বক্তব্য আর রেকর্ড করা হয় না। কিন্তু আপনার অভ্যাস, তারপরও দুই-চার মিনিট আপনি বলবেন। কেন করেন এটা? কোন কোন লাভ হয় না এতে। মিঃ চাকী, আপনি বলুন।

**শ্রী স্বদেশ চাকী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে উত্তরবঙ্গের জেলাগুলিতে যে বন্যা দেখা দিয়েছিল তা অভূতপূর্ব। পশ্চিম দিনাজপুর জেলার ইটাহারে এবারে যে বন্যা হয়েছে এইরকম ভয়াবহ বন্যা অতীতে দেখা যায়নি। কিন্তু এইরকম বন্যা কেন হোল সে-ব্যাপারে আজকে মানুষের মনে প্রশ্ন দেখা দিয়েছে। ভারত স্বাধীন হবার পর কোটি কোটি টাকা খরচ করে বড় বড় বাঁধ দেওয়া হয়েছে, ফারাক্কা ব্যারেজ হয়েছে, নানা মাষ্টার প্ল্যান গ্রহণ করা হয়েছে, কিন্তু তাতে বন্যা নিয়ন্ত্রিত হয়নি। এই বন্যায় পশ্চিমবঙ্গ এবং সীমান্ত ভেসে গিয়ে দুই দেশের জল-স্তর এক হয়ে গেল। তাই আজকে ভাবতে হবে যে, কোটি কোটি টাকা যা বন্যা নিয়ন্ত্রণের নাম করে কন্ট্রাক্টর, ইঞ্জিনিয়ার এবং দালালদের দিয়েছে কংগ্রেস সরকার সেটা আমাদের কাছে আশীর্বাদ হিসাবে এসেছে, নাকি অভিশাপ হিসাবে দেখা দিয়েছে। তাই আজকে দাবী করি, উত্তরবঙ্গে বন্যা নিয়ন্ত্রেণের জন্য একটি মাষ্টার প্ল্যান গ্রহণ করা হোক যে মাষ্টার প্ল্যানের সাহায্যে আগামী দিনে উত্তরবঙ্গে বন্যাকে প্রতিরোধ করা যাবে। এ-ব্যাপারে বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাচ্ছি, কারণ সীমিত ক্ষমতা নিয়েও এই সরকার বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা এবং সেচের কাজ করে চলেছেন। তবুও বলতে হচ্ছে, এ-ব্যাপারে আরো দৃঢ়ভাবে সেচবিভাগ এবং কৃষি বিভাগকে করতে হবে এবং কৃষকরা যাতে আগামী রবি-শস্য তুলতে পারে তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে। গৃহ নির্মানের জন্য ৫০০ টাকা দেওয়া হচ্ছে, কিন্তু ঐ টাকায় গৃহ নির্মান করা সম্ভব নয়। সেইজন্য তাদের জন্য গৃহ নির্মান ঋনের ব্যবস্থা করতে হবে। বন্যায় ক্ষতিগ্রস্ত কৃষকদের ব্যাঙ্ক-লোন মকুব করা দরকার এবং দুর্গত অঞ্চলের ক্ষতিগ্রস্ত রাস্তাঘাট সারাই-এর ব্যাপারে দ্রুত ব্যবস্থা করা দরকার। আমি মাননীয় সেচমন্ত্রীকে অনুরোধ করবো, বানভাসী মানুষগুলি যাতে আগামী রবি-ফসল যাতে করতে পারে তারজন্য সেচের জলের ব্যবস্থা করুন। আজকে বন্যার্ত মানুষদের সুষ্ঠ পুর্নবাসন দরকার, কিন্তু এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার আমাদের সঙ্গে অসহযোগিতা করে চলেছেন। তাই আজকে ঐসব মানুষের সুষ্ঠ পুনর্বাসন এবং স্থায়ী বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করতে যাতে কেন্দ্রীয় সরকার বাধ্য হন তারজন্য এই বিধানসভা থেকে সর্ব্বসম্মত প্রস্তাব নেওয়া দরকার এবং এই ব্যাপারে গ্রামে-গঞ্জে গণ আন্দোলন সৃষ্টি করা দরকার, কারণ স্থায়ী বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা ছাড়া ঐসব বানভাসী মানবদের দুঃখ-দুর্দশা দূর করা যাবে না। আজকে সাধারণভাবে ঐসব বানভাসী কৃষককুল হতাশাগ্রস্ত। ঐ অবস্থা থেকে তাদের বাঁচাবার জন্য দলমতনির্বিশেষে এই বিধানসভার সকলের কর্তব্য, আজকে বামফ্রন্ট সরকার এক্ষেত্রে যে সহায়তা চেয়েছেন সেটা আদায় করতে কেন্দ্রীয় সরকারকে বাধ্য করা। আজকে কংগ্রেস পক্ষের সদস্যরা সমালোচনা করছেন। আমি তাঁদের একটা ছোট উদাহরণ দিই। আমার কেন্দ্র ইটাহার বিহারের পাশাপাশি অবস্থিত এবং আমার এলাকার সঙ্গে যুক্ত। যখন সেখানে বানভাষি হয় তখন আমাদের মন্ত্রী এবং পশ্চিমবাংলার মানুষ তাদের সাহায্য করার চেষ্টা করে। কিন্তু আমাদের এখানে যখন বানবাসি হয় তখন বিহারের মন্ত্রী বিহার সংলগ্ন এলাকার লোকেদের কোন সাহায্য করে না। আমি এখানে আবেদন রাখতে চাই আগামী দিনে যাতে পশ্চিমবাংলার মানুষ আর বানে না ভাষে, বন্যা যাতে নিয়ন্ত্রন করা যায় তার জন্য সরকার যেন চেষ্টা করেন। এই অনুরোধ আমি সকলের কাছে রাখছি।

[6.10 - 6.20 P.M.]

**শ্রী হাবিব মুস্তাফা** ঃ—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সম্প্রতি বন্যা সম্পর্কে মাননীয় অর্থমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেই বিবৃতিকে আমি সমর্থন করে আমি দু - একটা কথা বলতে চাই। সম্প্রতি যে বন্যা ঘটে গেল তাতে আমরা দেখতে পাচ্ছি অন্যান্য বছরে যে বন্যাগুলি হয়েছে সেই সাথে এই বছর বন্যার একটা পার্থক্য আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে যে বন্যা হয়েছে আমি মালদহ জেলার অভিজ্ঞতা থেকে দেখেছি বিগত ১০০ বছরের মধ্যে এই রকম ভয়াবহ বন্যা হয় নি। আমরা মালদাহ জেলার অভিজ্ঞতা থেকে দেখেছি এই বন্যার জল ২ মাসের বেশী স্থায়ী হয়েছে। এখনও সেই জল আছে। আর একটা বৈশিষ্ট্য হচ্ছে বন্যার আগে কৃষকেরা জমিতে যে ফসল চাষ করেছিল সেই ফসল তারা তুলতে পারেনি। এই রকম ভয়াবহ অবস্থা তাতে আবার এখনও জল সরে যাচ্ছে না, কৃষকরা নতুন কোন ফসল করতে পারছে না। এই রকম একাটা ভয়াবহ অবস্থার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার সরকার ত্রাণ ব্যবস্থার জন্য যে ব্যবস্তা করেছেন তার জন্য আমি এই সরকারকে অভিনন্দন জানাচ্ছি। আমাদের অর্থমন্ত্রী, মুখ্যমন্ত্রী এবং ত্রাণমন্ত্রী যে ভাবে মানুষের পাশে এসে দাঁড়িয়েছে এবং তাদের সাহস জুগিয়েছে তার জন্য তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। আজকে মানুষ তাই বিশ্বাসের সঙ্গে এই ভয়াবহ পরিস্থিতির মোকাবিলা করেছে। সেই জন্য আমি পশ্চিমবাংলার মানুষকে এবং পশ্চিমবাংলার সরকারকে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মালদাহ জেলার যে ভৌগলিক অবস্থান তার থেকে আপনি জানেন গঙ্গা, মহানন্দা, ফুলাহার এবং টাঙ্গন এই সমস্ত নদীগুলি সমালদহ জেলার মধ্যে দিয়ে গিয়েছে। বিহার থেকে নদীগুলি দিয়ে জল প্রবাহিত হওয়ার ফলে মালদাহ জেলায় বন্যা হয়েছে। মানিকচক থানার ভুতনীতে আমাদের একটা সারকিট এ্যামব্যাংকমেন্ট আছে, সেই সারকিট এ্যামব্যাংকমেন্ট মেনটেমেন্তের দায়িত্ব গত ১৯৮০ সাল থেকে কেন্দ্রীয় সরকার গ্রহন করেছিল। তদানিন্তন কেন্দ্রীয় মন্ত্রীর উদ্যোগে কেন্দ্রীয় সরকার এই দায়িত্ব গ্রহন করেছিলেন। এখন সেই মেনটেনেন্সের দায়িত্ব রাজ্য সরকারের হাতে দিতে চান। আমরা বুঝতে পারছি না এই দায়িত্ব রাজ্য সরকারের হাতে থাকবে না কেন্দ্রীয় সরকারের হাতে থাকবে। আমি সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রী ও অর্থমন্ত্রীকে অনুরোধ করবো যে, এই মেনটেন্যান্সের দায়িত্ব হাতে থাকবে এটা পরিষ্কার হওয়া দরকার। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে, আমাদের যদি যোগাযোগ করার দরকার হয় তাহলে, আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে অনুরোধ রাখবো তা যেন তিনি করেন। দ্বিতীয়তঃ গঙ্গার বাঁধ রক্ষার জন্য - ময়নাপুরে যে ভয়াবহ অবস্থা সৃষ্টি হয়েছিল, মাননীয় অর্থমন্ত্রী যা নিজে গিয়ে দেখে এসেছেন, এই গঙ্গার বাঁধ রক্ষার দায়িত্ব কিন্তু ফারাক্কা ব্যারেজ অথরিটির। ওখানে ফারাক্কা ব্যারেজ অথরিটি বহু বছর যাবত গঙ্গা বাঁধের উপরে কোন কাজ করেন নি। তারফলে একটা বিপজ্জনক অবস্থা সৃষ্টি হয়েছিল, মানীয় মন্ত্রী মহাশয় যা নিজে গিয়ে দেখে এসেছেন। আমরা কোনমতে আমাদের প্রশাসনের সাহায্যে তথা সরকারের প্রশাসনের সাহয্যে রুখবার চেষ্টা করেছি এবং রুখতে পেরেছি। কিন্তু আমি বিশেষ ভাবে যে কথা বলতে চাই তা হচ্ছে, আমাদের পশ্চিমবাংলার জেলাগুলিতে এর আগে যে সমস্ত বন্যা হয়েছে - ১৯৭৮ সালে, ১৯৮৪ সালে এবং ১৯৭১ সালে যে সমস্ত বন্যা হয়েছিল - এগুলোর কারণ কিন্তু প্রকৃতি। আমাদের এটা বিশেষ ভাবে জানা ও বোঝা দরকার। গতবার মালদহ জেলা সহ অন্যান্য জেলাগুলিতে বন্যা হয়েছিল, এবারও আবার বন্যা কবলিত হল বেশ কিছু জেলা, আমরা কি এই ভাবে বন্যার হাতে অসহায় হয়ে পড়ে থাকবো? এই ব্যাপারে গুরুত্ব দিতে ভাবা দরকার এবং প্রতিকারের ব্যবস্থা করা দরকার। আমরা মনে করি যে, ১৯৭২ - ৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলার বিভিন্ন জায়গাতে যে সমস্ত বাঁধ তৈরী হয়েছিল বন্যা প্রতিরোধের নামে, সেই সমস্ত বাঁধ তৈরী করার সময়ে পরিকল্পনাগুলি ছিল ত্রুটিপূর্ণ এবং অবৈজ্ঞানিক। এই ত্রুটিপূর্ণ পরিকল্পনার জন্যই পশ্চিমবাংলা আজকে বারেবারে বন্যার কবলে পড়ছে। এই সমস্ত ত্রুটিপূর্ণ পরিকল্পনাকে বদল করে বিজ্ঞান-সম্মত পরিকল্পনা গ্রহণ করা প্রয়োজন যাতে আগামী দিনে স্থায়ীভাবে বন্যা প্রতিরোধ করা যায়। আমি সেজন্য সরকারের কাছে বিশেষ ভাবে আবেদন জানাই এবং মাননীয় অর্থমন্ত্রী এখানে যে বিবৃতি রেখেছেন তার প্রতি আমার সমর্থন জ্ঞাপন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুহিন সামন্ত** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী একটি সুকৌশলী বিবৃতি এখানে দিয়েছেন। ভদ্রলোক, শিক্ষিত মানুষ ও বিশিষ্ট ভদ্রলোক। আমার মনে হয় ভদ্রলোক মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির ইদানিংকালের বেষ্ট কালেকশান। ওঁর প্রতি আমার শ্রদ্ধা আছে। কিন্তু আমি জানিনা, উনি ওঁর পার্টির লোয়ার লেভেলের লোকগুলোকে চেনেন কিনা? আমি জানিনা উনি ওঁর ইনটিগ্রিটি রাখতে পারবেন কিনা বা পারলেও কতদূর রাখতে পারবেন সেটা দেখার বিষয়। যাইহোক, রাজনীতির লড়াই করে সাধারণত প্রকৃতির বিরুদ্ধে লড়াই করা যায় না। বর্ধমান জেলার দুর্গাপুর থেকে আসানসোল পর্যন্ত খরা হয়েছে। দুর্গাপুর সাব-ডিভিসান, আসানসোল সাব-ডিভিসানে কোন চাষ হয়নি। কিন্তু কাটোয়া ও বর্ধমানে বন্যা হয়েছে। পূর্বস্থলী ১ ও ২ নং, কালনায় বন্যা হয়েছে। কাটোয়া - ১ নং, কাটোয়া শহর, আউসগ্রাম, ভাতার - এই সমস্ত নাম ও আরও গ্রামের নাম অঞ্চল ওয়াইজ আমি করতে পারি। কারণ আমি প্রতিটি জায়গায় নিজে গিয়েছি। আমি কোন ফাঁকা কথা বলতে অভ্যস্ত নই। বন্যা হয়েছে আমার ওখানে, আমার জন্মস্থান, আমার নিজের জায়গা মুন্তেশ্বরে। সেখানকার নতুনহাট, শিকারী, ভাতারের কিয়দাংশে বন্যার ফলে চাষের জমি, পাটক্ষেত ডুবে গেছে, সব চাষ নষ্ট হয়েছে। দেশে যদি প্রকৃত সরকার থাকে, তাহলে সেই সরকারেরই দায়িত্ব বন্যার্ত মানুষের পাশে গিয়ে দাঁড়ানো। সেই সরকার সহৈ সমস্ত মানুষের পাশে দাঁড়িয়ে আর্থিক সাহায্য করবে, ঘর বাঁধতে সাহায্য করবে। সরকারের কাজ হবে আর্ত মানুষের সেবা করা। সেই সঙ্গে সঙ্গে রাজনৈতিক দলগুলির কাজ হবে যথাসাধ্য শক্তি দিয়ে সাহায্য করা ও তাদের পাশে গিয়ে দাঁড়ানো।

[6.20 - 6.30 p. m.]

আমার প্রশ্ন সেই জায়গায় নয় - আমার প্রশ্ন এই জায়গাতে যে প্রায়ই যে বন্যা হচ্ছে কেন হচ্ছে? ১০ বছর হয়ে গেল হোয়াট ফুট স্টেপ্স দে হ্যাভ টেকেন? যদি অর্থমন্ত্রী বলতে পারেন যে এই ফুটস্টেপ্স নিয়েছি তাহলে বুঝতাম। ভেকেরা জল পড়লে খুব আনন্দ করে, কলকল করে জল পড়লে তারা আনন্দ করে উঠে সেইরকম আপনাদের অবস্থাও হয়েছে। এখানে অর্থমন্ত্রী যে পরিসংখ্যান দিয়েছেন বন্যার ত্রাণ হিসাবে আমি একটি করে সেই অর্থসাহায্যের হিসাব তুলে ধরবো আপনাদের সামনে। বর্দ্ধমান জেলায় অজয়, কুনুর, দামোদর, ব্রাহ্মনি এবং খরিদ নদীতে বন্যা হয় এবং সেই বন্যা প্রতিরোধের জন্যে বহুবার বহু পরিকল্পনা গ্রহণ করা হয়েছে যথা - অজয় পরিকল্পনা, খরিদ পরিকল্পনা, রাইট এমব্যাংকমেন্ট স্কীম প্রভৃতি করা হয়েছে। কিন্তু আজ পর্যন্ত কোন পরিকল্পনা কার্য্যকরী হয় নি। এই দীর্ঘ ১০ বছরে একটি পরিকল্পনাও সম্পূর্ণ হল না। আমি শুনেছি টেন্ডার হয়, রাইটার্স বিল্ডিংসে টেন্ডার হয়ে কাজ হয়ে যাবার রিপোর্ট পর্য্যন্ত চলে আসে কিন্তু আদৌ কোন কাজ হয় না। রাস্তার মাটিতে কোন পিচ পর্য্যন্ত পড়ে না অথচ কাজ তৈরীর রিপোর্ট এসে যায় অদ্ভুত গভর্ণমেন্ট। আমি ছোটবেলা থেকে রাজনীতির সঙ্গে যুক্ত বহু মহান পুরুষদের কাজ দেখেছি এইরকম কাজ কখনো দেখিনি। আমার কথা শুনে আপনারা উল্লাস করছেন, উল্লাস করার কোন কারণ নেই, এটা জেনে রাখবেন মরে পুত্র জনকের পাপে। সুতরাং আপনারা এখন উল্লাস করে যান এরও একটা শেষ আছে, একটা এন্ড আছে। মাননীয় অর্থমন্ত্রী দীর্ঘদিন ধরে দীর্ঘক্ষণ ধরে বন্যার একটা হিসাব দিয়েছেন। আমার মনে হয় উনি যদি কোন জেলায় কত কত খরচ করেছেন তার একটা ডিটেল্‌স হিসাব দিতেন তা হলে ভালো হোত এবং তাতে আমাদের সুবিধা হোত। কিন্তু এ যেন তালে তাল মিলিয়ে একটা ঝুড়ির মধ্যে সবগুলি মিলিয়ে তত্ত্ব পাঠানোর মত হয়ে গেছে। উনি যদি বলতেন অমুক জেলায় ক্যাটেল ফিডিং বাবদ এতো খরচ হয়েছে, উনি যদি বলতেন অমুক জেলায় এতো টার্পলিন দেওয়া হয়েছে তা হলে বুঝতাম। কিন্তু উনি সেসব কিছু বললেন না। আমরা জানি সরকারী পক্ষ দোষ করলে বিরোধী দল তার দুর্নীতির কথা তুলে ধরেন। আমাদের এক বোন বললেন ২১ টি স্টেটে খরার সময়ে বিদেশ সফর করে যাচ্ছেন আমদের প্রধানমন্ত্রী এর জবাব কি দেবেন? আমি তার উত্তরে বলি প্রতিটি জেলায় খরার মোকাবিলা করার জন্যে মনিটারিং সিসটেম করেছেন। আজকে সেটা অনুধাবন করা উচিত, এর বিরোধীতা করার কোন প্রশ্ন নেই। প্রধানমন্ত্রীর তো বাইরে যাওয়া দায়িত্ব কিন্তু আমরা যে দেখেছিলাম মুখ্যমন্ত্রী আন্ত্রিক রোগের সময়ে জাপানে সুপারসনিক জেটে চড়ার শখ মেটাতে জ্যানে দিয়ে বসে থাকলেন। কিন্তু প্রধানমন্ত্রীকে কাজের দায়িত্ব পালন তো করতেই হবে। পশ্চিমবঙ্গে চিরকালই বন্যা হচ্ছে, খরা হচ্ছে এবং এর জন্য যে টাকা মঞ্জুর হচ্ছে সেই টাকা পঞ্চায়েতে খরচ হচ্ছে অথবা বিধানসভার নির্বাচনে গ্যাটিশ দেওয়া হচ্ছে। এই তো আপনাদের চিরকালের নীতি, ইউ হ্যাভ লস্ট ইন্টিগ্রিটি। আপনার সব কিছু শেষ করে দিচ্ছেন, আপনারা আর বড় বড় কথা বলবেননা। মন্তেশ্বরে হড়কাডাঙ্গা গ্রামে গিয়েছিলাম, চুয়াডাঙ্গা থেকে নৌকা নিয়ে যখন গেলাম তখন দেখলাম সেই অঞ্চলটি মুসলমান অধ্যুষিত এলাকা এবং পঞ্চায়েত সদস্য যিনি তিনি কংগ্রেসের সেই এলাকার কোন রিলিফ আসেনি। ত্রাণের কথা বলতে গিয়ে সেখানকার পঞ্চায়েত মেম্বাররা বললেন যে এই ব্যাপারে আমরা আমাদের কমরেডকে ডেকে দিচ্ছি। তাদেরকে গিয়ে বললাম কিছু পেয়েছ, তারা বলল আমাদেরকে প্রধান তিন কুইন্টালের মত চাল দিয়েছে, তাও ৬০। ৬৫ ভাগ চাল ইঁদুরে খাওয়া। এই চালও আবার সবাই পায়নি। আমি তখন বি.ডি.ও.-র অফিসে যাই। সেখান থেকে ডি.এম.-র কাছে তার পরে মন্ত্রী বিনয় বাবুর কাছে যাই এবং বলি সেখানকার টোটাল রিপোর্টটা। এটা তাঁকে জানিয়ে আমি আমার কর্তব্য পালন করি, কারণ, তিনি দীর্ঘদিনের মানুষ, দরদী মানুষ তাঁকে জানালে যদি কিছু প্রতিকার পাওয়া যায়। অবশ্য তার কথা সব সময় তার পার্টির ক্যাডাররা শোনেনা, দলের লোকেরাই শোনেনা। মন্তেশ্বর গ্রাম পঞ্চায়েতে আমাদের লোহার গ্রাম ডুবে গিয়েছে, সগিরা বলে একটা গ্রাম ডুবে গিয়েছে। মঙ্গল কোর্ট বলে একটা গ্রাম সেটাও ডুবে গিয়েছে। এই বন্যার জন্য দেখেছি মুসলিমদের একটি ছেলেকে দরজায় দরজায় ঘুরে বেড়াতে। আমি আগেরবারে নিজে রেড ক্রসের সঙ্গে গিয়েছিলেম, অনেকগুলি কিচেন হয়েছিল কিন্তু দুঃখের বিষয় এবারে বন্যার ত্রানের জন্য সেই সমস্ত এলাকায় বিন্দু মাত্র কিছু করা হয়নি, অথচ এ্যালটমেন্ট হয়েছে। দুঃখের বিষয় সেখানে এই ব্যাপরে সরকারের মোকাবিলা করা উচিৎ সেখানে তা না করে টাকা আদায় নিয়ে যাচ্ছে খরচ হচ্ছে ১ । ৪ অংশ। একটা গল্প আছে - রাজা কাকে দান করছে, রানীকে দানা করছে, কোথায় দান করছে-অন্দর মহলে দান করছে। তাঁরা কর পায় ৩ । ৪ অংশ পায়। আর বাকী অংশ পার্টির ক্যাডাররা চুরি করে, পার্টি ফান্ডে জমা পড়ে। আপনাদের চরিত্র আমার ভাল জানা আছে, আমাকে এই ভাবে চেঁচেয়ে চুপ করানো যায় না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি এখানে অনেকগুলি পরিসংখ্যান দিয়েছেন - ক্যাটেল ফিডিং ফডার এ্যান্ড ভেটিরিনারী কেয়ার এর জন্য স্যাংশন করেছেন ৩১ লক্ষ ৫০ হাজার টাকা। আমি জানতে চাই উনি কোন জায়গায় এটা করেছেন, তার কোন তথ্য আছে কিনা? যেমন ধরুন এ্যাসিসটেন্ট ফর ড্যামেজিং স্কুল, তারপরে হেল্‌থ, তারপরে রিপেয়ারস ফর রোডস এ্যান্ড পঞ্চায়েতি রোডস - এই সবেরও কি হয়েছে? আফটার ফ্লাড কয় জায়গায় হয়েছে? অরিজিনাল মেটাল রোড স্যাংশান আছে কিনা জানিনা, তবে এই নিয়ে কোন জায়গায় কিছু হয়েছে কিনা? অর্থমন্ত্রীকে বলি শুধু টাকা দিয়ে, পরিসংখ্যান দিয়ে কিছুই করা যায় না। অনেক জায়গায় অর্থমন্ত্রী অর্থ বরাদ্ধ করেছেন কিন্তু তা কি প্রপার ইউটিইজেশান হয়েছে? রিপেয়ারস এ্যান্ড রেস্টেরেশান অফ স্কুল বিল্ডিংস-এর জন্য ৬০ লক্ষ টাকা ধরা আছে, এরও কি প্রপার ইউটিলাইজেশান হয়েছে? রিপেয়ারস এ্যান্ড রেসটোরেশান অফ ইরিগেশান ফ্লাড কন্ট্রোল-র জন্য প্রায় ৪ কোটি টাকা ধরা হয়েছে, কোন জায়গায় ফ্লাডের জন্য আফটার দি ফ্লাড কাজ হয়েছে? এ ছাড়া ইরিগেশান ডিপার্টমেন্টে কোন কাজ হয়েছে বলে আমার জানা নেই যেমন রিপেয়ারস এ্যান্ড রেস্টোরেশান অফ ওয়াটার সাপ্লাই ওয়ার্কাস ৮৮ লক্ষ টাকা ধরা আছে। স্যার, একটা গল্প বলি - একটা চোর চুরি করেছে বলে তাকে মাথা নেড়া করে ঢাক ঢোল পিটিয়ে নিয়ে যাচ্ছে। চোরটা তবুও হাসছে দেখে একটা লোক তাকে বললো তুই এতো হাসচিস কেন? তোকে গাধার পিটে চাপিয়ে মাথা ন্যাড়া করে দিয়েছে তবুও তুই হাসচিস? তখন চোরটা বললো—চোরী মুফত, সওয়ারী মুফত, বাজী মুফত, হাজামন ভি মুফত তখন বেকুব কে? অর্থাৎ চুরি যেটা করেছি সেটানিতে পারবে না, বিনা পয়সায় গাধার পিঠে চেপেছি, বাজনা শুনেছি, মাথা তো আমার ন্যাড়া করতেই হোত সেটা বিনা পয়সায় করেছি।

এই রকম হচ্ছে বামফ্রন্টের চরিত্র। এটা অস্বীকার করার উপায় নেই যে আপনারা মানুষের সেবার নামে আত্ম সেবায় কি ভাবে মগ্ন। বিখ্যাত মনীষী বিজয়কৃষ্ণ গোস্বামী বলেছিলেন এইসা দিন নেই রহে গা। সেজন্য অর্থমন্ত্রীকে বলি জেলা ভিত্তিক তথ্য দিলে ভাল হোত, কিন্তু তা নেই বলে তাঁর এই হচ পচ রিপোর্টি গ্রহন করতে পারছি না।

**13th Report of the Business Advisory Committee**

**Mr. Speaker ::** I beg to present the 13th Report of the Busines Advisory Committee which met in my chamber today and rcommended the following programme of businesss for the 15th October, 1987.

Thusday 15-10-1987 (I) Motion under rule 185 regarding G.N.L.F. movemet in Darjeeling-Notice given by Shri H.B. Rai, Shri Satya Ranjan Bapuli, Shri Nihar Basu, Shri Nani Bhattacharaya, Shri Kamakhya Ghosh and Shri Probodh Chandra Sinha—4 hours.

(II) Motion under rule 185 regarding proposal for cancellation of Rawdon Square Project-Notice gibven by Shri Saugata Roy—2 hours.

There will be no oral answers to questions and there will by no mention cases on that day, i.e. 15.10.87. The questions fixed for the Chief Minister's department will appear on Monday, the 26th October, 1987.

I would now request the Ministe-in-Charge of the Home (Parliamentary Affairs) Department to move the motion for acceptance of the House.

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ—** স্যার, কার্য্য উপদেষ্টা কমিটির ১৩ তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহনের জন্য এই সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পীকার ঃ—** আশা করছি সকলে গ্রহন করছেন। এটা গৃহীত হল।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা ঃ—** অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী যে বিবৃতি এই সভায় রেখেছেন তাকে সমর্থন করে ২ । ৪ টি কথা বলতে চাই। স্বাধীনতার পর ৪১ বছর কেটে গেলেও দেখছি বন্যা এবং খরা লেগেই আছে। ৭ টা পঞ্চবার্ষিক পরিকল্পনা শেষ হয়ে গেছে এবং গোটা ভারতবর্ষে যে অনেক নদী আছে তার পরিকল্পনাও গ্রহন করা হয়েছে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের মত এখানেও ডি ভি সি পরিকল্পনা গ্রহন করা হল। কারণ পশ্চিম বাংলার ক্ষেত্রে দামোদর দুঃখের নদী ছিল। তাই টেনেসী নদীর অনুকরনে যদি দামোদর নদী উপত্যকা পরিকল্পনা যদি গ্রহণ করা হোত তাহলে দুঃখ কিছুটা দুর হোত। তাই স্বাধীনতার পর আমাদের দেশে এরকম ধরনের বন্যা হবে কেন? আমাদের ২ বছর পর প্রতিবেশী রাষ্ট্র চীনে যে হোয়াংহো নদী ছিল যাকে চীনের দুঃখ বলা হোত সেখানে এমন একটা সরকার এলেন যারা সুষ্ঠ ভাবে পরিকল্পনার মধ্য দিয়ে সমস্ত জলকে কাজে লাগালেন, জল বিদ্যুত উৎপাদন করলেন এবং অন্যান্য অনেক কাজে লাগালেন। চীন দেশে যদি এটা করা যায় তাহলে আমাদের দেশে এটা কারা যায় না কেন? আজকে বলছেন পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ১০ বছর আছে। একটু বিবেচনা করে দেখুন, সংবিধানটা ভাল করে আলোচনা করে দেখুন যে একটা রাজ্য সরকার এই সমস্ত পরিকল্পনা করতে পারেন কিনা এবং তাকে কার্যকরী করতে পারেন কিনা। যদি জেনে না থাকতে তাহলে পাগলের মত বললে কিছু হবে না। যা করার কথা তা পর্যন্ত করেননি, আজকে বলছেন পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার করলেন না কেন। ডি.ভি.সি র উদ্দেশ্য ছিল ৩ টি - ১ টি হচ্ছে বন্যা নিয়ন্ত্রন, ২ নং হচ্ছে জলবিদ্যুত উৎপাদন, ৩ নং হচ্ছে জল নিকাশী ও সেচ ব্যবস্থা। কোনটা হয়েছে কি? ১০ বছর এখানে বামফ্রন্ট সরকার আছে, ১৯৪৭ সাল থেকে এখানে বন্যা হয়নি? ভুলে গেছেন ১৯৫৯ সালের কথা? ১৯৬২, ১৯৭১, ১৯৭২ সালের কথা ভুলে গেছেন? তখন তো পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ছিলেন না। আপনারা করেন নি কেন? যেটা করতে পারতেন সেটা করতে পারলেন না। তার পরবর্তী কালে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পর ১৯৭৮ সালে একটা ভয়াবহ বন্যা হয়ে গেল। এই বন্যা আমরা মনে করি মানুষের সৃষ্টি বন্যা। বন্যা নাকি প্রকৃতির দান, প্রকৃতি নাকি বন্যা দিয়ে দিচ্ছে। আমি আমার হুগলী জেলার কথা বলতে পারি আগস্ট ২২ তারিখে যখন পশ্চিমবঙ্গের অন্যান্য অংশে খরা যাচ্ছে, আর এর আই সেন্টার থেকে জল পাঠান হচ্ছে তখন কি করে বন্যা হল? তখন তো প্রকৃতি বৃষ্টি দেয়নি। ডি ভি সি'র জল তিলাইয়া, পাঞ্চেত, মাইথন থেকে ছাড়া হবে বলে ৮ টি বাঁধ দেওয়া হবে, সমস্ত জল ধরা হবে, ৫৮ লক্ষ একর ফুট জল ধরে রাখার কথা সেই জায়গায় অর্ধেক জল ধরল। তারপর বহুদিন কেটে গেল, ঐ বাঁধের মাঝে চরা পড়ল, তার জল ধারণের ক্ষমতা কমে গেল। তারপর যদি ১৪ লক্ষ একর ফুট জল ছাড়া হয় তাহলে সেই জল কোথায় যাবে? ভাসবে না? এই সম্পর্কে কিছু বলছেন না কেন? সেজন্য দামোদর উপত্যকা পরিকল্পনা বন্যা নিয়ন্ত্রনের জন্য পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পর ১৯৭৯ সালে সংশোধিত আকারে পরিকল্পনা পাঠান হয়েছিল। কেন্দ্রীয় সরকার কি অনুমোদন দিয়েছিলেন? আজ পর্যন্ত সেটা গর্ভে পড়ে আছে। ঐ কিউসেক কথাটা আমি বুঝিনা, ১৯৭৮ সালে

৫ লক্ষ কিউসেক জল ছাড়া হল। আমার হুগলী জেলার নিম্নাংশ বিশেষ করে আরামবাগে সাবডিভিসানের খানাকুলের একটা অংশ পুড়শুড়ার সমস্ত অংশ বিচ্ছি হয়ে গেল। এবছরে দেখলাম ১ লক্ষ ৭১ হাজার কিউসেক জল ছাড়া হল, এই জল ছাড়ার ফলে যোগাযোগ ছিন্ন হয়ে গেল। আমরা মনে করি বাঁধ দিয়ে জ আটকান হলে মুণ্ডেশ্বরী, রূপনারায়ন, দামোদরের অন্যান্য অংশ দিয়ে যে জল যেত তার গভীরতা যদি বাড়ান যায় তাহলে বন্যা হবে না?

[6.40 - 6.50 p. m.]

গঙ্গা নদীর কথা তো বলাই হয়েছে যে, জলের গভীরতা বাড়াবার জন্য সারা বছর ৪০ হাজার কিউসেক জল প্রবাহিত হবার কথা। কিন্তু বাস্তবে কি হচ্ছে গঙ্গার নীচের দিকে যদি ভরে যায় তাহলে বন্যা তো হবেই। আমরা দেখেছি জেলা প্রশাসন, ম্যাজিস্ট্রেট এবং মন্ত্রী মহাশয় নিজে প্রশাসন কর্তাদের সঙ্গে নি স্পীড বোটে এসেছেন এবং মিটিং করে খাদ্যদ্রব্য বিলি করার ব্যবস্থা করেছেন। লঞ্চের মাধ্যমে খাদ্য দ্রব্য এনে বিলি করা হয়েছে। কংগ্রেসের তরফ থেকে ব হচ্ছে চুরী করা হয়েছে। আসলে দেখেছি বিভিন্ন জায়গায় কংগ্রেস পঞ্চায়েত প্রধানরা চুরীর দায়ে ধরা পড়েছে এবং এ্যারেষ্ট হয়েছে। পশ্চিমবাংলায় যদি এই বামফ্র সরকার না থাকত তাহলে বহু মানুষ না খেয়ে মরত। বিহারে কি ঘটনা ঘটেছে দেখেননি? সেখানে মানুষ না খেয়ে মরেছে, কিন্তু পশ্চিমবাংলায় কোন মানুষ মরেনি

**শ্রী প্রবুদ্ধ লাহা** ঃ—মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে বন্যা সম্বন্ধে মাননীয় অর্থমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেটা আমি পড়েছি। আমার ধারনা ছি আমাদের অর্থমন্ত্রী, যিনি এম.আই.টি-তে পড়াশুনা করেছেন তাঁর অন্তত একটা লং টার্ম ভিউ থাকবে। বন্যা যেন আমাদের কাছে একটা রেগুলার ফিচার হ পড়িয়াছে। আমরা করেছিলাম এই সমস্যা সমাধানর জন্য তিনি আমাদের একটা আশার আলো দেখাবেন। কিন্তু তিনি যে সমস্ত মেজার নেবার কথা বললে তাতে দেখলাম এগুলো সব স্টপ গ্যাপ মেজার্স - পার্মানেন্ট সলিউসনের কোন কথা নেই। আমরা পূর্ববর্তী বক্তা বললেন, চীনে হেয়াংহো নদীকে এক সময় চীনে দুঃখ বলা হোত, কিন্তু আজকে সেখানে বন্যাকে প্রতিরোধ করা হয়েছে। আমাদের অর্থমন্ত্রী এম.আই.টি - তে পড়াশুনা করেছেন এবং কিছুদিন আগে মুখ্যমন্ত্রী আমেরিকায় গিয়ে ল্যাস ভেগাসে সিজার প্যালেসে ছিলেন সেখানে শুধু জুয়া খেলা হয়। মুখ্যমন্ত্রী আমেরিকায় গিয়ে যদি মিসিসিপি, টেনিসিতে কিভাবে বন্যাবে প্রতিরোধ করা হয়েছে সেটা দেখতেন তাহলে তাঁকে আমি সাধুবাদ জানাতাম। কিন্তু আমাদেব মুখ্যমন্ত্রী চীনে না গিয়ে আমেরিকায় গেছেন নাতী নাতনীদের নি এবং লস এঞ্জেল্‌স, স্যান-ফ্রানসিসকো, ডিজ্‌নীল্যান্ড, এয়ান্ডারল্যান্ড, টুমরো ল্যান্ড প্রভৃতি জায়গাগুলি দেখেছেন। এই তো তাঁর কাজ। বামফ্রন্ট সরকার চীনে হোয়াংহোর ইনপিরেসন নিতে চান না। আপনারা চীনের এক্সপিরেসন নিতে চাননা, আপনারা চান স্টপ - গ্যাপ এ্যারেঞ্জমেন্ট। আপনারা পঞ্চায়েতের হাতে টাক তুলে দিলেন যাতে পঞ্চায়েতের ইলেকসানের সময় আপনাদের সুবিধা হয়। মুখ্যমন্ত্রী কি সেচমন্ত্রীকে কনফিডেন্স - এ রেখেছিলেন? আমরা জানি মুখ্যমন্ত্রী তাঁকে টোট্যালি ডার্কনেস - এ রেখেছেন। তিনি সুপার মিনিস্টার অসীমবাবুকে নিয়ে হেলিকপ্টারে ঘুরে বেরিয়েছেন। অর্থাত এক্সট্রা - কন্সটিটিউসন্যাল অথরিটি, ওভা কন্সটিটিউসন্যাল অথরিটি তিনি অর্থমন্ত্রীকে দিয়েছেন। আজকে সেচ দপ্তরের সঙ্গে সরকারের যে সম্বন্ধ চলছে তাতে সাধারণ মানুযের নাভিশ্বাস উঠছে। রেসটোরেস ওয়ার্কের ক্ষেত্রে এই দপ্তরকে টোট্যালি নেগলেক্ট করা হচ্ছে। এই দপ্তরের যাঁদের টেকনিক্যাল নো - হাউ রয়েছে তাঁদের কোন পরামর্শ নেওয়া হচ্ছে না। কেব পঞ্চায়েতে - পঞ্চায়েত স্মরণং গচ্ছামি। এ ছাড়া এদের আর কিছু কি দেখতে পাচ্ছেন? এই বার দেশের লোক বন্যা কবলিত হচ্ছে তার জন্য একটা পার্মানে সলিউসনের কিছু করেছেন কি? এই যে জল বেড়ে যায় তার সলিউসনের জন্য কোন টোট্যাল এমফ্যাসিস কিছু করেছেন। দেবব্রতবাবু খুব ভদ্রলোক চুরি-টু করার বিরোধী টাকা পয়সা মেরে দেওয়ার ব্যাপারে তিনি বাধা সৃষ্টি করেন। সেইজন্য তাঁকে এর মধ্যে ইনভলবড করা হোল না- তাঁকে আপনারা এ্যাভয়েড ক যাচ্ছেন। এই যে আপনাদের পার হেড ৩ কেজি করে জিনিসপত্র দেবার কথা, সেখানে আপনারা মাত্র আড়াইশো গ্রাম করে রিলিফ মেটিরিয়াল দিয়েছেন। অবশ সি.পি.এম এলাকাগুলিতে বেশী করেই দেওয়া হয়েছে। বিশেষ করে তদের ক্যাডারদের বেশ ভাল করেই দেওয়া হয়েছে। আপনারা যেসব হোগলা দিয়েছেন সে হোগলায় মানুষ থাকতে পারে না। ম্যাচিং গ্রান্ট কেন্দ্রীয় সরকার ৫০% দেওয়ার কথা আর ৫০% ষ্টেট গভর্ণমেন্টের দেওয়ার কথা। কিন্তু দেখা যাচ্ছে আপনার কোন জায়গাতেই ৫০% দেন নি - কেন্দ্রীয় সরকারকে সেটা মেক আপ করতে হয়েছে। আজকে যে বন্যায় ক্ষতিগ্রস্ত মানুষ কোন কাজ পাচ্ছে না খেতে পাচ্ছে না এই সব স্কুল বাড়ীগুলি ভেঙ্গে গেছে কোন জায়গায় ক্ষতিগ্রস্ত হয়েছে রাস্তাঘাটের যে দুরবস্থা হয়েছে, তার জন্য আপনারা কি করেছেন? আজকে যেভাবে চাষের ক্ষতি হয়েছে তাতে কৃষকদের কৃষি ঋণ মকুব করা উচিত। লোকে রান্না করার ফিউয়েল পাচ্ছে না - কি ব্যবস্থা নিয়েছেন তার জন্য? আজকে এই পার্মামেন্টলি খরা বন্যা হচ্ছে তার জন্য আমি মনে করি একটা সর্বদলীয় সার্ভে কমিটি করে একটা পার্মানেন্ট ব্যবস্থা করা উচিত। কিন্তু সে সিরিয়াসনেস আপনাদে নেই। কেবল কেন্দ্রীয় সরকারকে প্রাইম মিনিষ্টারকে দোষারোপ করছেন। কিন্তু তাদের কাছে এ রকম একটা সার্ভে কমিটি করে পার্মামেন্ট সলিউসনের জন্য কো সাজেসন রেখেছেন? বড় বড় নদীগুলির রক্ষণাবেক্ষণের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কিন্তু ময়ূরাক্ষী, লোয়ার দামোদর ইত্যাদি সব তো আপনাদের দায়িত্ব। সম্বন্ধে আপনারা কি স্কীম করেছেন? এটা তো আপনাদের করা উচিত ছিল - যেখানে প্রতি বছর খরা বন্যা লেগেই আছে। কিন্তু করেন নি - একটা পার্মানে সলিউসনের জন্য কোন কংক্রীট প্রপোজ্যাল সেন্ট্রাল গভর্ণমেন্টকে দিয়েছেন কি? এটা তো আপনাদের জুরিডিকসনে আছে। আপনারা আর মার্কসবাদের মাধে নাই, মুখে কেবল বড় বড় বুলি। আপনারা বলছেন এটা গত গিফটেড - ইট ইজ বিয়ন্ড ইউ? এই কি [illegible] কথা? আর এদিকে সব টাকা পার্টি ফাণ্ডে চলে যাচ্ছে ত্রাণের নাম করে। আপনাদের এখন লস এ্যানজেলসের দিকে নজর। আপনাদের মুখ্যমন্ত্রী এখন লসএ্যানজেলসে যাচ্ছেন, সানফ্রানসিসকোতে যাচ্ছেন তা উনি যান - তবে ওদের ভাল জিনিসটা আপনারা নেবার চেষ্টা করুন। এই বলে শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত** ঃ—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী বর্তমান বন্যা পরিস্থিতির উপর একটা লিখিত দিয়েছেন। কিভাবে বন্যা পরিস্থি

থেকে মানুষদের রক্ষা করা হয়েছে, বন্যায় ক্ষতিগ্রস্ত স্কুল রাস্তাঘাট, মানুষদের বাড়ী ঘরদোর মেরামতের জন্য সাহায্য করা হয়েছে তারএকটা ফিরিস্তি এখানে দিলেন। আমি একটা কথা বলে দিতে চাই যে আমাদের এই পশ্চিমবাংলায় প্রায় প্রতি বছরই বন্যা বা খরা এই রকম প্রাকৃতিক দুর্যোগ লেগেই আছে। এই প্রকৃতির অত্যাচার সেটা খরাই বলুন আর বন্যাই বলুন এগুলি কি মানুষের দ্বারা প্রতিরোধ করা যায় - করা কি সম্ভব? এটা অবশ্য চিন্তার কথা। কিন্তু সবগুলিই অপ্রতিরুদ্ধ একথা বলা যায় না।

[6.50 - 7.00 p. m.]

আজকে বিজ্ঞানের অগ্রগতি হয়েছে কেন্দ্রীয় সরকার বলছেন আমরা একবিংশ-শতাব্দীর দিকে যাচ্ছি দেশের অাগ্রগতি হচ্ছে, উন্নত বৈজ্ঞানিক প্রযুক্তি বিদ্যার অগ্রগতি সত্ত্বেও আমাদের পশ্চিমবঙ্গে বা সারা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় বন্যা হচ্ছে এই প্রাকৃতিক বন্যার জন্য মূল দায়ী হচ্ছে মানুষ এবং এই বন্যা মনুষ্য সৃষ্ট বন্যা, এটা আমরা বলতে পারি কারণ, আমাদের দেশের বন্যা নিয়ন্ত্রনে করবার জন্য যে সমস্ত পরিকল্পনাগুলি গ্রহন করা হয়েছে তা সঠিকভাবে রূপায়িত হয়নি। একটু আগে ডি.ভি.সি.র কথা উঠেছিল। এই ডি.ভি.সি. পরিকল্পনা রূপায়নের ক্ষেত্রে প্রখ্যাত বিজ্ঞানী ডাঃ মেঘনাদ সাহা হুঁশিয়ারি দিয়েছিলেন, যেভাবে এই পরিকল্পনা রূপায়িত হতে যাচ্ছে তাতে ২৫ বছরও লাগবে না এই আসতে - অর্থাৎ বন্যা নিয়ন্ত্রনের জায়গায় বারে বারে বন্যা আসবে, আমাদের পশ্চিমবঙ্গে ভাসবে। বাস্তবে আজকে তাই রূপ নিচ্ছে নদীর জল ধরে রাখবার জন্য যে ড্যামগুলি করার কথা, তা হয়নি। ফলে অতিরিক্ত জল ধরে রাখতে পারে না, ছেড়ে দেওয়া হয়। তার ফলে নীচু জেলাগুলি ভাসতে থাকে। আর নিম্ন বঙ্গের নদীগুলি দীর্ঘদিন ধরে ভরাট হয়ে গেছে পলি জমে জমে, সেগুলি সরানোর ব্যবস্থা করা হয়নি। নদীগুলির জল ধারণের কোন ক্ষমতা নেই, সমস্ত ভাসিয়ে দেয়। বছরের পর বছর ধরে এই জিনিস আমরা দেখে আসছি। সেই জন্য এটা আমরা বলি যে, এই ব্যাপারে প্রকৃতি যতটা না দায়ী, তার চেয়ে শাসক গোষ্ঠীর মানুষ, যারা ক্ষমতায় আছেন, তারাই বেশী দায়ী। এখন প্রশ্ন উঠতে পারে যে, এর জন্য কেন্দ্রীয় সরকারই দায়ী - এটা ঠিক যে, কেন্দ্রীয় সরকারের যে প্রকল্পগুলি রূপায়িত করার কথা আজও তারা তা রূপায়িত করেন নি। কিন্তু সাথে সাথে এটাও বলতে হবে যে পশ্চিমবঙ্গে সরকারও দু এক বছর ক্ষমতায় নেই, তারাও ১০ বছর পা করে ১১ বছরে পা দিয়েছেন। এই সময়ের মধ্যে তারা কতটা কি তাদের দায়িত্ব পালন করেছেন সেটাও আজকের বিচার্য্য বিষয়। তারা বিজ্ঞান কতটা কি তাদের দায়িত্ব পালন করেছেন সেটাও আজকের বিচার্য্য বিষয়। তারা বিজ্ঞান সম্মত ভাবে, বাস্তব সম্মতভাবে দেশের মানুষকে রক্ষা করবার জন্য দেশের বন্যা নিয়ন্ত্রণ করবার জন্য কতটা কি করেছিল, সেটাও আজকের বিচার্য্য বিষয়। এটা বিচার করে দেখলে দেখা যায় যে, এই সরকারও ১০ বছরের ভিতর বাস্তবিক ভাবে বন্যা নিয়ন্ত্রণ করবার জন্য দৃঢ় পদক্ষেপে কোন পরিকল্পনা সেইভাবে গ্রহণ করেন নি। এটা একেবারে সত্যি কথা এই বিষয়ে শুধু কেন্দ্রীয় সরকার দায়ী নয়, পশ্চিমবঙ্গ সরকারও সমভাবে দায়ী। বড় বড় নদী পরিকল্পনার দিকে কেন্দ্রীয় সরকার যেমন নজর দিচ্ছেন না, তেমনি রাজ্য সরকারের নিয়ন্ত্রণে যে সমস্ত ছোট ছোট নদী আছে, যেগুলি রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত— সেখানে একটা স্লুইস গেট করে দিলে অনেক উপকার হতে পারে, বন্যা রোধ হতে পারে, এই রকম পরিকল্পনা আপনারা কি গ্রহণ করেছেন বা জল নিষ্কাশনের ব্যবস্থা করেছেন? আপনারা তা তো করতে পারেন নি। সামান্য কয়েকটা স্লুইস গেট করে দিলে জল নিষ্কাশন হয়ে যেতে পারে, নদীর পলি সরিয়ে দিলে, খাল কেটে দিলে বিরাট এলাকার জল জমতে পারে না, সেই ব্যবস্থাও আপনারা করেন নি। আপনারা সরকারের দায়িত্বে থেকে এটা এড়িয়ে যেতে পারেন না। উত্তরবঙ্গের বিভিন্ন জেলা দফায় দফায় এই ভাবে ভাসছে এবং স্বাভাবিকভাবেই সেখানে মানুষের জন্য ত্রাণের প্রশ্ন এসে যাচ্ছে। এই ত্রান কার্যের ক্ষেত্রেও দেখা যাচ্ছে বাম ফ্রন্ট সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। কারণ, বক্তৃতা দিয়ে এত ত্রিপল দিয়েছি, রিলিফ দিয়েছি এত ইত্যাদি এই সব বলা যেতে পারে, কিন্তু চিত্রটা আলাদা বন্যার সামনে দাঁড়িয়ে বাস্তব চিত্রটা দেখা যাচ্ছে প্রয়োজনের তুলনায় অতি নগণ্য। মানুষ রাস্তার উপর থাকে, গাছের উপর থাকে, উঁচু ডাঙ্গা জায়গায় আশ্রয় নেয়। তারা দিনের পর দিন খোলা জায়গায় বাস করে। আর খাদ্য সামগ্রী নাম মাত্র যায়। সামান্য কিছু চিড়ে, গুড় দিয়ে পৌছায়। হাজার হাজার মানুষ জড়ো হয়, আর সেখানে সামান্য ছিটে ফোঁটা খাবার দেওয়া হয়। সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে টোটাল এত জিনিস দেওয়া হয়েছে বলা হলেও যে সংখ্যক মানুষ দুর্গত, অসহায়, তার তুলনায় খুবই নগণ্য। আপনারা মাথা পিছু কতটা দিতে পেরেছেন? ত্রিপলের জায়গায় হোগলা সাপ্লাই হতে পারে—খরা, বন্যার মত প্রাকৃতিক বিপর্যয়ের ক্ষেত্রে দেখা যাচ্ছে একদল লোক এই সমস্ত খাদ্য সামগ্রী সরবরাহ করার জন্য উদগ্রীব হয়ে আছে। সেই সময় প্রশাসনিক দায়িত্বে থেকে বি. ডি. ও., এস. ডি. ও ডি. এম. এরা হাতের কাছে যাকেই পান তার নাম লিষ্টেড করে নেন সাপ্লায়ার হিসাবে। আর তখন দেখা যায় বন্যা দুর্গত মানুষের জন্য এদেরকে টার্পোলিন, চিড়ে, গুড় ইত্যাদি অন্যান্য খাদ্য সামগ্রী সরবরাহ করার জন্য টেন্ডার দেওয়া হয়।

সেখানে জিনিযপত্রের সরবরাহ যা আসে তা অত্যন্ত নিম্নমানের এবং তার ভেতর দিয়ে প্রচুর অর্থের অপচয় হয়। এরমধ্যে কতখানি সরকারী কর্মচারীরা জড়িত সেটা অন্য কথা কিন্তু এটাই হচ্ছে বাস্তব কথা। উত্তর ও দক্ষিণবঙ্গের বন্যা দুর্গত অসহায় মানুষদের জন্য যুদ্ধকালীন পরিস্থিতির মত যেভাবে এই পরিস্থিতির মোকাবিলা করা উচিত ছিল এবং এ সমস্ত মানুষের খাদ্য, বস্ত্র, বাসস্থান, পানীয়জল ইত্যাদি যে ভাবে সরবরাহ করা উচিত ছিল তা করতে বামফ্রন্ট সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন, মানুষকে সেইভাবে সাহায্য তারা করতে পারেন নি। স্যার, একটা প্রাকৃতিক দুর্যোগ যখন ঘটে এবং সেই সময় বারে বারে যে প্রশ্নটা ওঠে বিভিন্ন দলের পক্ষ থেকে সেটা হচ্ছে, ত্রাণসামগ্রী বন্টন নিয়ে অভিযোগ। সেখানে অভিযোগ ওঠে দলীয় স্বার্থের কথা চিন্তা করে বা দলের লোকেদের দেখে দেখে বিচার করে ত্রাণসামগ্রী বন্টন করা হয় সেখানে যে পঞ্চায়েত যে দলের হাতে আছে বা যে পঞ্চায়েত সমিতি যে দলের হাতে আছে সেই দলীয় দৃষ্টিভঙ্গীতে বিচার করে ত্রাণ সামগ্রী বন্টন করা হয়। এটা কিন্তু সম্পূর্ণ অস্বীকার করা যায় না। তাই বারে বারে বলা হয় সর্বদলীয় কমিটি করে তার মাধ্যমে

ত্রানসামগ্রী বন্টন করা হোক। বামফ্রন্ট সরকার এইভাবে সর্বদলীয় কমিটি করে তার মাধ্যমে সততার সঙ্গে কাজ করে যদি রিলিফ বন্টন করেন তাহলে তাতে তাদে ভয়টা কোথায় সেটা আমি বুঝতে পারি না। যে কোন রাজনৈতিক দলের সমর্থকই হোক না কেন একটা মানুষ, যে বন্যার্দুত তার নামটা সর্বদলীয় কমিটির মাধ্য ঠিক করে ত্রাণ সমাগ্রী বন্টনের আপত্তি কোথায় সেটা আমি সরকারের কাছে জিজ্ঞাসা করছি। এতে আমি মনে করি আপনাদের ভয় পাবার কোন ব্যাপার নেই বামফ্রন্ট তো বারে বারে বলেন যে তারা জনগণের সরকার, জনগনকে সঙ্গে নিয়ে চলেন তা যদি ঠিক হয় তাহলে জনপ্রতিনিধিদের নিয়ে কমিটি করে কা বেনিফিসিয়ারী হবে সেই নামগুলি সিলেক্ট করে ক্ষতিগ্রস্তদের নির্নয় করার ক্ষেত্রে আপত্তি কি থাকতে পারে আমি বুঝতে পারি না। মাননীয় অর্থমন্ত্রীমহাশয়ে আমি বলব, এই বিষয়টা বিশেষভাবে ভাবার দরকার আছে বলে আমি মনে করি। আজকাল আমরা দেখছি, বামফ্রন্ট সরকার দলীয় দৃষ্টিভঙ্গী নিয়ে পঞ্চায়েতে মাধ্যমে রিলিফের টাকাপয়সা বিতরণ করছেন এবং এর মাধ্যমে তাঁরা দলীয় স্বার্থ চরিতার্থ করছেন। স্যার, এ ব্যাপারে আমাদের অভিজ্ঞতা হল, প্রাকৃতিক বিপর্য যখন মানুষ পড়েন তখন আমরা দেখি, যখন যে শাসকদল থাকেন তখন তারা দলীয় দৃষ্টিভঙ্গী নিয়ে রিলিফ বা অনুদানের টাকা বন্টন করেন। সামনে পঞ্চায়ে নির্বাচন, আমরা তাই দেখছি, সেটাকে ভিউ করেই বামফ্রন্ট সরকার এই রিলিফ-এর কাজ দলীয় দৃষ্টিভঙ্গীতে করছেন। সর্বদলীয় কমিটির মাধ্যমে এটা করুন এ অনুরোধ অর্থমন্ত্রীমহাশয়ের কাছে রাখছি।

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মুর্শিদাবাদ জেলার বন্যা পরিস্থিতি সম্পর্কে কয়েকটি কথা বলব। আমার স্নেহাস্পদ, অনু মান্নান হোসেন এখানে বক্তৃতা করার সময় কয়েকটি পরিসংখ্যান দিয়েছেন ৭ ই সেপ্টেম্বর তারিখের এবং তারমাধ্যমে তিনি হাউসকে বিভ্রান্ত করেছেন, সেই বিভ্রা কাটানোর জন্য আমি কয়েকটি কথা বলব। ৭ ই সেপ্টেম্বর যে বন্যা হয়েছিল এবং তার পরবর্তীকালে যে বন্যা হয়েছিল সেটাই সবচেয়ে ভয়াবহ বন্যা হ'ল। তা রিপোর্ট পরে এসেছে, সেই রিপোর্টের কোন কথা না বলে তিনি এ' সময়ের কিছু কথা বলেছেন। আমাদের মুর্শিদাবাদ জেলার মোট ২৬টি ব্লকের মধ্যে ২৫ ব্লকই দ্বিতীয় দফার বন্যায় প্লাবিত হয়েছে। প্রথম দফায় ৩ লক্ষ ৪৫ হাজার মানুষ এ্যাফেকটেড হয়েছিলেন, পরের দফায় ১২ লক্ষের বেশী মানুষ এ্যাফেকটে হয়েছেন। প্রথম দফায় ৪০৭টি গ্রাম এবং পরের দফায় ১ হাজারের বেশী গ্রাম প্লাবিত হয়েছে। প্রথম দফায় ৩ লক্ষ ৪৫ হাজার মানুষ এ্যাফেকটেড হয়েছিল পরের দফায় ১২ লক্ষের বেশী মানুষ এ্যাফেকটেড হয়েছেন প্রথম দফায় ৭টি জীবনহানি হয়েছে, পরের দফায় হয়েছে ৩০ টি। প্রথম দফায় এলিয়া এ্যাফেকটে হয়েছিল ৫২৫ বর্গকিলোমিটার, পরের দফায় ১৭৫৬ বর্গ কিলোমিটার। প্রথম দফায় ক্রপ ক্ষতিগ্রস্ত হয়েছিল ৩ হাজার ৫৬৮ হেক্টর জমির পরের দফায় হয়ে ৩৭ হাজার৭৭৩ হেক্টর জমির।

[7.00—710]

এই যে সংখ্যার কথা বলছি এটা কেন্দ্রীয় সরকারকে আমরা যে রিপোর্ট দিয়েছি তার ভিত্তিতে বলেছি। আমাদের সেই সময়ে যে ক্ষতি হয়েছে সেটা হচে ১৩৪ লক্ষ টাকা। প[illegible]। আমাদের ক্ষতি হয়েছে ১ কোটি ৫৩ লক্ষ ৪৭ হাজার টাকা। কটেজ ইন্ডাস্ট্রি প্রথমে ক্ষতি হয়েছে ৩০ টা, পরবর্তীকালে ক্ষতি হয়েছে ২০৯ টা। আমাদের যে সমস্ত ক্যাটেলের ক্ষতি হয়েছে তার সংখ্যা হচ্ছে প্রথমে ৫৬ হাজার, [illegible] ২ লক্ষ ৯০ হাজার। বাড়ী পার্সিয়ালী ক্ষতি হয়েছে প্রথমে ৯ হাজার ২০৮ টি [illegible]। ৫৬ হাজার ৯৩০ টি। সম্পূর্ণভাবে বাড়ী নষ্ট হয়েছে প্রথমে ৭ হাজার ৯৪২ টি, পরবর্তীকালে ৭৫ হাজার ৪০৫টি আমাদের প্রথম দফায় পার্শিয়াল ড্যামেজ হয়েছিল সেটা ৩ লক্ষ, পরবর্তীকালে ১ হাজার ২২৩ টি। আমাদের প্রথম দফায় রেসকিউ করতে হয়েছিল ২১ হাজার ৫২৪ জনকে, পরবর্তীকালে ৩ লক্ষ ৩৭ হাজার ৮৩২ জনকে। প্রথম দফায় আমাদের রেসকিউ ক্যাম্প করতে হয়েছিল ৫৮ টি, প[illegible] করতে হয়েছিল ৮০৯ টি। এছাড়াও আমাদের রাস্তা-ঘাটের সমস্ত হিসাব আমি দিয়েছি। এইভাবে হাউসকে আপনারা বিভ্রান্ত করেছেন। আমি আরো দুঃখীত যে আমাদের প্রবীন সদস্য মাননীয় হবিবুর রহমান সাহেব রাজনীতির কথা করেছেন। মুর্শিদাবাদ জেলায় বন্যার আশঙ্কা নিয়ে আমাদের অভিশপ্ত জীবন-যাপন করতে হচ্ছে। উনি এখানে রাজনীতির কথা বললেন। রাজনীতি কারা করছেন? আমি ১৬ তারিখে, ১৭ তারিখে গেছি। রাজনীতি যদি করতে হয় তাহলে প্রথমেই আমাকে ডোমকল যেতে হয়, কিন্তু আমি তো যাইনি। প্রথমে গিয়েছিলাম ভগবানগোলা ১ নম্বরে যেখানে কংগ্রেস সভাপতি আছেন। জঙ্গীপুরে, ভগবানগোলায় পঞ্চায়েত সমিতিতে গিয়ে দেখেছি যে সেখানে কংগ্রেসীরা বি. ডি. ও অফিস ঘেরাও করে বসে আছে, তারা কাজ করতে দিচ্ছে না। আমাদের লোকেরা যখন মানুষকে রেসকিউ করার জন নৌকা খুঁজছে তখন তারা বি. ডি. ও অফিস ঘেরাও করে বসে আছে। লালগোলাতেও তারা বি. ডি. ও অফিস ঘেরাও করে বসে আছে, জঙ্গীপুরেও সেই একই অবস্থার সৃষ্টি করেছে। ওদিকে ভগবানগোলা-২, সেখানে আমাদের পঞ্চায়েত সমিতিতে গিয়ে দেখেছি যে ব্লক অফিসে ঢুকবার মত অবস্থা নেই কারণ সেখানে জল ঢুকে গেছে। সেখানে বি. ডি. ও. সাহেব লুঙ্গি পরে আমাদের লোকদের নিয়ে ছুটেছেন মানুষকে উদ্ধার করার জন্য। আপনারা রাজনীতির কথা বলছেন। আজকে ৪০ বছর ধরে এই রিলিফ নিয়ে কংগ্রেস রাজনীতি করেছে। এই নিয়ে আমরা রাজনীতি করিনা। আমি ১৬ তারিখে ১৭ তারিখে গেছি, ১৮ তারিখে আমাদের অসীমবাবু এবং ১৯ তারিখে সাত্তার সাহেব গেলেন। আমরা ২ জন মন্ত্রী সেখানে ঠিক করেছিলাম যে এখানে কোন রাজনীতি করা হবে না। এখানে কন্ট্রোল রুম হবে এবং সেই কন্ট্রোল রুমে সকলে কাজ করবো। সব রকমের বিরোধী এম. পি., এম. এল. এ. সকলকে বলেছিলাম যে আপনারা, প্রতিদিন সন্ধ্যায় বি. ডি ও. সাহেব অফিসে বসবেন, আপনাদের অভিযোগ থাকে সেখানে জানাবেন। আমি জেলা ম্যাজিস্ট্রেট. এস. পি কে নিয়ে ঘুরে ঘুরে দেখেছিলাম কোথাও কোন ভাবে কোন অন্যায় হয়েছে কি না। আমরা দেখেছি যে রাজনীতি যদি কেউ করে থাকে সেটা জঙ্গীপুরে করা হয়েছে। সেখানে পঞ্চায়েত সমিতিকে কাজ করতে দেবেনা। আমরা বলেছি যে গণতান্ত্রিক যে রীতি-নীতি আছে তার মাধ্যমে কাজ করতে হবে। পঞ্চায়েতের মাধ্যমে কাজ করতে গেলে ওদের পঞ্চায়েত সমি

বলছে যে সি. পি. এম-এর গ্রামপঞ্চায়েতকে কাজ করতে দেবে না। কিন্তু এই রকম রাজনীতি করার প্রচেষ্টাকে বানচাল করে দিয়েছে মুর্শিদাবাদ জেলার জনগণ। সেখানে সরকারীভাবে যে সাহায্য দেওয়া হয়েছে সেই সাহায্যের চেয়েও জনগণ যেভাবে সেখানে এগিয়ে এসেছিল এবং সাহায্য করেছিল, সেই সাহায্যের জন্য সেখানকার মানুষ বেঁচেছে। আমরা আজকে জনগণের সঙ্গে আছি। কিন্তু আপনাদের নেতারা, আপনারা সেদিন কোথায় ছিলেন? সেখানে আমাদের নেতারা, আমরা সকলে মিলে গেছি, সেখানে যে অঞ্চলে বন্যা হয়নি সেখানকার মানুষ রুটি, কাপড় ইত্যাদি নিয়ে বন্যার্ত মানুষের কাছে গিয়ে দাঁড়িয়েছে এবং তাদের সাহায্য করেছে তার ফলে আপনাদের এই রাজনীতি তারা ভাঙ্গতে পেরেছে। আজকে ভাবতে হবে কেন বন্যা হয়, কেন মুর্শিদাবাদ জেলায় বন্যা হয়েছে?

বৃষ্টির জন্য? ভাবতে হবে মুর্শিদাবাদ জেলায় আমরা বাস করি অভিশপ্ত জীবন নিয়ে। প্রতি বছর বন্যা হবে, কাঁদি, বড়ুয়া ডুববে, তিলজলায় যখন জলের দরকার তখন জল পাবে না, টেল এন্ডে গিয়ে জল পাবো না। জলটা যখন দরকার হবে না, তখন জল দেবে, ফলে বড়ুয়া কাঁদি একদিনে ভেসে যাবে, আর অন্য দিকে—ভাবতে পারা যায়, গঙ্গা নদীতে বন্যা হচ্ছে ফরাক্কা ব্যারেজের জন্য, যে ফরাক্কা ব্যারেজে তিন দিন ধরে বৃষ্টি হলেই বন্যা পরিস্থিতির সৃষ্টি হচ্ছে আর এদিকে খরায় শুকিয়ে যাচ্ছে উত্তর প্রদেশ, অথচ ফরাক্কাতে তিনদিন বৃষ্টি হলে, সেই তিন দিনের বৃষ্টি ধরে রাখতে পারলো না গঙ্গা। ফরাক্কায় ১৯৪৮ সালে যে লেভেল হয়েছিল, তার চেয়ে বেশী লেভেলে চলে গেল, সেই জলকে বার করতে পারলো না, আপনারা জানেন না? পদ্মা আজকে শুকিয়ে গেছে, উপচে চলে এলো। কারণ পদ্মায় চর পড়ে গেছে, সেই জলটা উপচে চলে এলো। আমার মনে আছে ১৩৪৫ সালে, ১৯৩৮ সালে বন্যার সময় আমি নয় বছরের ছেলে, তখন ভাসান হয়েছিল, তখন কিন্তু আমরা উত্তর দিক থেকে বন্যা আসতে দেখিনি। দেখলাম জলঙ্গী, ডোমকল, রানীনগর, হরিহরপাড়া, নওদা, এই সব জায়গার বন্যা গঙ্গা থেকে আসেনি, ভাগীরথী থেকে আসেনি, এই বন্যা হলো এ' পদ্মা থেকে, বাংলাদেশ থেকে। এই বন্যা আসছে কেন? সেটা হচ্ছে ত্রুটির জন্য। এতদিন ধরে যে পরিকল্পনা হয়েছে, আজকে ভারত সরকার সেই সমস্ত পরিকল্পনার মধ্যে দিয়ে যে ত্রুটি করেছে, নদী পরিকল্পনার যে ত্রুটি করেছে, বাঁধের যে ত্রুটি করেছে, সেই ত্রুটিগুলোর জন্য আজকে মুর্শিদাবাদ জেলার অভিশপ্ত জীবন। তাই আজকে আমি মনে করি, আমার শেষ কথা হচ্ছে মুর্শিদাবাদ জেলাকে যদি বাঁচাতে হয়—আজকে কী অবস্থায় আছে? আপনার বাড়ির পাশে তো দেখতে পাচ্ছি এ' ভাগীরথী এবং পদ্মা ১.২৫ কিলো মিটারের দূরত্ব, কখনও ভেঙে গেলে শুধু মুর্শিদাবাদ শেষ হয়ে যাবে তা নয়, মুর্শিদাবাদ, নদীয়া, সমস্ত কোথায় চলে যাবে। কাজেই, আসুন আপনারা এই যে ত্রুটি পূর্ণ পরিকল্পনা হয়েছে, এই পরিকল্পনার কোথায় ত্রুটি, কোন্ অবৈজ্ঞানিক— হ্যাঁ, এখনও মাননীয় সদস্যরা বলছেন, ভাবতে পারেন এখন, না কোন ভারতবর্ষের ঐক্যকে যেমন রক্ষা করার জন্য ভাবেন নি, ভারতবর্ষের ভৌগলিক লক্ষ্যকে রক্ষা করবার জন্য ভাবেন নি। তাই বিহার, উড়িষ্যার যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, যতক্ষণ জল থাকবে, ততক্ষণ আমরা বন্যায় শেষ হয়ে যাবো, আর আমাদের যখন জল দরকার হবে, তখন আমরা জল পাবো না। ভারতবর্ষের আজকে যেমন ভৌগলিক ঐক্য নষ্ট হচ্ছে, জল বন্টনের লক্ষ্যকেও নষ্ট করে চলেছে। তাই আমাদের ভাবতে হবে নুতন করে মুর্শিদাবাদ জেলা, নদীয়া, এই সমস্ত জেলাগুলোকে যদি সত্যিকারের বাঁচাতে হয়, জেলার অস্তিত্ব থাকবে কিনা ভাবতে হলে দরকার হচ্ছে একটা যৌথভাবে চিন্তা করা পশ্চিমবাংলার আয়তনের বাইরে এই সব চিন্তা করতে হবে। আজকে ফরাক্কায় পাহাড়ী নদীর জলে ডুবে যায়। বিহার সরকারের সঙ্গে যদি যোগাযোগ করা হয়, কো-অর্ডিনেশন যদি না করা হয় তাহলে আজকে ফরাক্কা কী করে বাঁচবে? সেই জন্য সর্ব ভারতীয় ভাবে এটাকে নুতন করে ভাবনা চিন্তা করে পরিকল্পনায় যে ত্রুটিগুলো হয়েছে, বৈজ্ঞানিকভাবে চিন্তা করে পরিকল্পনা মাফিক যদি সেই ত্রুটিগুলোকে দূর করা যায়, তাহলেই আজকে মুর্শিদাবাদের অভিশপ্ত জীবন থেকে আমরা বাঁচবো। তাই আজকে আসুন, আমরা সকলে মিলে সেই প্রচেষ্টা করি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কানাই ভৌমিক :** মাননীয় উপাধ্যক্ষমহাশয়, এবারে বন্যা নিয়ে আলোচনা অনেকক্ষণ ধরে শুনলাম। আমাদের পশ্চিমবাংলায় এবারে যে বন্যা হয়েছে, বছরে বছরে কোন না কোন জায়গায় এই ধরণের বন্যার বিষয়ে আমাদের আলোচনা করতে হয়। এখন এই বিষয়টা এবারে শুধু বন্যা হয়েছে বলে নয়, এই বিষয়টা একটা গুরুত্বপূর্ণ বিষয় হিসাবে আমাদের পশ্চিমবাংলার অর্থনীতির কাছে দাঁড়িয়েছে, দলমত নির্বিশেষে সমস্ত মানুষেরা ভাবছেন, জনসাধারণও ভাবছেন। আমি এই পিরিয়ডের মধ্যে মেদিনীপুর জেলার বিভিন্ন সময়ের বন্যা দেখেছি, নর্থ বেঙ্গল এর যে বন্যা প্রত্যক্ষ ভাবে অনুভব করার জন্য দুটি যে জেলায় বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে, তার মধ্যে আমি গিয়েছিলাম মালদহ এবং পশ্চিম দিনাজপুরে।

[7.10—7.20]

বন্যা দুর্গত জনসাধারণের ক্ষয়ক্ষতি আমি দেখে এসেছি এবং সে পরিপ্রেক্ষিতে ত্রাণ ইত্যাদির বিষয়ে আমাদের অর্থমন্ত্রী এখানে একটা বিবৃতি রেখেছেন। এ বিষয়ে তাঁর কাছ থেকে আমরা একটা রূপ-রেখাও পেয়েছি। এই ক্ষেত্রে আমি যে বিষয়টির ওপর বেশী গুরুত্ব দিতে চাই সেটা হচ্ছে, বন্যা হবার পরে একটা ফেজ্ হচ্ছে মানুষকে বন্যার কবল থেকে উদ্ধার করে বাঁচান এবং তাদের রিলিফ দেওয়া। সে কাজ আমরা করেছি এবং এখনো করছি। ত্রিপল, ওষুধ, অন্যান্য প্রয়োজনীয় জিনিস-পত্র এখনো দেওয়া চলছে এবং তা আরো কিছু দিন চলবে। ২য় ফেজ্ হচ্ছে, বন্যার জল জমি থেকে নেমে যাবার পরে সে জমিতে আবার নতুন করে ফসল তৈরী করার জন্য উদ্যোগ গ্রহণ করা। এই উদ্যোগ গ্রহণের প্রচেষ্টার ওপরই আজকে আমাদের সবাইকে গুরুত্ব দিতে হবে। বন্যার জল নেমে যাবার পরে কৃষকদের প্রধান দাবীই হচ্ছে— পুনরায় চাষ করার জন্য জলের ব্যবস্থা করা, লোনের ব্যবস্থা করা, যারা ইতিপূর্বে ঋণ পরিশোধ করতে পারে নি তারাও যাতে আবার লোন পায় তার ব্যবস্থা করা। তারা আমাদের বলছে— যাতে আমরা ফসল তৈরী করতে পারি তার জন্য আমাদের সেচের জল দিয়ে সাহায্য করুন, বিভিন্ন খাঁড়িতে যেটুকু জল আছে সেটুকুকে যাতে সেচের কাজে ব্যবহার করা যায় তার জন্য ছোট ছোট পাম্প সেট দিন, হয় পঞ্চায়েত থেকে দিন, না হয়

গভর্ণমেন্ট থেকে দিন, যেখান থেকে হোক দিয়ে আমাদের সাহায্য করুন। আমরা মনে করি এবং জনসাধারণও নিজেদের অভিজ্ঞতা থেকে মনে করেন যে, রিলিফ দিয়ে তাঁদের বাঁচান যায় না। তাঁরা রিলিফের ওপর নির্ভলশীল নন। রিলিফ স্বল্প সময়ে ন্যূনতম প্রয়োজনে দরকার হয় এবং সে ক্ষেত্রে যতটুকু দরকার ততটুকু আমাদের সরকারের পক্ষ থেকে দেওয়া হচ্ছে। যতক্ষণ প্রয়োজন থাকবে ততক্ষণ সেটা আমাদের চালিয়ে যেতে হবে। কিন্তু জনসাধারণ সব চেয়ে বেশী সেটার ওপর জোর দিচ্ছেন সেটা হচ্ছে, তাঁরা বলছেন—আমাদের পরিশ্রম করবার ক্ষমতা আছে, কিন্তু আমরা বেকার হয়ে গেছি, আমাদের একটা কাজের ব্যবস্থা করে দিন এবং সে ব্যবস্থাই হচ্ছে, আমাদের জন্য সেচের জলের ব্যবস্থা করে দিন। এ বিষয়ে আমরা উদ্যোগ গ্রহণ করেছি। আমাদের ক্ষুদ্র সেচ বিভাগের সমস্ত অফিসাররা বি. ডি. ও., ডি. এম. ইত্যাদিদের নিয়ে আলোচনা করেছেন। এই বন্যায় আমাদের ক্ষুদ্র সেচ দপ্তরেরও বেশ কিছু ক্ষতি হয়েছে। উত্তরবঙ্গে আমাদের প্রায় ৩ কোটি টাকার ক্ষতি হয়েছে শুধু মালদা জেলায় আমাদের ৩৮১ টি আর. এল. আই'র মধ্যে ৩০৬ টির ক্ষতি হয়েছে। ডীপ ডিউবওয়েলগুলিও প্রায় ঐ একই রেশিও'তে ক্ষতিগ্রস্ত হয়েছে। কারণ বেশ কিছু দিন ধরে মেশিনগুলি জলের তলায় ডুবে ছিল। সেগুলিকে সারাতে হবে এবং সারাতে হবে একটা নির্দিষ্ট সময়ের মধ্যে। চাষীরা আমাদের বলছেন— আমাদের ১৫ ই, নভেম্বর থেকে জল দিতে আরম্ভ করুন। আমাদের কর্মচারীরা আমাকে বলছেন— স্যার, কি করে এত কম সময়ের মধ্যে জল দিতে পারব, তবে আমরা চেষ্টা করব। হ্যাঁ, আমরা ১৫/২০ তারিখ থেকে ৩০ তারিখের মধ্যে জল দেবার চেষ্টা করব, সার দেবার চেষ্টা করব। এই বিরাট ক্ষয় ক্ষতিকে এক মাস, দেড় মাসের মধ্যে আমরা পুনরুদ্ধারের চেষ্টা করছি। যদি একটু ভাল কো-অর্ডিনেশন গড়ে তোলা যায় তাহলেই আমরা তা পারব। কৃষি বিভাগ, সেচ বিভাগ, ক্ষুদ্র সেচ বিভাগ, বিদ্যুৎ বিভাগ, পঞ্চায়েত, সর্বস্তরের জনসাধারণ, বি. ডি. ও. লেভেলের সরকারী কর্মচারী ইত্যাদিদের মধ্যে জেলা কো-অর্ডিনেশন কমিটির মাধ্যমে প্রপার কো-অর্ডিনেশন গড়ে তুলতে হবে। যদি ডিষ্ট্রিক্ট লেভেল কো-অর্ডিনেশন গড়ে তোলা না যায় তাহলে এই সমস্যার মোকাবিলা করা যাবে না। মানুষের সঙ্গে গ্রাস্ রুটে সব চেয়ে বেশী সংযোগ গড়ে তুলতে হবে। সেই কো-অর্ডিনেশনকে যদি খুবই জোরের সঙ্গে ডেভলপ্ করতে পারি তাহলেই আমরা পুনরায় ফসল তৈরীতে কৃষকদের সাহায্য করতে পারব। ঘরবাড়ি তৈরীর জন্য যেটুকু সাহায্য করার সেইটুকু করতে পারলেই তারা আনন্দিত হবেন। আগেকার মতন ঘরবাড়ি কেউই করতে পারবে না, এ বিষয়ে কোন সন্দেহ নেই। কেউ যদি মনে করেন তার আগে যে ঘর ছিল সেই ঘর করে ফেলবে—সেটা একেবারেই অসম্ভব। একথা কেউ মনে করবেন না। কিন্তু মাথা গোজবার নিম্নতম প্রায়াস চালিয়ে যাচ্ছেন। তারপর দ্বিতীয় কথা হচ্ছে, তাদেরকে কৃষি ঋণ দিতে হবে। যারা ডিফলটার— আমাদের সরকারকে আমি এসে বলেছি—মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করে বলেছি যে, অন্ততঃ এই পয়েন্টটি গভীরভাবে বিবেচনা করতে হবে। বন্যাপীড়িত যারা ডিফলটার তারা যেন কৃষি ঋণ পেতে পারে। তারা যেন মিনিকিটের সঙ্গে সঙ্গে কিছু কৃষি ঋণ পায় যাতে তারা আবার চাষ করতে পারে। আমাদের কৃষি বিভাগ ব্যবস্থা নিয়েছেন। মিনিকিট পৌঁছে গেছে। কৃষি ঋণ কিছু পৌঁছে গেছে, কিছু বিলি বন্টন হয়ে গেছে। কিন্তু ব্যাঙ্কগুলি এখনও পর্যন্ত ঘোষণা করেননি অর্থাৎ ব্যাঙ্কগুলি বলেনি, যারা ডিফলটার তারা ঋণ পাবে। সুতরাং এটা আমাদের করাতে হবে। আমাদের গর্ভণমেন্টকে একটা দায়িত্ব নিতে হবে। যেভাবে চেষ্টা করলে এই জিনিসটা হতে পারে সে ব্যাপারে বিশেষ দায়িত্ব সরকারকে নিতে হবে বলে আমি মনে করি। তবে এ বিষয়ে আমাদের সরকার নিশ্চয়ই সচেষ্ট আছেন এবং থাকবেন। এতবড় দুর্দৈব থেকে তাদেরকে সাহায্য করতে হবে। আর একটি জিনিস আমাকে বলতে হবে, এরই মধ্যে মানুষ বাঁচবার চেষ্টা চালাচ্ছে। আমি ইটাহারের একটি হাটে গিয়েছিলাম। দেখলাম, সেখানকার মানুষের মধ্যে পুনরুজ্জীবিত হবার ছাপ চোখে মুখে দেখা যাচ্ছে। তাঁরা আবার ফাইট করছেন, লড়াই করছেন, আবার তাঁরা বাঁচবার চেষ্টা করছেন। এটা একটা মস্ত বড় জিনিস। সেই জিনিসটাকে সর্বতোভাবে সাহায্য করতে হবে। শুধু সমালোচনা নয়, এটা ত্রুটি, ওটা ত্রুটি সে ব্যাপারে সমালোচনা হোক, বিবেচনা করা হোক, কিন্তু কি করে তাঁদের সাহায্য করা যায়, কি করে কো-অর্ডিনেশন করা যায়, কি করে একটা জায়গায় তাঁদের দাঁড় করানো যায় তার উপর বিশেষভাবে জোর দিতে হবে। আর একটি জিনিস লক্ষ্য করা গেল, উত্তরবঙ্গে কিছু পাট, চাষীরা পেয়েছে। তাঁদের বেশীরভাগ পাট নষ্ট হয়ে গেছে। প্যাঁকাটি দিয়ে তাঁরা তাঁদের ঘরের দেওয়াল দিচ্ছেন। তাঁরা যেটুকু পাট রক্ষা করতে পেরেছেন সেটা খুবই কম। কিন্তু সেই পাটটা কেনবার জন্য জে. সি. আইয়ের পারচেজার নেই। এজেন্ট নেই। কোন এজেন্ট জে. সি. আই. নামায়নি। রাজ্যসরকারের ঘোষিত দাম ৪০০ টাকা কিম্বা ৬০০ টাকা বাদ দিন, সেটা সুদুরপরাহত। কিন্তু সেন্ট্রাল গর্ভনমেন্ট যেটা ঘোষণা করেছেন সেই দামে বন্যাপীড়িত এলাকায় পাট বিক্রি হচ্ছে না। সেই পাট বিক্রির জন্য এ্যাডমিনিষ্ট্রেটিভ ডায়রেকসন থাকতে হবে আমি অনেক জায়গায় বলে এসেছি, ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং বি. ডি. ওকে বলে এসেছি, আপনারা থাকবেন বাজারে, আপনারা এগ্রিকালচারাল অফিসারকে নিয়ে যাবেন, কেন সরকারী দামে যেটুকু পাট আছে সেইটুকু পাট বিক্রি হবে না? সেইটুকু কেন গ্যারান্টি দিতে পারবো না? সেইটুকু গ্যারান্টি করতে হবে। এই জিনিসটা সিরিয়াসলি দেখতে হবে। আর একটি কথা উঠেছে, সেটা খুবই গুরুত্বের সঙ্গে বিবেচনা করতে হবে। যে ক্ষয়ক্ষতি হয়েছে তার যেন সত্যিকারের এ্যাসেসমেন্ট হয়। ফাঁকি দিয়ে অর্থাৎ এল. আই. সির যে সুযোগ দেওয়ার কথা সেই সুযোগ থেকে চাষীরা যেন বঞ্চিত না হয়।

[27.10—7.30 p. m.]

বন্যার্ত এলাকার চাষীরা এল. আই. সি'র কাছ থেকে যে ঋণ নিয়েছে, সেই ঋণের কারেক্ট এ্যাসেসমেন্ট না হওয়ার জন্য সেই ঋণ থেকে মুক্তি পেতে তাদের যে অসুবিধা হচ্ছে তাদের সেই সব অসুবিধা দূর করে তারা যাতে বঞ্চিত না হয় সেই বিষয়ে গ্যারান্টি দিতে হবে। এখন বিভিন্ন দিক থেকে চাষীকে বাঁচাতে হবে। নুতন চাষের ব্যাপারে তাদের উৎসাহিত করতে হবে। তারা সহজে তাদের নিজেদের চেতনা এবং অভিজ্ঞতা থেকে যা করছে সেটাকে সর্বতোভাবে সবাই মিলে বাঁচাবার চেষ্টা করতে হবে। এখন পরস্পরকে পয়েন্ট স্কোর করার সময় নয়। এখন সবাই মিলে একসঙ্গে এগিয়ে গিয়ে যাতে ঐসব দুস্থ ব্যক্তিদের সেবা

করতে পারি এটাই আমাদের দেখতে হবে। এই সময়ে জনসাধারণও এগিয়ে এসছেন এটা খুব সুখের এবং আনন্দের কথা। আমি যেটুকু লক্ষ্য করেছি, দক্ষিণ-বঙ্গরে সর্বত্র এই ঘটনটা ঘটেছে এবং আমি মনে করি আমাদের ক্ষুদ্র সেচ বিভাগের যেটুকু কাজ করার কথা সেই কাজ যত দ্রুত সম্পন্ন করা যায় আমরা তৎপরতার সঙ্গে তা করছি। এই প্রসঙ্গে আর একটা কথা বলছি, আমি সাধারণভাবে যেটা বুঝতে পারছি, সংশ্লিষ্ট ঐ সব এলাকায় যাতে অগ্রিম টাকা না দিয়ে তাদের চাষের জন্য প্রয়োজনীয় জলটা দেওয়া যায় সেই বিষয়ে আমরা গভীরভাবে বিবেচনা করছি। আমরা আশা করছি যে, এই বিষয়ে খুব শ্রীঘ্রই আমরা একটা পলিশি ডিসিসন ঘোষণা করতে পারব। অত্যন্ত সহানুভুতির সঙ্গে এটা আমাদের বিবেচনা করতে হবে, এই কথা বলে আজকে এই আলোচনায় অংশ গ্রহণ করার মধ্যে দিয়ে আমার দপ্তরের যে বক্তব্য তা সংক্ষেপে রেখে শেষ করছি।

**শ্রী কমল কান্তি গুহ :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে বন্যা পরিস্থিতিতে নিয়ে আলোচনা সুরু হয়েছে। অনেক মাননীয় সদস্য অংশ গ্রহণ করেছেন। আমি একটা তথ্য আপনার কাছে রাখতে চাই, তা হচ্ছে এই যে, ১৯৭৭ সালের পর থেকে এই ১৯৮৭ সাল পর্যন্ত এই ১১ বছরে পশ্চিমবঙ্গে প্রায় ৭ বার বন্যা বা খরা হয়েছে। এই ৭ বার বন্যা এবং খরার মধ্যে দিয়ে আমরা পশ্চিমবঙ্গকে গড়ে তোলবার চেষ্টা করেছি। কিন্তু নানা বাধা এসে বার বার আমাদের চেষ্টাকে ব্যর্থ করেছে। তার মধ্যে দিয়েও এগিয়ে যাবার সংকল্প নিয়ে আমরা চলেছি। গত ১৭/১৮ই জুন কৃষি দপ্তর থেকে সর্বস্তরের কর্মচারী এবং অফিসারদের নিয়ে একটি সেমিনার অনুষ্ঠিত হয়েছিল যার উদ্বোধন করেছিলেন মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু মহাশয়। সেই সেমিনারের উদ্দেশ্য ছিল যে ১৯৮৭ সালে আমরা যাতে এক কোটি টন খাদ্য উৎপাদন করতে পারি। গত বছর সাড়ে পঁচানব্বই লক্ষ টন খাদ্য উৎপাদিত হয়েছিল, ১ কোটি টনে পৌঁছাবার জন্য আমরা সেমিনার করে পরিকল্পনা নিয়েছিলাম, কিন্তু জুলাই মাস থেকে সব ওলট পালট হয়ে গেল। জুলাই মাস থেকে আমরা আশংকা করতে লাগলাম এবারে আবার আমাদের খরায় ভুগতে হবে। ঠিক সেই সময় উত্তরবঙ্গে বন্যা হোল এবং দক্ষিণবঙ্গে তখন খরায় আশঙ্কা আরো তীব্রতর হোল। আবার আগস্ট এবং সেপ্টেম্বর মাসে বন্যায় আমরা বিপর্যস্ত হয়ে গেলাম। এই অবস্থায় আমাদের ঐ বন্যার্ত মানুষগুলিকে পুনর্বাসিত করার দায়িত্ব এসে গেছে। সরকার থেকে সেই দায়িত্ব নিয়ে আমরা এখন এগোচ্ছি, সেই চেষ্টা আমরা করে যাচ্ছি। এই বন্যায় আজকে আমন ধান, কলাই, পাট এবং অন্যান্য ফসল মিলিয়ে প্রায় সাড়ে ছয় লক্ষ হেক্টর জমির ফসলের ক্ষতি হয়ে গেছে। আগামী রবি মরশুমে শস্যের এই ক্ষতি পূরণ যাতে করা যায় তারজন্য ২৫ লক্ষ হেক্টর জমিতে রবি-ফসল চাষের লক্ষ্যমাত্রা স্থির করেছি। এই ২৫ লক্ষ হেক্টর জমিতে যদি ঠিক ঠিকভাবে আমরা চাষ করতে পারি তাহলে এই ক্ষতির কিছুটা পুরিয়ে দিতে পারবো। এই প্রসঙ্গে আমি কংগ্রেস সদস্যদের কাছে একটি আবেদন রাখছি— যে ক্ষতি আজকে আমাদের হোল তাতে ২৫ লক্ষ হেক্টর জমিতে যদি সফলভাবে রবি চাষ হয় তাহলেও কিন্তু চাষীদের যে ক্ষতি হয়ে গেছে তার পুরোটা পুষিয়ে দিতে পারবো না; হয়ত আংশিক পুশিয়ে দিতে পারবো। সেইজন্য আগামী বছর খাদ্যশস্য এবং তৈলবীজের ঘাটতি থেকে যাবে সেইজন্য আগামী বছরে পশ্চিমবঙ্গের জন্য কি কি খাদ্যশস্য প্রয়োজন এবং এক্ষেত্রে আমরা আভ্যন্তরীণ খাদ্যশস্য কতটা সংগ্রহ করতে পারব এবং বাইরে থেকে কতটা কি লাগবে— একটা আগাম পরিকল্পনা কেন্দ্রীয় এবং রাজ্য সরকারকে বসে ঠিক করে নিতে হবে। তা না হলে তেলের মত খাদ্যশস্যের ক্ষেত্রেও একই অবস্থা হবে—আমরা আপনাদের দোষ দেবো, আপনারা আমাদের দোষ দেবেন। সেইজন্যই এই ব্যাপারে আমাদের একটা আগাম পরিকল্পনা তৈরী করে নিতে হবে। আজকে জাতীয় সংহতির কথা বলা হচ্ছে। আশ্চর্যের বিষয়, আজকে স্বাধীনতার প্রাপ্তির ৪০ বছর পর আমাদের জাতীয় সংহতির কথা বলতে হচ্ছে! এই পাপ আমাদের পাপ। এই পাপ আমরা ১৯৪৭ সালে করেছিলাম—দেশ বিভাগ আমরা চেয়েছিলাম। যে বিষবৃক্ষ আমরা সে দিন রোপন করেছিলাম আজকে তার ফল আমরা ভোগ করছি। পাঞ্জাব থেকে আসাম— সর্বত্রই আজ এই রোগ আক্রমণ করেছে এবং তারজন্য আজকে জাতীয় সংহতির কথা নতুন করে বলতে হচ্ছে। কিন্তু জাতীয় সংহতির কথা শুধু মুখে বললেই হবে না; প্রত্যেকের সঙ্কট বুঝতে হবে, অন্যের ক্ষেত্রে সহমর্মী হতে হবে। আমাদের যে জিনিসের অভাব আছে তা অন্যেকে দিতে হবে, আমাদের যা আছে তা অন্যে পাবে। আমরা জানি যে, আমাদের তৈলবীজের অভাব আছে—সেটা অন্য রাজ্যকে দিতে হবে; আমাদের গমের অভাব আছে সেটা দিতে হবে। আমাদের পাট আছে, চা আছে—সেটা আমরা দেবো। কিন্তু আমরা দেখছি, কংগ্রেসের একজন বড় নেতা কালকে নির্মলবাবুর সঙ্গে বসে একরকম সিদ্ধান্ত নিয়ে বাইরে এসে অন্য ধরণের বক্তব্য রেখেছেন। তিনি বলেছেন, তৈলবীজের চাষ কেন বেশী করে করা হচ্ছে না? আমরা তৈলবীজের চাষ ৫ লক্ষ হেক্টরের বেশী জমিতে করতে পারি না, কারণ আমাদের পরিবেশ তৈলবীজ চাষের পক্ষে অনুকূল নয়। পশ্চিমবঙ্গকে তৈলবীজের দিক থেকে স্বয়ং সম্পূর্ণ হতে গেলে ১০ লক্ষ টন উৎপাদন দরকার এবং তারজন্য ১৬ লক্ষ হেক্টর জমিতে চাষ করতে হবে। কিন্তু পশ্চিমবঙ্গে রবিচাষের এলাকা যেখানে ২৫ লক্ষ হেক্টর সেখানে ১৬ লক্ষ হেক্টর জমিতে তৈলবীজের চাষ করতে হলে বোরো চাষ কোথায় হবে, অন্যান্য রবি ফসলই বা কোথায় হবে? আর এটা করলে চারিদিকে হাহাকার পড়ে যাবে। কাজেই এক্ষেত্রে বৈজ্ঞানিক কোন্ থেকে চিন্তা করতে হবে। কৃষিতে কম্পারেটিভ স্টাডি বলে একটি বৈজ্ঞানিক টার্ম আছে। এতে বলা হয়েছে—যে জমিতে যে ফসলের উৎপাদন বেশী হবে সেই জমিতে বেশী বেশী করে চাষ করার ব্যবস্থা কর। আমরা চাষ করি পাট, আমরা চাষ করি ধান, আমরা উৎপাদন করি চা। এবং এসব আমাদের রাজ্যে ভাল হয়। অন্যান্য শস্য যা যে রাজ্যে ভাল হয় সেটা উৎপাদন করা তাদের দায়িত্ব। তৈলবীজ অন্য রাজ্যে ভাল হয়, কাজেই সেটা বেশী করে উৎপাদন করা তেমনি তাদের দায়িত্ব।

[7.30—7.40 P. M.]

সেই দৃষ্টিভঙ্গী নিয়ে সমস্ত কিছু করতে হবে। সে জন্য আমরা এই বিধান সভার ভেতর থেকে রাজ্য সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারকে এ কথা বলতে চাই যে, সারা ভারতবর্ষের জন্য একটা জাতীয় কৃষি উৎপাদন এবং বন্টন নীতি গ্রহণ করা হোক। সেই নীতির ভিত্তিতে সুস্পষ্টভাবে ক্রপ প্যাটার্ন তৈরী

করা হোক। ভারতবর্ষের কোথায় কোন্ পরিবেশে কোন্ সিজিনে কোন্ শস্য হবে তা নির্দিষ্ট করে দেওয়া হোক। এ ধরণের চেষ্টা যদি না করা হয়, তাহলে কিছুই হবে না। আমরা দেখছি বার বার বন্যা হচ্ছে, কেন বন্যা হচ্ছে? আজকে নদী-নালাগুলো ভরাট হয়ে গেছে। এ বিষয়ে যেখানে কেন্দ্রের দায়িত্ব সেখানে কেন্দ্রকে সে দায়িত্ব পালন করতে হবে এবং যেখানে রাজ্যের দায়িত্ব সেখানে রাজ্যকে তার দায়িত্ব পালন করতে হবে। বড় বড় নদীগুলি ভরাট হয়ে গেছে, সেগুলোকে কেন্দ্রকে সংস্কার করতে হবে, জল যাতে ঠিত মত বয়ে যেতে পারে এবং সেগুলো যাতে জল ধারণ করতে পারে তার জন্য তাদের ব্যবস্থা করতে হবে। ছোট ছোট নদীগুলোর দায়িত্ব রাজ্য সরকারের, নিশ্চয়ই সেগুলো আমরা দেখব। এই সংকটে সেক্ষেত্রেও আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে নিশ্চয়ই চুপ করে বসে থাকতে পারি না। অপূর্ববাবু অনেক দামি দামি কথা বলেছেন। তিনি বাগদা থেকে নির্বাচিত প্রতিনিধ। আমি বাগদা গিয়েছিলাম, সেখানে ছোট ছোট নদীগুলোকে আটকে পুকুর করা হয়েছে, ফলে জল সেখানে বয়ে যেতে পারছে না, সেখানে জল জমে আছে। এ বিষয়ে সেখানকার প্রতিনিধি হিসাবে তিনি কি কোন চেষ্টা করেছেন? তিনি কি সেখানকার লোকজনদের বলেছেন যে, এই পুকুরগুলো তোমরা ভেঙে দাও, তা না হলে ইছামতীর জল যেতে পারবে না, বাগদার জল নামবে না। তিনি এ কথা বলেন নি বা এ সব কাজ করেন নি। আজকে আমাদের এ সমস্ত কাজ করতে হবে। আমি মাননীয় সদস্যদের মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা কথা বলতে চাই যে, শুধু আবেগ দিয়ে কিছু হবে না, শুধু চেষ্টা দিয়ে কিছু হবে না। চেষ্টার সঙ্গে প্রযুক্তিকে সংযুক্ত করতে হবে। প্রযুক্তি যদি না থাকে তাহলে কখনই উৎপাদন বৃদ্ধি পাবে না। যেমন কংগ্রেস আমলে গোটা রাজ্যে সর্ষের উৎপাদন হ'ত হেক্টর প্রতি ৩০০ থেকে ৩৫০ কে. জি. আর আজকে উন্নত প্রযুক্তি সাহায্যে হেক্টর প্রতি ৭০৭ কে. জি. সর্ষে উৎপাদন হচ্ছে। অনেকেই বলেছেন রাজ্য সরকারের কোন প্রচেষ্টা নেই। অথচ এই উৎপাদন বৃদ্ধির কারণ হচ্ছে আমাদের রাজ্য সরকারের বহরমপুরে কেন্দ্র থেকে আজকে "বিনয়" "সীতা" ইত্যাদি অনেকগুলি ভ্যারাইটি বেরিয়েছে। আজকে সারা ভারতবর্ষের কৃষকরা "বিনয়" ভ্যারাইটি চাইছে। আমাদের কাছে সারা ভারতবর্ষ আজকে প্রযুক্তি চাইছে। সুতরাং জনসাধারণকে রক্ষা করার সব দায়িত্ব যেমন আমাদের নিতে হবে তেমন প্রযুক্তি এবং প্রযুক্তিবিদদের যেন অবহেলা না করা হয়, তাও আমাদের দেখতে হবে। তাঁদের যদি অবহেলা করা হয় তাহলে কিন্তু আমরা এই অভিশাপ থেকে উত্তীর্ণ হতে পারব না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ্।

**শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুশকিল হয়ে গেল, সময় খুবই কম, আমি একটু সময় পেলে সমস্ত উত্তরগুলিই দিতাম। বন্যা পরিস্থিতির ওপর সরকারের অর্থমন্ত্রী একটা বিবৃতি রেখেছেন বিধানসভায় এবং তার ওপর ১৬/১৭ জন মাননীয় সদস্য বিতর্কে অংশগ্রহণ করেছেন। এ ব্যাপারে আমি অবশ্যই সহমত যে ১০০ বছর কেন ৫০০ বছরের মধ্যে আমরা পশ্চিমবাংলায় বা অবিভক্ত বাংলায় কখনও এমন প্রলয়ংকারী বন্যার সম্মুখীন হই নি। ১৯৭৮ সালের বন্যাকে আমরা সব চেয়ে বড় বন্যা বলে অবিহিত করেছিলাম। কিন্তু ১৯৭৮ সালের বন্যা থেকে এ বারের বন্যায় অন্তত ৩২ থেকে ৩৫ লক্ষ বেশী মানুষ এফেক্টেড হয়েছে।

১৯৭৮ সালের বন্যার সময়ে আমি ৬/৭ টি জেলা ঘুরেছিলাম। এবারে আমি নিজে উত্তরবঙ্গের সবকটি জেলা, নিজের জেলা মুর্শিদাবাদ এবং মালদা, নদীয়া ইত্যাদি অঞ্চলে অন্ততঃপক্ষে ৯ টি জেলায় ঘুরেছি। এবারকার বন্যা সবদিক থেকে নজীরবিহীন। বিশেষ করে নদীয়া, মালদহ এবং পশ্চিমদিনাজপুরের বন্যা অন্য সমস্ত বন্যাকে ম্লান করে দিয়েছে। বন্যার কারণ সম্বন্ধে আমাদের অর্থমন্ত্রী তাঁর বিবৃতিতে যা বলেছেন তা একটু সংক্ষেপে বলেছেন। কারণ সব জায়গার বন্যার কারণ কিন্তু এক নয়, এক একটা জায়গায় এক একটা কারণে বন্যা হয়েছে। মুর্শিদাবাদের একটা এলাকায় যে কারণে বন্যা হয়েছে, আর একটা এলাকায় তার কারণ অন্য—এই কারণে বন্যা হয়নি। মোটামুটিভাবে গঙ্গা এবং ব্রহ্মপুত্রের উপর এবং লোয়ার ক্যাচমেন্ট এলাকায় যে বন্যা হয়েছে, তাতে কে দোষী আর কে দোষী নয়— আমি দোষী নই বা আমার দপ্তর দোষী নয় একথা বললে সত্যকে অস্বীকার করা হয়। সত্যকে অস্বীকার করার কোন উপায় নেই। লোয়ার এরিয়াতে ড্রেনেজ বা নিষ্কাষণ ব্যবস্থা—ড্রেনেজ কনজেস্শান এই বন্যার পিছনে একটা বড় কারণ। কারণ কখনও উত্তরপ্রদেশ, বিহার থেকে এত জল মুর্শিদাবাদ, মালদহ—বিশেষ করে মুর্শিদাবাদ এবং নদীয়াতে এবারে এত বেশী পরিমাণে জল প্রবেশ করেছে যা গত পাঁচশ বছরে ঘটেনি। উত্তরবঙ্গের জেলাগুলিতে, বিশেষ করে পাশ্ববর্তী অঞ্চলগুলি থেকে, কখনও বাংলাদেশ, কখনও পার্বত্য এলাকা থেকে— পুণর্ভবা, আত্রেয়ী এবং ট্যাংগন ইত্যাদি যেগুলি বাইরে থেকে আসছে, সেগুলি থেকে প্রচুর পরিমাণে জল প্রবেশ করেছে। আপনারা কখনও কী শুনেছেন, কোন বছরে এককোটি একর ফুটের বেশী জল এই সমস্ত জেলাগুলিতে ঢুকেছে? এরসঙ্গে আমার দপ্তরের কোন দোষ নেই, এই বলে আমি পার পাবো না, পার পাবার উপায় নেই। এমব্যাঙ্কমেন্ট ব্রীজ ভেঙে যাবার ঘটনা এই সব নিয়ে এবারকার প্রলয়ংকোরী বন্যা। এই অবস্থার মধ্যে আমি এক্স-জমিন্দারী বাঁধ, পঞ্চায়েত ও জেলা-পরিষদের অধীনস্থ বাঁধগুলির কথা ছেড়ে দিলাম, শুধু ১৬,০০০ হাজার কি. মি. এর বেশী বাঁধ রয়েছে সেচ দপ্তরের অধীনে। এই ১৬,০০০ হাজার কি. মি. বাঁধকে সুরক্ষা করার জন্য যে বাজেট রয়েছে, স্বভাবতই তাতে সম্ভব নয়। আপনারাই একবার বিবেচনা করে দেখবেন। এর মধ্যেও আমি বিশেষভাবে একটু দুঃখিত এই জন্য যে আমার বাঁদিকের কংগ্রেস সদস্যদের মধ্যে ৫/৭ জন কিছু কথা বলেছিলেন, কিন্তু তাঁদের সবাই উপস্থিত নেই, থাকলে আমার সুবিধা হ'ত। আমি তাঁদের কাছে এক এক করে প্রশ্ন করতাম। তবে আমার দপ্তরের দোষ যে নেই, আমি একথা অস্বীকার করবো না। ইটাহারের গাজলের কাছে বাঁধ ভেঙে গেল, হাজার হাজার মানুষ বন্যার কবলে পড়লো, বাঁধ ভেঙে যাবার পর করণীয় কাজের ব্যাপারে আমার দপ্তরের শিথিলতা নেই বা ছিল না, একথা অস্বীকার করলে সত্যের অপলাপ করা হবে। পশ্চিমদিনাজপুরের কিছু কিছু জায়গায় বাঁধ ভেঙেছে—ফজলুর রহমান সাহেব উপস্থিত নেই, থাকলে আমি তাঁকে বলতে পারতাম— জগতখালিতে বাঁধ ভেঙেছে, কিন্তু এটা কি সত্য নয় যে ইরিগেশান ডিপার্টমেন্টের টেকনিক্যাল এক্সপার্টাইজ, এ্যাকুউরেসী, স্পীড়, তাঁদের অসাধারণ কর্মনৈপুণ্যে আজকে কোটি কোটি মানুষের জীবন ও ফসল রক্ষা পেয়েছে? মানস ভূঁঞা এখানে অনেক

দোষের কথা বলেছেন। আমি রানীচকে নিজে গিয়ে দেখে এসেছি ইরিগেশান ডিপার্টমেন্টের টেকিন্যাকাল এক্সপার্টাইজ, এ্যাকুইরেসী, স্পীড্‌ নিয়ে কাজ করেছেন। এটা কি সত্য নয়, জলপাইগুড়ি জেলার কোন সদস্য যদি এখানে উপস্থিত থাকেন তাহলে তিনি দেখে থাকবেন, আমি নিজে সেখানে গিয়ে দু'দিন ধরে কাজ দেখেছি, এটা কি ঘটনা নয়? ১২ দিন ধরে রাউন্ড দি ক্লক সেখানে কাজ হয়েছে। ধূপগুড়িতে রায়না নদীর উপরে ইরিগেশান ডিপার্টমেন্টের কাজ হয়েছে একই ভাবে।

[7.40 - 7.50 p. m.]

এইরকম অন্ততঃ সময় পেলে আরো ১২৭টি কাজের কথা বলতাম। এখানে বসে আছেন কংগ্রেসের সদস্য বীরভূমের তাঁকে বিশেষ করে যাঁদহের কথা বলা প্রয়োজন আছে। এগুলো বলতে পারলে ভালো হোত কিন্তু তা সত্ত্বেও বলি কলিকাতার উপরে বেলেঘাটা ক্যানেল এবং চিংপুর লকে যে ১২ দিন ধরে ভরা কোটালের আগে কাজ হয়েছে তার দ্বারা লেক টাউন এবং পার্শ্ববর্তী এলাকার ৪ লক্ষ সাড়ে ৪ লক্ষ মানুষের জীবন রক্ষা করা হয়নি? আজকে প্রবোধ পুরকায়েত মহাশয় এবং বোধহয় মানস ভুঞা এবং আরো একজন সদস্য বলেছেন যে অর্থমন্ত্রীর বিবৃতির মধ্যে তাঁরা অশনি সংকেতের ইঙ্গিত দেখতে পেয়েছেন। তাঁরা আরো বলেছেন যে এই বিবৃতির মধ্যে লং টার্ম এ্যাণ্ড সর্ট টার্ম কিছু তাঁরা দেখতে পেলেন না। সর্ট টার্ম যদিও বা দেখা গেল লং টার্ম কিছুই দেখা গেল না। আর অম্বিকাবাবু বললেন শুধু কেন্দ্রীয় সরকারের কথা বলছেন কেন, আপনারা কি করলেন বলুন তো একটু। প্রিয়রঞ্জন দাসমুন্সী মহাশয় এবং অম্বিকাবাবু একসঙ্গে বলেছেন নর্থবেঙ্গলকে বাঁচাবার জন্যে আমাদের নাকি কোন প্রিন্ট নেই। অম্বিকাবাবু নেই থাকলে ভালো হোত তাঁরা জেনে রাখুন যে নর্থ বেঙ্গলের ব্লু প্রিন্টে ১২৫টি স্কীম কার্যাকরী হতে চলেছে আজকে কার্যাকরী হচ্ছে বলেই এবং এমব্যাঙ্কমেন্ট হয়েছে বলেই মাথাভাঙ্গা রক্ষা পেয়েছে। তোর্সা নদীতে অপূর্ব কৃতিত্বের সঙ্গে কাজ হয়েছে বলে কুচবিহার বাঁচতে পেরেছে অপূর্ব কৃতিত্বের সঙ্গে কাজ হয়েছে বলেই আলিপুর দুয়ারের কালজানি নদীকে রক্ষা করা গেছে। সুতরাং এইভাবে ১২৫ থেকে ১২৭টি পরিকল্পনা করা সম্ভব হয়েছে। প্রবোধবাবুর হয়তো জানা আছে বা বোধহয় জানেন না যে অর্থমন্ত্রী বড় বড় পরিকল্পনা করার কথা সভায় পেশ করেছেন। সম্ভবত কাগজে বেরোয় বা আনন্দবাজার কাগজে দেখি যে ঘাটাল মাস্টার প্ল্যানের কি হল? তমলুক মাস্টার প্ল্যানের কি হল? ময়না মাস্টার প্ল্যানের কি হল? আমি বলি ঘাটাল মাস্টার প্ল্যানের সঙ্গে জড়িত আছে ৬১ কোটি টাকা, তমলুক মাস্টার প্ল্যানের সঙ্গে জড়িত ৩২ কোটি টাকা এবং মানসিং কমিটির রিপোর্ট হয়তো অনেকে ভুলে গেছেন কিন্তু আমার মনে আছে মুর্শিদাবাদ জেলার লোক হিসাবে যে এরসঙ্গে ১২৫ কোটি টাকার পরিকল্পনা জড়িত রয়েছে। মুর্শিদাবাদ জেলার এবং বীরভূম জেলার মানুষদের মনে রাখা দরকার কি হল বলিবার আগে ১২৫ কোটি, ৬২ কোটি, ৩২ কোটি টাকা খরচা করা সম্ভব? মানস ভুঞা মহাশয় এই বাজেটের মধ্যে কি করে খরচ করা সম্ভব এটা একু বুঝাইয়া দিবেন। আমাদের এই বাজেটের মধ্যে সম্ভব নহে। কেন্দ্রীয় সরকারের এ ব্যাপারে কোন দায়িত্ব আছে কিনা বলিয়া দিতে হইবে। সময় পেলে ভালো হোত আরো বলতে পারতাম। আমার থেকে বয়সে ছোট তথাপি মানস ভুঞা মহাশয়কে সম্মান দিয়ে বলি যে তিনি একটি ভালো কথা অন্তত বলেছেন যে একসঙ্গে কাজ করা যায় কিনা। এই প্রস্তাব তো আমি যখন বাজেট পেশ করেছিলাম তখনই বলেছিলাম যে আসুন তিনটি বিষয়ে আমরা একসঙ্গে করি। তিস্তার কথা বলবো না কারণ তিস্তা বন্যার সঙ্গে জড়িত নয়। আপনারা বলেছেন যে বন্যার সঙ্গে জড়িত স্থায়ী দীর্ঘমেয়াদী পরিকল্পনা অর্থমন্ত্রীর বিবৃতির মধ্যে আপনারা দেকতে পাচ্ছেন না। আমি বলি বন্যা বা ভূমিক্ষয় থেকে রোধের জন্যে একটা স্থায়ী প্রকল্পের কথা ঘোষিত হয়েছে অর্থমন্ত্রীর বিবৃতির মধ্যে।

আপনাদের বোধহয় স্মরণ আছে, ১৯৮০ সালে কেন্দ্রীয় ওয়াটার কমিসনের মেম্বার প্রীতম সিংয়ের নেতৃত্বে একটা কমিটি হয়েছিল। যার কথা হবিবুর রহমান সাহেব এবং তরুণ বিধায়ক মানস ভুঞা বলেছেন। গঙ্গা ইরোশানের ফলে কত লোক যে বিপন্ন হয়ে যাচ্ছে তার ঠিক নেই। গঙ্গা, পদ্মা এক হয়ে যাচ্ছে- যার ফলে গোটা মুর্শিদাবাদ জেলা শেষ হয়ে যাবার আশঙ্কায় রয়েছে। মালদা, মুর্শিদাবাদ এবং নদীয়াকে বাঁচাবার জন্য একটা এক্সপার্ট কমিটি ভাঙ্গা ইরোশন কমিটি তার নাম। ৮০ সালে তাদের পরিকল্পনায় একটা প্রকল্পের কথা বলা হয়েছিল। তখনকার দিনে যা মূল্যমান সেই অনুযায়ী প্রাইস্‌ লেবেলে ধরা হয়েছিল ১৯৮ কোটি টাকা। ১৯৮৭-৮৮ সালে সেটা বেড়ে দাঁড়িয়েছে সাড়ে ৪ শত কোটি টাকার মত। প্রকল্প নাই তা নয়, আমি শুধু বলতে চাই এই প্রকল্প কেন চালু হচ্ছে না, কেন কার্যাকরী হচ্ছে না। তবে আমি বলব চালু হচ্ছে না যে তা নয়, আংশিকভাবে হলেও খুব কমভাবে চালু হচ্ছে এবং সেই চালু হওয়ার পিছনে সমস্ত কৃতিত্ব বামফ্রন্ট সরকারের। যেটুকু টাকা খরচন হয়েছে তা ধুলিয়ানকে রক্ষা করার জন্য, ঔরঙ্গাবাদকে রক্ষা করার জন্য আজকে সাত্তার সাহেব নেই, থাকলে উনি বলতে পারতেন- লালগোলাকে রক্ষা করার জন্য, জলঙ্গীকে রক্ষা করার জন্য। তবে ফারাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত ৯৪ কি.মি.-র জন্য যত টাকা সম্ভব হয়েছে খরচ করেছি। গত ১০ বছরে আন্তর্জাতিক সীমানা এধার ওধার হয়ে যাচ্ছে তার দায়-দায়িত্ব নেই—অথচ আজকে ইরোশান নিয়ে যত ব্যাপকভাবে সমস্যা দেখা দিচ্ছে—এটা কি সত্য নয়, আমরা সেই বিতর্কে যাচ্ছি না। ফারাক্কা বিতর্কের সময় দুইজন পরিকল্পনাবিদ ইকনমিষ্ট এবং প্রযুক্তিবিদ কে.এল.রায় এবং আর.বি.চক্রবর্তীর মধ্যে যে মতান্তর হয়েছিল এটা কি আমাদের কাছে অবিদিত নয়। যার কথাই ঠিক হোক আর.বি.চক্রবর্তী কিংবা কে.এল.রা.য়—আজকে কিন্তু সেই নদীয়া, মুর্শিদাবাদ কিংবা মালদা তার বিস্তীর্ণ অঞ্চল ভাঙনের মুখে। আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন সাড়ে ৪ শত কোটি টাকা চাই না বছর বছর ২০ কোটি টাকা করে সাহায্য করুননা, তাহলেই হবে। উইল ইউ ডেয়ার টু ডু ইট? একটা ভাল প্রস্তাব দিচ্ছি আসুনা, একসঙ্গে কাজ করবেন সাড়ে ৪ শত কোটি টাকা চাইনা ২০ কোটি টাকা বছর বছর খরচ করুন। দিল্লীর প্রভুত্বের দাসত্বের শৃঙ্খল ছিঁড়বেন, না-নদীয়া, মালদা, মুর্শিদাবাদ জেলার মানুষের স্বার্থ দেখবেন, না-নিজেদের স্বার্থটা বড় করে দেখবেন? ভেবে দেখুন মানস ভুঁঞা মহাশয়। আসুন না মুখ্যমন্ত্রীর জন্য ২০ কোটি টাকা চাই, এটা মেনে নিন। রাজীব গান্ধী সরকারকে বছর বছর এ্যান্টি ইরোশানের টাকা দিতে হবে মেনে নিন, আজকে সবাই মিলে প্রস্তাব নিই। ২০ কোটি টাকা মুখ্যমন্ত্রী যে প্রস্তাব নিয়েছেন সেটা বলুন না, বললেন না তো?

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আমি সভার সময় ৭.৫২ মিঃ থেকে বাড়িয়ে দিচ্ছি আরো আধঘণ্টা, এতে আশাকরি আপনাদের কোন আপত্তি নেই।

(ভয়েসেস - ইয়েস)

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** কাজেই আমি আশা করব বিশেষ করে গঙ্গা, পদ্মা, ভাগিরথী ভাঙন প্রতিরোধের জন্য প্রীতম সিং কমিটি যে রিপোর্ট পেশ করেছেন তা কার্য্যকরী করার জন্য অতন্তঃ এটাকে স্থায়ীভাবে কার্য্যকরী করা হোক।

[7.50 - 8.00 p. m.]

আর বাকী ব্যাপার যেগুলি সেগুলি সেন্ট্রাল ওয়াটার কমিশন, প্ল্যানিং কমিশনে আছে। সেই পরিকল্পনাগুলির কথা সকলে নিশ্চয় জানেন। বিশেষ করে নিম্ন দামোদরের কথা বারেবার বলা হয়েছে। আমি নিজে সেন্ট্রাল ওয়াটার কমিশনের চেয়ারম্যানের সঙ্গে কথা বলেছি। আমাদের কোথাও ত্রুটি নেই তাঁরা বলছেন নভেম্বর মাসের মধ্যে ছেড়ে দেবার চেষ্টা করছি এবং তার জন্য ১৪।১৫ কোটি টাকা বাজেটে রেখেছি যাতে করে আমরা লং রেঞ্জ প্রোগ্রাম গুলি ধরতে পারি। আশাকরি আপনারা সকলে এই প্রস্তাবকে সমর্থন করবেন।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** স্যার, রিলিফ মিনিষ্টারকে ১০ মিনিট টাইম দিলে কি করে হবে? ওকে আর একটু বেশি টাইম দিন।

**শ্রীমতী ছায়া বেরা ঃ** উপাধক্ষ্য মহাশয়, পশ্চিম বাংলার বিধ্বংসী বন্যার উপর যে আলোচনা শুরু হয়েছে তার সমাপ্তির পর্বে ত্রাণমন্ত্রী হিসেবে কিছু বলার প্রয়োজন আছে বলে বলছি। সরকারের তরফ থেকে চার ঘণ্টা আলোচনার জন্য যে সময় স্থির হয়েছে তার উদ্দেশ্য হচ্ছে বিধ্বংসী বন্যার পর রেস্টোরেশান ওয়ার্ক, রিপেয়ারিং ওয়ার্ক যাতে সুষ্ঠুভাবে আমরা করতে পারি সে বিষয়ে সদস্যরা বিশেষ করে বিরোধি পক্ষরা পরামর্শ দেবেন। কিন্তু তাঁদের কথা শুনে আমরা হতাশ হয়েছি। বিরোধীদল যেভাবে আলোচনা করলেন বন্যা কবলিত মানুষদের জন্য তাতে তাঁদের দরদ কতখানি তা বোঝা গেল। আপনারা যে সময়টুকু পেয়েছেন তা লঘু চটুলতার মধ্য দিয়ে গতানুগতিক সমালোচনা যেমন করে থাকেন সেরকমই করেছেন। অর্থাৎ ত্রাণ নিয়ে আমরা দলবাজী করছি। সরকারপক্ষের অনেক মাননীয় সদস্য এর উত্তর দিয়েছেন এবং ৪জন মন্ত্রী এখানে তাঁদের বক্তব্য রেখেছেন। কাজেই আপনারা আপনাদের বক্তব্যের উত্তর পেয়ে গেছেন। তবুও আমি বলব যদি দলবাজীর ইচ্ছা থাকতো তাহলে অর্থমন্ত্রী বন্যা পরিস্থিতি নিয়ে আলোচনায় অংশ গ্রহণের সুযোগ করে দিতেন না। সেজন্য আমরা গণতান্ত্রিক পদ্ধতি মেনে নিয়ে আলোচনা করছি। আমরা ক্ষমতাকে কেন্দ্রীভূত করে কোথাও রাখিনি, বরং আমরা ক্ষমতার বিকেন্দ্রকরণ করেছি এবং ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে সব কাজ হচ্ছে। জনসাধারণের নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে কাজ হচ্ছে। আপনারা নাম ধরে ধরে বলুন যেখানে পঞ্চায়েত রয়েছে সেখানে ত্রাণ কার্য পঞ্চায়েত সমিতির হাতে না দিয়ে আমাদের পার্টির লোকজনের হাতে দেওয়া হয়েছে।

(গোলমাল)

যেখানে বিধ্বংসী বণ্যা হয়েছে সেখানে ত্রাণ নিয়ে দলবাজী হয়েছে এই সম্বন্ধে আপনার ভাসা ভাসা বক্তব্য রেখেছেন, নির্দিষ্ট কোন পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতির নাম করুন আমি নিশ্চয়ই দেখব। আমরা ত্রিস্তর পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে যেখানে কাজ করেছি সেখানে আপনাদের গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতি উপেক্ষিত অবহেলিত হয়েছে, তাদের কাজ করতে দেওয়া হয়নি এটা যদি কোথাও প্রমাণ করতে পারেন তাহলে সরকারের পক্ষ থেকে আমি এখানে দাঁড়িয়ে বলছি নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করব। ত্রাণ ব্যবস্থায় সকলের জন্য যে নীতি আমরা এখানে করেছি তারজন্য আমরা সমস্ত কিছু করব। মাননীয় সদস্য হবিবুর রহমান, মান্নান হোসেন মহাশয় বক্তব্য রাখতে গিয়ে যে সমস্ত কথা বলেছেন আমাদের বারি সাহেব তার মোটামুটি উত্তর দিয়ে গেছেন। তাঁরা বক্তব্য রেখেছেন যে দলবাজী হয়েছে, যেখানে বন্যায় কম ক্ষতিগ্রস্ত হয়েছে সেখানে বেশী রিলিফ দেওয়া হয়েছে, যেমন রানীনগর ১ নং ব্লকে কম ক্ষতি হয়েছে কিন্তু বেশী রিলিফ দেওয়া হয়েছে। আমি ব্লক স্তরে হিসাব দিয়ে প্রমাণ করে দেব যে এই জিনিস করা হয়নি। প্রথম ধাপের বণ্যায় রানীনগর ২ সেইভাবে বিধ্বস্ত হয়নি, দ্বিতীয় ধাপে যে বণ্যা হয়েছে তাতে রানীনগর ২ বিধ্বস্ত হয়েছে। শুধুমাত্র দলবাজী যদি বলেন সব জায়গায় হয়েছে তাহলে আমি বলব কোন জায়গায় কি দলবাজী হয়েছে নির্দিষ্ট করে নাম ধরে বলবেন তা সত্তেও যদি আমরা কিছু অ্যাকসান না নিই তাহলে আলাদা কথা। জনগণের দুর্ভাগ্য নিয়ে কখনও ছেলেখেলা করা যায় না। বীরভূমের সেই সদস্যনেই, তিনি চলে গেছেন, তিনি বলেছেন আমি নাকি বলেছি ভাণ্ডার শূন্য। আমি বলছি মার্জিন মানি কনসেপটে টাকা বেঁধে দেওয়া আছে, এই টাকা খরচ হয়ে গেছে, কিন্তু মানুষকে বাঁচাবার জন্য যেটুকু প্রয়োজন কেন্দ্রীয় সরকার দিক বা না দিক রাজ্য সরকার খরচ করে যাচ্ছেন। ৯ কোটি ৭৬ লক্ষ টাকা জি. আর. ফাণ্ডে বেঁধে দেওয়া আছে, আমরা ইতিমধ্যে ১১ কোটি টাকা খরচ করেছি, জি.আর. পারপাসে এটা করে যাচ্ছি। আমরা মানুষকে না খাইয়ে মরতে দেব না। উনি এসে বললেন চিড়ে গুড় সপ্তাহে ২৫০ গ্রাম দেওয়ার জন্য, আমাদের ত্রাণ শব্দের মধ্যে পর্যাপ্ত কথাটা লেখা নেই। মানুষের যে স্বাভাবিক জীবন সেই জীবনে ত্রাণ দিয়ে তাদের ফিরিয়ে দেওয়া সম্ভব নয়, রাজ্য সরকারের সেই আর্থিক ক্ষমতা নেই। রাজ্য সরকারের নোট ছাপাবার ক্ষমতা নেই। রাজ্য সরকারের ইচ্ছা থাকলেও দু'হাত ভরে ত্রাণ দিতে পারেন না। কিন্তু মানুষের বেঁচে থাকার জন্য আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি যাতে গ্রামের মানুষ শহরে এসে খাদ্যের অভাবে ভীড় না জমায়। নর্থ বেঙ্গলে এতবড় যে ভয়াবহ বণ্যা হয়েছে, সেখানকার মানুষ কিভাবে দুর্গত অবস্থার মধ্যে পড়েছে তা যদি আপনারা সেখানে গিয়ে অনুধাবন করতেন তাহলে এইভাবে সমালোচনা করতেন না।

[8.00 - 8.10 p. m.]

ওখানে গিয়ে দেখলাম হাজার হাজার মানুষ রাস্তায় দাঁড়িয়ে রয়েছে, ইটাহারেও গিয়ে দেখলাম হাজার হাজার মানুষ রাস্তায় দাঁড়িয়ে রয়েছে। আমরা সমস্ত জায়গায় ছাউনি দিতে পারিনি। কিকরে দেব? ১ কোটি ২৫ লক্ষ টাকা ত্রিপলের জন্য বেঁধে দেওয়া হয়েছে। এবারে আপনারাই বলুন এই টাকায় কিকরে প্রতিটি মানুষের মাথায় ত্রিপল চাপিয়ে দেব। সকলের জন্য ত্রিপলের ব্যবস্থা করতে পারলে আমরা নিশ্চয়ই খুসী হতাম। আপনারা একবার ভেবে দেখছেন কি, যেখানে প্রায় ৮৫ লক্ষ লোকের ঘর ভেঙ্গেছে সেখানে প্রতিটি লোককে ত্রিপল দিতে গেলে কত টাকা লাগবে? কাজেই আমরা কিছু কিছু ত্রিপল দিয়েছি এবং হোগলা দিয়েছি। মানুষকে বাঁচাতে হবে এটাই ছিল আমাদের প্রধান লক্ষ্য। মানুষকে পুনর্বাসন দিতে হবে এটাই আমাদের লক্ষ্য। মান্নান সাহেব বললেন, আপনারা যে ব্যবস্থা করেছেন তাতে শুয়োর থাকে। এটা নিয়ে ভাববার দায়িত্ব কি একা বামফ্রন্ট সরকারের? আমরা এব্যাপারে কেন্দ্রীয় সরকারকে বলেছি, কিন্তু বাস্তবে দেখলাম কেন্দ্রীয় সরকার মানুষকে পশু থেকে অধম ভাবেন। বন্যার কবলে পড়ে যদি একটা গরু মরে যায় তাহলে তার ক্ষতিপূরণ হিসেবে ১ হাজার টাকা ধার্য করা হয়েছে, কিন্তু মানুষের ক্ষেত্রে ৫ হাত বাই ৩ হাত হোগলার কথা বলা হল। কেন্দ্রীয় সরকার জানেন না তাঁদের কৃপায় জিনিসপত্রের দাম কিভাবে বাড়ছে? ৫০০ টাকা ধার্য করেছেন মানুষের বাড়ীর জন্য অথচ ১ হাজার টাকা ধার্য করেছেন একটা গরুর জন্য। এবারে ভাবুন কেন্দ্রীয় সরকার কিভাবে মানুষের মূল্য দিচ্ছেন। আপনারা যখন বামফ্রন্ট সরকারের সমালোচনা করবেন তখন কি শুধু সমালোচনাই করবেন, একবারও আপনারা ভাববেন না এই সরকারের ক্ষমতা কতটা? মানুষের দুর্ভাগ্য নিয়ে বিধানসভায় এসে সরকারের বিরুদ্ধে বড়বড় কথা বলবেন, খবরের কাগজে দেশের মানুষ আপনাদের সেই বড়বড় কথাগুলি পড়বে—এতেই কি পশ্চিমবাংলার মানুষের প্রতি আপনাদের দায়িত্ব শেষ হয়ে যায়? আপনাদের আর কি কোন দায়িত্ব নেই? পশ্চিমবাংলা যেভাবে বঞ্চিত হচ্ছে, খরা, বন্যা পশ্চিমবাংলায় যেভাবে আসছে তাতে আমি দেশের সকল মানুষের স্বার্থে আপনাদের সকলকে আহ্বান জানাচ্ছি, আসুন আমরা সকলে সমবেত হয়ে পশ্চিমবাংলার মঙ্গলের জন্য এগিয়ে যাই। এই সাদর আহ্বান জানিয়ে আজকে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, সাম্প্রতিক বন্যার ব্যাপারে ত্রাণ এবং পুনর্গঠনের উপর সরকারের যে বক্তব্য সেটা বিবৃতি হিসেবে প্রথমে হাউসে রাখা হয়েছে এবং তার উপর আলোচনা হয়েছে। এই ব্যাপারে আমি সকল মাননীয় সদস্য এবং বিশেষ করে বিরোধীপক্ষের সদস্যদের ধন্যবাদ দিচ্ছি। আজকের আলোচনায় যে বিষয়গুলি বেরিয়ে এসেছে তাকে আমি ৪টি ভাগে ভাগ করছি। প্রথমে, বন্যার কারণ সম্বন্ধে কেউ কেউ মত দিয়েছেন, দ্বিতীয় নম্বর হচ্ছে, বন্যার জন্য যে ত্রাণের ব্যবস্থা করা হয়েছে সেটা খুবই অপ্রতুল। আমাদের মাননীয় সদস্য মানস ভুঁঞা মহাশয় কিছু বক্তব্য রেখেছেন যেখানে কেন্দ্র-রাজ্য সম্পর্ক এসে যাচ্ছে। এবং যেহেতু সেচ মন্ত্রী আমাকে কিছু বলতে অনুরোধ করেছেন, সেই হেতু দু একটি কথা আমি আমার সময়ের মধ্যে বলেই শেষ করবো। বন্যার কারণ হিসাবে প্রবীণ সদস্য অপূর্ববাবু বলেছেন নিম্ন দামোদরের ক্ষেত্রে বারে বারে বাঁধ কেটে দেওয়া হচ্ছে বলে বন্যা হচ্ছে। এ বিষয়ে আমি তথ্য দিতে পারি যে নিম্ন দামোদরে ফুল ব্যাঙ্ক ক্যাপাসিটি হচ্ছে ১৭ হাজার কিউসেক। এবার লক্ষ্য করুন যদি একটা বাঁধের কোথায়ও ক্ষতি না হোত তাহলে কি হোত? আবার লক্ষ্য করুন ২৮শে আগষ্ট থেকে পর পর কয়েকটা দিনে যে জল ছেড়ে দেওয়া হয়েছে। তাতে ২৮ তারিখে ১ লক্ষ ৭৫ হাজার কিউসেক, ২৯ তারিখে ১ লক্ষ ৫০ হাজার কিউসেক, ৩০ তারিখে ১ লক্ষ ৫২ হাজার, এবং ৩১ তারিখে ১ লক্ষ ৩৪ হাজার কিউসেক। তারপর আবার বেড়ে ১ লক্ষ ৪৭ হাজার, ১ লক্ষ ৮২ হাজার, ১ লক্ষ ৩৪ হাজার হোল। এর অর্থ তাহলে দাঁড়াল ৭০ হাজার কিউসেক জল ধারণের ক্ষমতা যেখানে সেখানে প্রত্যেকটি ক্ষেত্রে ১ লক্ষের বেশী এই তথ্য যেটা আমাদের ডি ভি সি দিয়েছেন তার ভিত্তিতে আমরা মনে করছি এবার শুধু দক্ষিণবঙ্গে নয় উত্তরবঙ্গেও নদী পরিস্থিতি তাতে উপচে গিয়ে জল পড়ছে. আমরা আরও দেখাবার চেষ্টা করেছি পশ্চিম দিনাজপুর এবং মালদার ক্ষেত্রে জল উপচে পড়ছে। মুর্শিদাবাদে কি হোল পদ্মার জল যখন উপচে পড়ছে তখন কোথায়ও বাঁধের ক্ষতি হয়নি। এইবারে আলোচনার ক্ষেত্রে তথ্যগত দিক থেকে আমাদের বিবৃতি আমরা রেখেছি। এখানে একটা প্রশ্ন উঠেছে স্বল্প মেয়াদী, না, দীর্ঘ মেয়াদী। কিন্তু একটা কথায় আমাদের আসতে হবে সেটা হচ্ছে আমরা শুদু ডি ভি সি-র কাছে জানতে চাই জলাধারগুলির মধ্যে বৃষ্টি হবার আগে কতটা নিয়ম অনুযায়ী জল ছিল। অর্থাৎ ক্যাচমেন্টে যে বৃষ্টি হয়েছে এবং তার পর যে জল ছাড়া হয়েছে, সেই হিসাবটা একটু বুঝতে চাচ্ছি। আমরা মনে করি পারস্পরিক রাজ্য বিহার এবং পশ্চিমবাংলার মধ্যে মতের আদান-প্রদান করতে হবে। আমাদের সম্মিলিত রাজ্যের জন্য। মালদহ থেকে হরিশচন্দ্রপুরের মাননীয় সদস্য অনেক কথা বললেন। আপনি জানেন যে এবার বন্যার সময় মালদহে প্রায় ১০ হাজারের মত আমাদের পার্শ্ববর্তী রাজ্য থেকে ত্রাণের জন্য লোক এসে মালদহতে অনেক দিন ছিল। আমরা কাউকে ফিরিয়ে দিইনি। আমরা অন্য রাজ্যের সঙ্গে আলোচনা করছি, তখন সমন্বয়ের জন্য করছি। দীর্ঘ মেয়াদীর প্রয়োজন আছে তো বটেই কিন্তু একটা প্রশ্ন আমি মনে করি অপূর্ববাবু ঠিকই বলেছেন যে বাঁধ সারানোর টাকা তাড়াতাড়ি ছাড়া উচিত। এ বিষয়ে আমি সংক্ষেপ করার জন্য ভেজাওয়ারী যে হিসাব আমার কাছে সেটা আমি দিইনি, তবে প্রত্যেককে আমি পরে দিয়ে দেবো।

[8.10 - 8.22 p. m.]

একটি কথা বলি যে, এইবারে আমরা বাঁধ মেরামতের জন্য ৩২ কোটি টাকা প্রয়োজন মনে করেছিলাম। কেন্দ্রীয় সরকার শিলিং ধার্য্য করেছেন ১০ কোটি ৫০ লক্ষ টাকা। আমরা কিন্তু ইতিমধ্যেই ৪ কোটি টাকা ছেড়ে দিয়েছি-রাজ্য সরকার ছেড়ে দিয়েছে এবং এটা আমরা ক্রমাগত ছাড়ব। এইবার শীতকালের মধ্যেই আমরা বাঁধ মেরামতের মূল কাজ করে ফেলার চেষ্টা করব এবং পারবই। এটা করা উচিত। প্রত্যেকবারই এটা আগে করা প্রয়োজন। দলবাজী নিয়ে আর একটা প্রশ্ন এসেছে-ত্রাণ মন্ত্রী যেহেতু এই বিষয়টা বলেছেন, আমি আর তার মধ্যে যাচ্ছি না তবে ত্রাণ বণ্টনের ক্ষেত্রে যদি কোন পক্ষপাতিত্বের প্রশ্ন উঠে থাকে তাহলে

আমার কাছে একটা তথ্য আছে আমি সেটার একটুখানি উল্লেখ করছি। আমি যেহেতু একটু সতর্ক মানুষ সেইহেতু মুর্শিদাবাদ জেলায় যাবার আগে খবরটা নিয়েই যাব এবং ওখানে আপনাদের সঙ্গে বসে আর একবার তথ্যগুলি দেখব। লালগোলা, রাণীনগর (১) ও ডোমকল নিয়ে ৩ জন সদস্য বললেন। আমি এখানে দেখছি যে, লালগোলায় চাল বন্টন হয়েছে ১৩০০ কুইন্টাল, গম ৪১০ কুইন্টাল। রাণীনগরে চাল ১ হাজার ১৪০ কুইন্টাল, গম ২৮১ কুইন্টাল। ডোমকলে চাল ৪৬০ কুইন্টাল গম ৭০ কুইন্টাল এবং ক্ষয়-ক্ষতির হিসাবটা ডোমকলে একটু বেশী। তবে আপনাদের খবর দিয়ে যখন মুর্শিদাবাদে যাব তখন হিসাবটা আর একটু পাকা করেই নিয়ে যেতে চাই। কারণ, আপনারা যা বলছেন তার সঙ্গে এটা মিলছে না। এরপরে আর একটা কথা বলি যে, এখানে অপ্রতুলতার কথা উঠেছে। একটি কথা বলি যে, আপনাদের সঙ্গে আমাদের কিন্তু একটা জায়গায় মিল হয়ে যাচ্ছে- সেটা হচ্ছে, প্রয়োজন, আর চাহিদা। আমরা তো বন্যা ত্রাণের জন্য অনেক বেশী টাকার কথা বলেছিলাম। প্রথম খেপে আমরা ২১২ কোটি ১৩ লক্ষ টাকার কথা বলেছিলাম। আপনারাও বলছেন প্রয়োজন বেশী ছিল। কিন্তু কেন্দ্রীয় সরকার ৬৭ কোটি ৭২ লক্ষ টাকার উর্ধ্ব সীমা বেঁধে দিলেন, অর্থাৎ এক তৃতীয়াংশ করলেন। ত্রিপলের কথা তুলেছেন। আমি ত্রিপলের একটা হিসাব আপনাদের কাছে দিচ্ছি। ত্রিপলের ব্যাপারে তখনও কিন্তু টাকা আসেনি আমাদের যা সামর্থ তাই দিয়েই দিয়ে যাচ্ছিলাম। মানসবাবু ঠিকই বলেছেন যে ১ লক্ষর মত ত্রিপল-আমরা ত্রিপল দিয়ে যাচ্ছি। ত্রিপলের জন্য একটু বেশী টাকা লাগে, এক একটির জন্য ২০০ টাকার সামান্য একটু কম লাগে। তাই ত্রিপলের জন্য ১ কোটি ৯০ লক্ষ টাকা খরচ হয়ে গেল এবং কিছু জামা কাপড় দেবার সময় —ঠিক সেই সময় কেন্দ্রীয় সরকার বললেন ত্রিপল, জামা কাপড়ের উপর উর্ধ্ব সীমা ১ কোটি ২৫ লক্ষের বেশী হতে পারবে না। আপনারাও মনে করেছিলেন এবং আমরাও মনে করেছিলাম যে ত্রিপলের প্রয়োজন অনেক বেশী। আপনারা এটা লক্ষ্য করবেন যে, আমরা তাই চেয়েছিলাম ৪ কোটি ৪ লক্ষ টাকা, আপনারাও বোধ হয় চেয়েছিলেন। কিন্তু কেন্দ্রীয় সরকার ১ কোটি ২৫ লক্ষ টাকার বেশী উর্ধ্ব সীমা বাঁধলেন না। আমাদের খরচ কিন্তু ১ কোটি ৯৪ লক্ষ টাকা হয়ে গেছে। উদ্বৃত্ত খরচ, এক পয়সাও কেন্দ্রীয় সরকার দেবেন না। আমরা দিয়ে চলব অন্য খাতে। এরপর আর একটা প্রশ্ন উঠেছে ত্রাণের ক্ষেত্রে। মাননীয় ত্রাণ মন্ত্রী সমস্যাটা বলেছেন। ত্রাণের ক্ষেত্রে আমরা অনেক বেশী চেয়েছিলাম। জি.আর. এর ক্ষেত্রেও বলেছিলাম ৩০ কোটি ৯৭ লক্ষ টাকা প্রয়োজন। কিন্তু জি.আর. এর ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার প্রয়োজন মনে করলেন মাত্র ৯ কোটি ৭৬ লক্ষ টাকা। আমাদের খরচ কিন্তু ১০ কোটি ১১ লক্ষ টাকা হয়ে গেছে. মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাইছি যে, জি.আর. এর প্রয়োজন যেখানে যতদিন থাকবে রাজ্য সরকার নিজেদের তহবিল থেকে এই জি.আর. চালিয়ে যাবেন। আমি আরো বলছি যে, এটার জন্য সম্পূর্ণ দায়িত্ব রাজ্য সরকার নিচ্ছেন। এই ক্ষেত্রে আমরা পরিকল্পনা বহির্ভূত খাতে ১০% মত কাট করেছি, সেটা চালু থাকবে এর জন্য এবং তার থেকে যতটা টাকা নিতে পারা যায় আমরা নেব। মানসবাবু একটি কথা এখানে বলেছেন—দায়িত্ব নিয়ে সেটা দেখব। ক্রপ ইনসিওরেন্সের ব্যাপার-এর আগের বারের বন্যার ঘটনা, পরিসংখ্যানগত ব্যাপার, সেটা আমি আরো চেক করে বলব। আপনি ঠিক পয়েন্টই তুলেছেন। তারপর আর একটি কথা বলেছেন যে, রাজ্য সরকারকে ভিক্ষা চাইতে যেতে হচ্ছে একটি কথা এখানে বোঝা দরকার যে, আমাদের রাজ্যে আমার, আপনার, সবার উপর থেকে রাজস্ব হিসাবে যে টাকা ওঠে তার দুই তৃতীয়াংশের একটু বেশী কেন্দ্রীয় সরকার নিয়ে চলে যান।

একের তিন অংশ আমাদের হাতে থাকে। আমি সমস্ত রাজ্যের কথাই বলছি। তারপর যখন একটি রাজ্যসরকার এই অবস্থায় তার প্রয়োজনের কথা বলেন তখন সেটা কোন ভিক্ষার কথা বলেন না। এটা তাদের নিজস্ব অধিকার। এটা তারা তাদের সেবা উপার্জিত অর্থ ফেরত পাবার কথা বলেন। কাজেই ভিক্ষার কোন প্রশ্ন এখানে উঠছে না। এই প্রসঙ্গে একটা কথা বলে রাখা ভালো, আমার মনে হয় এখানে ভুল বোঝাবুঝির কোন অবকাশ নেই, বিষয়টি হচ্ছে, আমাদের একটা জায়গায় মিলতে হবে। কোথায় মিলতে হবে সেটা দেবব্রতবাবু বলেছেন। সেচ দপ্তরের জন্য আমরা পরিকল্পনা এবং পরিকল্পনাবহির্ভূত খাতে যা ব্যয় করি সেটা আমি বলছি। এ বছর এই দপ্তরের জন্য পরিকল্পনা খাতে ধরা আছে ৭০ কোটি টাকা এবং পরিকল্পনা বহির্ভূতখাতে ধরা আছে ১০২ কোটি টাকা—তারমধ্যে মাহিনা ইত্যাদি সব আছে। আপনারা লক্ষ্য করে দেখলে দেখবেন, বিদ্যুত দপ্তরের পরেই আমরা সেচ দপ্তরকে দিই, যেটা দেবব্রতবাবুও উল্লেখ করেছেন। কোন দপ্তরকে দেবার আগে সেচ দপ্তর পায়। উনি উল্লেখকরেছেন কত দৈর্ঘের বাঁধ আমাদের আছে। আপনারা জানেন, সেচ দপ্তরের সঙ্গে সঙ্গে অন্যান্য দপ্তরেরও প্রচণ্ড চাহিদা এবং প্রয়োজনীয়তা আছে. এ সম্পর্কে একটি ছোট উদাহরণ দিলেই আপনারা সমস্ত ব্যাপারটা বুঝতে পারবেন। পরিকল্পনা বহির্ভূত খাতে যা থেকে বাঁধ মেরামত বা মেনটেনেন্স ইত্যাদি হয় সেখানে কেন আরো বেশী টাকা আমরা দিতে পারছি না সেটা একটু শুনুন। সেচ দপ্তরের যা আমাদের বাজেট তার দুয়ের তিন অংশ আমাদের একটি প্রজেক্টের জন্য—তিস্তার জন্য খরচ করতে হয়। এটা কোথায় খারাপ লাগে জানেন? তিস্তা কিন্তু শুধু পশ্চিমবঙ্গের প্রজেক্ট নয়, এটা সর্বভারতীয় প্রজেক্ট। উত্তর ভারতে এই ধরণের প্রজেক্ট যেখানে আছে তার ব্যয়ভার সম্পূর্ণ বহন করছেন কেন্দ্রীয় সরকার। সেখানে সমস্তটা সেন্ট্রাল এ্যাসিসটেন্সের উপর নির্ভর করে। যেখানে উত্তর ভারতের সেচ প্রকল্পগুলির ক্ষেত্রে এই ব্যবস্থা সেখানে তিস্তার জন্য তার খরচের একটি ভগ্নাংশ কেন আমরা পাব সেটা বোঝা যায় না। ৩০০ কোটি টাকার যে প্রকল্প তার ৫ কোটির বেশী টাকা আমরা পাইনি। আজকেই যদি ২০ কোটি টাকা আসে তাহলে সেই ২০ কোটি টাকা সঙ্গে সঙ্গে সেচ দপ্তর মেনটেনেন্সের জন্য পেতে পারে। যদি আরো বেশী আসে আরো বেশী টাকা আমরা দিতে পারি। মানসবাবু তাঁর জেলার প্রকল্পগুলি সম্বন্ধে ভালোই জানেন, যদি টাকা আসে সেখানে আমরা সেই টাকা দিতে পারবো। এখানে আমাদের সকলকে একত্রিত হতেই হবে। আর একটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি। ৪৪ কোটি টাকা যে বরাদ্দ হয়েছে তার ৩৩ কোটি টাকা দেবার কথা নিয়ম অনুযায়ী কেন্দ্রীয় সরকারের আর ১১ কোটি টাকা আমাদের দেবার কথা। আমরা সেই ১১ কোটি টাকা দিয়ে দিয়েছি কিন্তু কেন্দ্রীয় সরকার ১০ কোটি টাকার বেশী দেন নি। আমি আজকেই আবার রিমাইনডার পাঠিয়েছি। এটা তাড়াতাড়ি না দিলে আপনারা যে বলছেন তাড়াতাড়ি কাজ করতে সেটা করার অসুবিধা হবে। কোন কোন সময় দেখি মার্চ মাসে টাকা এসে পৌঁছায়, সেই সময় টাকা এলে বিশেষ লাভ হয়না। আমরা তাই আমাদের নিজস্ব রাজস্ব যা সংগৃহীত হয় তা থেকেই খরচ করে চলবো এবং কোন কোন প্রয়োজনীয় ক্ষেত্রে যদি কেন্দ্রীয় সরকারের

উর্দ্ধসীমা লঙ্ঘন করতে হয় তাহলে সেটা আমরা নিজেদের দায়িত্বে নিজেদের পায়ে দাঁড়িয়েই করবো একথাটা সোজাসুজি আমি বলে দিতে চাই। এর ভিত্তিতেই আমাদের রেষ্টোরেশান প্রোগ্রাম চলবে। আপনারা জানেন, সব দপ্তরের টাকা কমে যাচ্ছে। কানাই বাবু তাঁর সমস্যার কথা বলছিলেন। এইসব ব্যাপারগুলি আমরা সামগ্রিকভাবে বসে সব একত্রিত করে ফেলছি, জেলায় জেলায়ও আমরা একত্রিত করছি এবং করে আমরা জেলায় জেলায় যাব। ১৬ তারিখে যেখানে বন্যার প্রকোপ সবচেয়ে বেশী হয়েছিল সেই পশ্চিম দিনাজপুর দিয়ে আমাদের যাত্রা শুরু হবে। আমাদের মন্ত্রীসভার অনেক সদস্য যাবেন এবং মানসবাবু শুনে খুশী হবেন যে সেই মিটিং-এ জেলাপরিষদের সভাধিপতি, মন্ত্রীরা ছাড়াও প্রত্যেক এম.পি. এবং এম.এল.এ. দের আমরা আমন্ত্রণ করেছি। আমরা যেখানে গিয়েছি সেখানেই এটা করেছি এবং এই ব্যবস্থা চালু থাকবে। তারপরের দিন মালদহ, তারপরের সপ্তাহে যাব মুর্শিদাবাদ। আমরা খবর পাঠিয়ে দেব। এই পুর্নগঠনের পরে যেটাকে বলা হয় মনিটারিং সেটা আমাদের যারা অফিসার আছেন তাদের সঙ্গে আমরা একত্রিত গিয়ে সকলে মিলে একত্রিত হয়ে করবো। এখনই সবচেয়ে বেশী প্রয়োজন যেটা সেটা হচ্ছে পশ্চিমবাংলার সাধারণ মানুষের কাজের সমস্যা। এই রবি শষ্যের আগে যাতে কাজ দেওয়া যায়। তাই আমরা ঠিক করেছি এই পুর্নগঠণের কাজগুলি হবে। বাঁধের ব্যাপারে, রাস্তার ব্যাপারে যেখানে সম্ভব আমরা স্থানীয় মানুষকে সেই কাজে লিপ্ত করবো। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এই কারণে যে অতিরিক্ত এই শ্রমদিবস সৃষ্টির জন্য কেন্দ্রীয় সরকারের কাছে বিশেষ ভাবে ১২ কোটি টাকা আমরা চেয়েছিলাম, কিন্তু আমরা দুঃখিত যে সেই ১২ কোটি টাকার দাবী তারা সম্পূর্ণ অগ্রাহ্য করে দিয়েছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা কর্মসংস্থান বাড়ানোর জন্য চেষ্টা করছি। আমি আপনাদের কাছে শুধু এইটুকু বলি যে আমরা আপ্রাণ চেষ্টা করছি সাধারণ মানুষকে যুক্ত করতে এবং আপনাদের সকলের সহযোগিতায় এই পুর্নগঠণের কাজ আমরা সমাপ্ত করবোই এবং উৎপাদনের ক্ষেত্রে, কৃষির ক্ষেত্রে, কুটির শিল্পের ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে আমাদের যে লক্ষ্য মাত্রা আছে সেখানে পৌঁছানোর জন্য আপ্রাণ চেষ্টা করবো। এই কথা বলে আপনাদের সকলকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

**The House was then adjourned at 8.22 p.m. till 1.00 p.m. on Thursday, the 15th October, 1987, at the Assembly House, Calcutta.**

## Proceedings of the West Bengal Legislative Assmebly Assembled under the provisions of the Constitution of India.

The **Assembly met** in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 15th October **1987 at 1 p.m.**

### Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 4 Ministers of State and 176 Members.

### Calling Attentions

[1.00 - 1.10 P.M.]

**Mr. Speaker** : I have received 3 notices of Calling Attention, namely :-

1. Reported movements by Jharkhand Mukti Morcha in Midnapore, Bankura and Purulia districts— Dr. Manas Bhunia and Shri Mannan Hossain.

2. Proposed Truck Terminal at Dhapa in East Calcutta : Shri Saugata Roy and Shri Sultan Ahmed

3. Failure of the West Bengal Government to control the flood situation in the State : Shri A. K. M. Hassan Uzzaman.

I have selected the notice of Shri Saugata Roy and Shri Sultan Ahmed on the subject of proposed Truck Terminal at Dhapa in East Calcutta. The Minister -in-Charge will please make a statement to-day, if posible or give a date.

**Shri Abdul Quiyom Molla** : On 26th, Sir.

### Laying of Reports

**The Annual Reports on the Working of the Silpabarta Printing Press Limited for the years 1982-83 and 1983-84.**

**Shri Achintya Krishna Ray** : Sir, I beg to lay the Annual Reports on the working of the Silpabarta Printing Press Limited for the years 1982-83 and 1983-84.

**The Report of the Bhattachrya Commission of Inquiry into Tamluk Court Premises incidents on the 28th July, 1984**

**Shri Jyoti Basu** : Sir, I beg to lay the report of the Bhattachary Commision of Inquiry into Tamluk Court Premises incidents on 28th July, 1984 together with a memorandum of action thaken thereon.

### MOTIONS UNDER RULE 185

**শ্রী এইচ. বি. রাই ঃ-** স্পীকার স্যার, এই সভা লক্ষ্য করেছে যে, পশ্চিমবঙ্গে বসবাসকারী নেপালী ভাষাভাষী জনগণের ন্যায্য আশা আকাঙ্ক্ষা পূরণের ব্যাপারে পশ্চিমবঙ্গ বিধানসভায় সর্বদা একাত্মতা প্রকাশ পেয়েছে এবং ২৩-এ সেপ্টেম্বর, ১৯৮১ তারিখে পশ্চিমবঙ্গ বিধানসভার একটি সংকল্প প্রস্তাবে রাজ্য বিধানসভা ও রাজ্য সরকারের সামগ্রিক তত্ত্বাবধানে নেপালী ভাষাভাষী জনগণের জন্য একটি স্বাশাসিত পরিষদ গঠনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানিয়েছে।

এই সভা দুঃখের সঙ্গে লক্ষ্য করেছে যে, আলোচনার পথ খোলা থাকা সত্ত্বেও গোর্খা জাতীয় মুক্তি মোর্চা দার্জিলিং-এ ব্যাপক হিংসা ও অশান্তির পরিবেশ সৃষ্টি করে, যার ফলে জনজীবন বিপর্যস্ত হয়;

এই সভা আরও লক্ষ্য করেছে যে, এই সকল ঘটনা ঘটা সত্ত্বেও এই রাজ্যের মুখ্যমন্ত্রী বারে বারে কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর সঙ্গে ও প্রধানমন্ত্রীর সঙ্গে আলাপ-আলোচনো করে দাবী জানিয়েছিলেন যাতে এই মোর্চাকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনার টেবিলে বসিয়ে বিষয়টির একটি রাজনৈতিক মীমাংসার ব্যবস্থা করে এই মোর্চাকে বিশৃংখলা সৃষ্টি অগ্নিসংযোগ, সরকারী সম্পত্তি বিনষ্ট ও খুন করা থেকে নিবৃত্ত করা যায় এবং এই এলাকায় শান্তি ফিরে আসে। সমগ্র ব্যাপারটি জনসাধারণের সামনে তুলে ধরার উদ্দেশ্যে মুখ্যমন্ত্রী ১৮ই আগষ্ট ১৯৮৬ তারিখে সকল রাজনৈতিক দলের একটি সভা ডাকেন;

এই সভা আরও লক্ষ্য করছে যে এইসব প্রচেষ্টার ফলশ্রুতিতে রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকার এবং কেন্দ্রীয় সরকার ও গোর্খা জাতীয় মুক্তি মোর্চার বারবার আলোচনা হয়েছে এবং অবশেষে একটি মীমাংসাসূত্র প্রতিষ্ঠিত হয়েছে। এই সূত্র অনুযায়ী রাজ্য বিধানসভায় গৃহীত নীতির পরিকাঠামোয় এই ব্যাপারে প্রণয়ণ করা বিধি অনুযায়ী দার্জিলিং জেলার তিনটি পার্বত্য মহকুমার জন্য মুখ্যতঃ নির্বাচনের মাধ্যমে গঠিত একটি দার্জিলিং পার্বত্য পরিষদ গঠিত হবে। রাজ্য সরকার এই পরিষদে কিছু সদস্য মনোনীত করতে পারবেন। পঞ্চায়েত ও শহরের স্থানীয় স্বায়ত্বশাসিত প্রতিষ্ঠানের কর্তত্বসহ উক্ত এলাকার পরিবহণ, শিক্ষা, চিকিৎসা, জনস্বাস্থ্য ইত্যাদির কর্তত্ব কিভাবে এবং কতটা এই পরিষদের উপর ন্যস্ত থাকবে তা বর্তমানে খতিয়ে দেখা হচ্ছে। তবে আইন-শৃংখলা, বিচার, চা-বাগান ও সংরক্ষিত বনাঞ্চলের দায়িত্ব ও বিদ্যুৎ ব্যবস্থা এই পরিষদের আওতার বাইরে থাকবে। সমগ্র বিষয়টি আবার জনসাধারণের সামনে তুলে ধরার জন্য মুখ্যমন্ত্রী ১৮ ই সেপ্টেম্বর, ১৯৮৭ তারিখে পশ্চিমবঙ্গের সকল রাজনৈতিক দলের আরও একটি সম্মেলন ডাকেন ও তাতে সমস্ত তথ্য তুলে ধরেন।

এই সভা মুখ্যমন্ত্রীর এইসব প্রচেষ্টাকে সমর্থন করছে ও এই ব্যাপারে প্রধানমন্ত্রীর লাগাতার প্রয়াসকে সাধুবাদ জানাচ্ছে এবং এই সঙ্গে এই সভা এই মীমাংসাসূত্র সমর্থন করছে এবং যাতে এই পরিষদের গঠন, তার প্রশাসনিক কাঠামো নিরূপণ, নির্বাচন পদ্ধতি ও নির্বাচন অভিক্ষেত্র নির্ধারণ, নিরীক্ষা সহ অন্যান্য বিষয়ের কর্তৃত্বের জন্য প্রয়োজনীয় আইন সত্বর প্রণয়ন করা সম্ভব হয় তার জন্য রাজ্য সরকারকে অনুরোধ জানাচ্ছে।

স্পীকার স্যার, আমি সভার সকল সদস্যের সামনে এই প্রস্তাব রাখছি, আশা করছি এ বিষয়ে সকলে এক-মত হবেন।

**Mr. Speaker : There is no amendment to the Motion. Now I call upon Shri Dipak Sengupta.**

(এই সময়ে অধ্যক্ষ মহোদয়ের বদলে উপাধ্যক্ষ মহোদয় আসন গ্রহণ করেন।)

[1.10 - 1.20 P.M.]

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় পশ্চিমবাংলার সাম্প্রতিককালের অত্যন্ত ভয়াবহ এবং সংকটজনক বিষয়ের ওপর প্রস্তাব উত্থাপিত হয়েছে। আমরা এই বিধানসভায় বিভিন্ন রাজনৈতিক দলের প্রতিনিধিরা আছি এবং ইতিপূর্বে আমরা এই বিষয়টির ওপর বাইরে জনসাধারণের সামনে যখন আমাদের রাজনৈতিক বক্তব্য রেখেছি তখন আমরা বিভিন্ন রাজনৈতিক দলের প্রতিনিধিরা একাত্ম হয়ে কথা বলতে পারি নি। ফলে এই নিয়ে বহু জল ঘোলা হয়েছে। কিন্তু আমরা অভিজ্ঞতা থেকে বুঝেছি যে, দার্জিলিং পার্বত্য এলাকার সমস্যার সমাধানে আমাদের মধ্যে—রাজনৈতিক দলগুলির মধ্যে—যতই মতদ্বৈধতা থাক না কেন গোটা রাজ্যের স্বার্থে, দার্জিলিং পার্বত্য এলাকার স্বার্থে, সেখানে বসবাসকারী নাগরিকবৃন্দদের স্বার্থে আমাদের একাত্ম হয়ে, এক চিন্তা ভাবনা নিয়ে অগ্রসর হওয়া উচিত। সে ভাবেই রাজ্য সরকারের তরফ থেকে কাজ শুরু হয়েছিল। কিন্তু কেন্দ্রে যাঁরা আছেন তাঁরা বিষয়টির গুরুত্ব উপলব্ধি করে সমস্যার সমাধানের দিকে প্রথম থেকে রাজ্যের সঙ্গে এক-মত হয়ে এগুতে পারেন নি। কিন্তু ইতিমধ্যে রাজ্যের ঐ অংশে যে বিশৃঙ্খল অবস্থা দেখা দিয়েছে তাতে ধীরে ধীরে আলোচনার দরজা খুলছে। এই নিয়ে দিল্লীতে আলোচনা হয়েছে। রাজ্য বিধানসভারও কিছু দায়িত্ব রয়েছে। সেই দায়িত্ব পালন করবার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে সুপারিশ করবার জন্য এই প্রস্তাব আনা হয়েছে। সব যদি ভাল মতন হয়ে যায় সেটা খুবই ভাল। আমরা নিশ্চয়ই আশাবাদী এবং আশা করবো, তবে এই প্রস্তাব রাখতে গিয়ে এবং সমর্থন করতে গিয়ে কিছু কথা ভুলে যাওয়া ঠিক হবে না। একটা বিচ্ছিন্নতাবাদের রেস হিসাবে দার্জিলিং জেলায় এই আন্দোলন সুরু হয়েছিল। এলাকার যে সমস্ত প্রতিষ্ঠিত রাজনৈতিক দল জনগণের সঙ্গে যাদের ভূমিকা রয়েছে, তাঁদের হাতের বাইরে চলে যাচ্ছিল কারণ এমন একটি লোক আন্দোলনের মধ্যে দিয়ে এসেছেন যিনি বিভিন্ন সময়ে বিভিন্ন কথা বলেছেন। সাম্প্রতিক কিছু কিছু সংবাদ থেকে দেখছি, জি. এন. এল. এফের প্রতিনিধিদল দিল্লীতে গিয়ে আলোচনা করছেন। যে অংশ মনে করছেন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করা প্রয়োজন, সেই অংশের উপর আরোও কিছু উগ্রপন্থী তাঁরা বলছেন, গোর্খাল্যাণ্ডের দাবী ছাড়া থামা যায় না। তাঁরাই আইন-শৃঙ্খলার অবনতি সৃষ্টি করবার চেষ্টা করবেন - এইরকম নানা সংবাদ রয়েছে। ফলে এই প্রস্তাবটি এই মহূর্তে সময়োপযোগী। এইজন্য এখানে আমরা সকলে মিলে এই প্রস্তাবটিকে গ্রহণ করছি। এই প্রস্তাবের প্রতিক্রিয়া নিশ্চিতভাবে দার্জিলিং-এর এলাকার অশান্তি কমবে। ঐ এলাকা নির্বাচিত সদস্য শ্রী এইচ. বি. রাই যে প্রস্তাবটি এনেছেন সেই প্রস্তাবটিকে পূর্ণ সমর্থন করছি। এই সংক্রান্ত ব্যাপারে মতদ্বৈধতা যাই থাক, চিন্তা যাই থাকুক না কেন, সকলে এ ব্যাপারে একমত হতে পেরেছি এটাই সুখের কথা। আমাদের দলের তরফ থেকে এই প্রস্তাবটিকে সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গকে ভাগ হতে দেব না এই ভিত্তির উপর দাঁড়িয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে উদ্যোগ গ্রহন করেছিলেন, তারফলে যে সর্বদলীয় প্রস্তাব গত ১৮ই সেপ্টেম্বর গৃহীত হয়েছে সেই প্রস্তাবটিকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। আমি আশা করি, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের এই উদ্যোগ সফল হবে। পার্বত্য জনসাধারণের স্বার্থ রক্ষাকারী এবং তাঁদের সর্বাঙ্গীন উন্নতির জন্য যে সমস্ত প্রচেষ্টা গ্রহণ করবে, আশা করি তারই ভিত্তির একটা ঐক্যমত প্রতিষ্ঠিত হবে। এই টুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দার্জিলিং-এর পাহাড়ী অঞ্চলের বসবাসকারী নেপালী জনগণের দীর্ঘদিনের সমস্যার আন্দোলনের সমাধানের জন্য আজকের বিধানসভায় এই যে সর্বদলীয় প্রস্তাব আমরা উত্থাপন করেছি সেই প্রস্তাবকে সমর্থন করে আমি দু-একটা কথা বলতে চাই। আমি আশা করি, আজকে এখানে এই সর্বসম্মত প্রস্তাব গৃহীত হবার পর দার্জিলিং-এর পাহাড়ী এলাকার জনগণ এই প্রস্তাবটিকে গ্রহণ করবেন এবং এই প্রস্তাবের মধ্য দিয়ে দার্জিলিং-এর সমস্যার জন্য যেসব ব্যবস্থা উল্লেখ রয়েছে, ইঙ্গিত রয়েছে সেই প্রস্তাব বাস্তবায়িত করার জন্য তারা পশ্চিমবঙ্গ সরকারের সাথে সহযোগিতার হাত বাড়াবেন।

দীর্ঘদিন ধরে সেখানে যে আন্দোলন পরিচালিত হচ্ছিল সেই আন্দোলনের পথকে পরিত্যাগ করে গণতান্ত্রিক উপায়ে শান্তিপূর্ণভাবে দার্জিলিংয়ের জনগণের ন্যায্য সমস্যা সমাধান করার জন্য বামফ্রন্ট সরকারের সাথে তাঁরা সহযোগিতা করবেন, আমি এই আশাই করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবঙ্গ বিধানসভায় অতীতে বার বার দার্জিলিংয়ে বসবসকরী নেপালী জনগণের যে ন্যায়সঙ্গত দাবী, ন্যায্য অধিকার সেগুলি যাতে পূরণ হয় বার বার তাঁরা সেই দাবী জানিয়ে এসেছেন। আজকে পশ্চিমবঙ্গের জনগণ পশ্চিমবঙ্গের বিধানসভায় সেই কথা পুনরায় বলতে চায়। শুধু আমাদের একটা কথা রয়েছে। পশ্চিমবঙ্গকে ভাগ না করে পশ্চিমবঙ্গে অখণ্ডতাকে রক্ষা করে নেপালী জনগণের সাথে তাঁদের আশা আকাঙ্খা সম্পূর্ণরূপে পূরণ হয় সেদিকে আমরা সচেষ্ট থাকব। এই কথা বলে, প্রস্তাবকে সম্পূর্ণরূপে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দার্জিলিং জেলার নেপালী ভাষাভাষী জনগণের আশা আকাঙ্খাকে রূপায়িত করবার জন্য যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে একটি কথা বলতে চাই যে, দেরীতে হলেও শেষ পর্যান্ত যে দার্জিলিং জেলায় যে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন চলছিল তার একটা সুষ্ঠ মীমাংসার পথে যাচ্ছে, এটা একটা আশার দিক এবং দীর্ঘদিন ধরে দার্জিলিং জেলার জনসাধারণ অর্থনৈতিক নানাদিক থেকে অনগ্রসর ছিল, দীর্ঘদিন ধরে ঐ এলাকার উন্নতি হয় নি। এর ফলেসেখানকার মানুষের মধ্যে একটা ক্ষোভ জমেছিল। সেখানকার বিচ্ছিন্নতাবাদী শক্তি সেটাকে কাজে লাগিয়ে নেপালী জনগণকে বিপথগামী করে পরিচালনা করেছেন। এর ফলে পশ্চিমবঙ্গের মধ্যে থেকে এই দার্জিলিং জেলাকে বিচ্ছিন্ন করে দেবার একটা ষড়যন্ত্র চলেছিল। সেই ভাবে তাদের দাবীকে আদায় করবার জন্য হিংসাত্মক পথ গ্রহণ করা হয়েছিল। বামফ্রন্ট সরকার আন্দোলন দমন করবার জন্য যে ভাবে পুলিশ প্রশাসনকে দিয়ে কার্য্য পরিচালনা করেছিলেন যার জন্য সেখানে বিক্ষোভ দেখা দিয়েছিল। কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে গড়িমসি করছিলেন, সেই কারণে আলাপ আলোচনার মধ্যে দিয়ে যে সূত্র বেরিয়ে এসেছে, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের উদ্যোগে যে সর্বদলীয় বৈঠক হয়েছে সেই বৈঠকে সমাধানের সূত্র হিসাবে নেপালী জনগণের স্বাশাসিত পরিষদের মধ্যে দিয়ে তাঁদের এলাকার শিক্ষা, পরিবহন এবং অর্থনৈতিক দিকের উন্নয়ন ঘটলে দার্জিলিং জেলার উন্নতি হবে। এর মধ্যে দিয়েই নেপালী জনগণের আশা আকাঙ্খা পূরণ হবে, এবং সেজন্য এখানে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এইচ. বি. রায় মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন, সর্বদলীয় প্রস্তাব, তাঁদের এবং আমাদের দলের তরফ থেকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। বিষয়টা অত্যন্ত স্পর্শকাতর এবং স্বভাবতঃই এই হাউসের নেতা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বিশেষভাবে বিষয়টি আলোচনা করবেন। আমি অত্যন্ত আনন্দিত যে পশ্চিমবঙ্গের অখণ্ডতাকে অক্ষুন্ন রেখে নেপালী জনগণের যে আশা আকাংখা তাকে মূল্য দেবার যে প্রয়াস আজকে বাস্তাবায়িত হতে চলেছে। ইতিপূর্বে এই বিধানসভায় বিভিন্ন সময়ে নেপালী জনগণের আশা আকাঙ্খাকে বাস্তবায়িত করার জন্য প্রস্তাব গ্রহণ করা হয়েছে এবং কেন্দ্রীয় সরকারের কাছে পাঠান হয়েছে, এমন কি নেপালী ভাষার স্বীকৃতি দেবার প্রস্তাব এই হাউস থেকে গ্রহণ করা হয়েছিল। সংবিধানের স্বীকৃতি আজকে নানা ধরণের ঘটনার অবতারণার মধ্যে দিয়ে আমরা এমন একটা জায়গায় পৌঁছেছি যাতে করে নেপালী জনগণের বৃহত্তম অংশ, কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার সকলে ঐকমত হয়ে একটা প্রস্তাব কার্য্যকারী হওয়ার জায়গাতে উপনীত হয়েছি। আমি আশা করি এই স্বায়ত্ব শাসনের মধ্যে দিয়ে নেপালী জনসাধারণ এই পশ্চিমবঙ্গের মধ্যে থেকেই তাঁদের আশা আকাঙ্ক্ষা, মেধা, প্রতিভা, সংস্কৃতি ইত্যাদি যা তৈরী হচ্ছে তা তাঁরা গ্রহণ করবেন।

[1.20 - 1.30 P.M.]

এখনো পর্যন্ত পাহাড়ে কিছু বিচ্ছিন্নতাবাদী থেকে গেছে এবং তারা তাদের বিচ্ছিন্নতাবাদী কার্যকলাপ চালাচ্ছেন এটা নিশ্চয়ই ঐসব নেতারা স্বীকার করবেন। আজকে পশ্চিমবঙ্গের ভেতরে থেকেই তাঁরা যে আত্ম - নিয়ন্ত্রণের অধিকার পাচ্ছেন আমি আশা করবো সেটা তাঁরা পুরোপুরি কাজে লাগাবেন। সবচেয়ে বড় কথা হচ্ছে, বিষয়টি নিয়ে আলোচনার সুযোগ নেই কারণ বিষয়টি অত্যন্ত স্পর্শকাতর এবং যে কোন ক্ষেত্রে তা নিয়ে একটা বিরূপ প্রতিক্রিয়া হতে পারে। স্বাভাবতঃই প্রস্তাবটিকে সমর্থন করবার সঙ্গে সঙ্গে রাজ্যসরকারের প্রয়াসের সঙ্গে বিরোধী পক্ষ একমত হয়েছেন এবং প্রধানমন্ত্রীও রাজ্য সরকারের প্রয়াসকে সমর্থন জানিয়েছিল। মুখ্যমন্ত্রী বারবার বলেছিলেন যে, পশ্চিমবঙ্গকে ভাগ হতে দেওয়া হবে না, তবে ভারতের জনজাতি সমূহের যে সুযোগ সেই সুযোগ নিশ্চয়ই তাঁদের দেওয়া হবে। প্রস্তাবের মধ্যে দিয়ে যা কার্যকরী হতে চলেছে তার মধ্যে দিয়ে ঐসব বিপথগামী কিছু মানুষ আবার ভারতবর্ষের মূল প্রবাহের মধ্যে ফিরে আসতে পারবেন এই আশা রেখে প্রস্তাবকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল কুমার বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সকল দলের পক্ষ থেকে সম্মিলিতভাবে দার্জিলিং-এর প্রশ্নে যে প্রস্তাবটা এসেছে তাকে সমর্থন করছি। দার্জিলিংয়ে বিপথগামী আন্দোলনের ফলে ইতিমধ্যেই সেখানে যথেষ্ট ক্ষতি হয়ে গেছে। সেখানকার মানুষ যার উপর জীবিকা নির্বাহ করেনসেই পর্যটন এবং চা

শিল্প দারুণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। পর্যটন - যার উপর নির্ভর করে গরীব মানুষ, মুটে-মজুর, হোটেল-রেষ্টুরেন্ট এবং তার কর্মচারী এবং যার উপর নির্ভর করে তাদের সারা বছর চলে, সেই পর্যটন শিল্প পরপর কয়েক বছর নষ্ট হয়েছে। এতে অনেক ক্ষতি হয়েছে। এবারে সবাই মিলে একসঙ্গে পাহাড়ের মানুষের উন্নতির জন্য যে চেষ্টা শুরু হয়েছে সেই চেষ্টাকে অব্যাহত রাখবার জন্য আমাদের মুখ্যমন্ত্রী যে উদ্যোগ গ্রহণ করেছেন, যে উদ্যোগের সঙ্গে প্রধানমন্ত্রী স্বয়ং আছেন, সেগুলো কার্যকরী করা দরকার। এই প্রসঙ্গে আমি আরো বলতে চাই, আমরা লক্ষ্য করেছি পাহাড়ে যাঁরা আন্দোলন করছেন তাঁদের মধ্যে বেশ কিছু মানুষ আজকে এগিয়ে আসায় যে মীমাংসার ফর্মুলা তৈরী করা হয়েছে যে দার্জিলিং-এর তিনটি পার্বত্য মহকুমা - দার্জিলিং, কার্শিয়াং এবং কালিম্পংকে নিয়ে একটি স্বাশাসিত পরিষদ তৈরী করা হবে এবং তার ভিত্তিতে সেখানে কাজ হবে, আজকে এই সিদ্ধান্তকে সমর্থন করে অনেকেই এগিয়ে এসেছেন। কিন্তু কিছু উগ্রপন্থী বিপথগামী মানুষ এখনও পাহাড়ে গোলমাল করছেন। তাঁরা দাবী করছেন যে, শুধু পার্বত্য তিনটি মহকুমা নয়, শিলিগুড়ি মহকুমাসহ জলপাইগুড়ি বেশ কিছু অংশ নিয়ে এই স্বাশাসিত পরিষদ গঠন করতে হবে। তা নাহলে এটা তাঁরা মানবেন না বলে বলছেন। কিন্তু আমি বলতে চাই, এই দাবী অত্যন্ত অন্যায় এবং অযৌক্তিক, কারণ বাস্তবের সঙ্গে এর কোন সঙ্গতি নেই। কারণ শিলিগুড়ি মহকুমা পাহাড় হয়। তাছাড়া সেখানকার মানুষের সঙ্গে পাহাড়ের মানুষের অনেক ক্ষেত্রেই মিল নেই। সুতরাং শিলিগুড়ি মহকুমাকে এর সঙ্গে যুক্ত করা যায় না। জলপাইগুড়ি জেলার মালবাজার, মেটেলি, নাগরাকাটার দিকে কিছু পাহাড় আছে, কিন্তু ডুয়ার্সে যে ১১ টি ব্লক আছে তারমেধ্য অতি সামান্য এলাকাতেই পাহাড় আছে, কিন্তু তা সত্ত্বেও ঐ এলাকা পার্বত্য এলাকার মধ্যে আসে না। কিছু এলাকায়পাহাড় আছে বলে পুরো এলাকাটাকে ইনক্লুড করতে হবে? কারণ সেক্ষেত্রে দেখতে হবে সেখানে নেপালী-ভাষীর সংখ্যা কত। আমরা দেখেছি সেখানে এই সংখ্যা অতি সামান্য। কাজেই ঐ অঞ্চল আমরা দার্জিলিংকে দেবো কেন? তা ছাড়া জি. এন. এল. এফ. তাদের পৃথক রাজ্যের দাবিতে গত বিধানসভার নির্বাচন বয়কটের আহ্বানের ডাক দিয়েছিল। দার্জিলিং-এর ক্ষেত্রে আলাদা কথা। ডুয়ার্সে আমাদের যে ১০ টি বিধানসভা কেন্দ্র আছে সেখানে কোথাও তো ভোট বয়কটের দাবিতে সাড়া পড়েনি? সব জায়গায় বিপুল ভোট পড়েছে এবং একটা কেন্দ্রে কংগ্রেস জয়লাভ করেছে আর ৯ টি কেন্দ্রে আমরা জয়লাভ করেছি। সেখানে তো ভোট বয়কট হয় নি। এই তো শেষ বারের মতো তারা ১২ দিনের বন্ধ ডেকে ছিল। জলপাইগুড়ির কোথাও-নাগরাকাটা, জয়ন্তী এই সমস্ত জায়গায় পাহাড় আছে - কই সেখানে তো এক দিনের বন্ধ পালিত হয় নি। আমরা জানি ডুয়ার্সে যে নেপালীরা বাস করেন তাঁরা সকলে গোর্খা রাজ্য সমর্থন করেন না এবং তাঁরা জলপাইগুড়ি জেলার মধ্যে থেকে যে ব্যবস্থায় রয়েছেন তার মধ্যেই থাকতে চান। সুতরাং আজকে যখন সব পক্ষ মিলে মিলিত ভাবে একটা সমস্যা সমাধানের চেষ্টা হচ্ছে আমাদের সেটাকেই সমর্থন করা উচিত। কোন ভাবে এটাকে নষ্ট করার চক্রান্ত যে করবে তার বিরুদ্ধে আমাদের সবাইয়ের দাঁড়ানো দরকার। আমি আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো। সবাইকে মিলিত ভাবে শুধু এই পক্ষ নয়, দল নয়, সরকারীদল-বিরোধিদের-অন্যদল নয়, সমস্ত মানুষ পাহাড়ের মানুষ, সমতলের মানুষ, নেপালী ভাষার মানুষ, বাংলা ভাষার মানুষ, অন্য ভাষার মানুষকে এই অঞ্চলের শান্তি ফিরিয়ে আনার জন্য চেষ্টা করতে হবে। এই অঞ্চলে নেপালীভাষী কিংবা বাংলাভাষীর মানুষ ছাড়া হিন্দিভাষীর অনেক শ্রমিক আছে। সুতরাং সবাই মিলে এই দার্জিলিং-এর স্বার্থে, পশ্চিমবাংলার স্বার্থে এই পরিকল্পনাকে কার্যকরী করে শান্তি ফিরিয়ে আনার চেষ্টা করতে হবে।

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই ব্যাপারে কিছু বলার জন্য আমি সামান্য কিছু সময় আপনার থেকে চেয়ে নিচ্ছি। সকলে মিলিত ভাবে যে প্রস্তাব এখানে এনেছেন, সকলে একমত হয়ে যে প্রস্তাব এখানে এনেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। আমি শুধু একটা কথা বলতে চাই দার্জিলিং-এ দূর্ভাগাবশতঃ যে ঘটনা গুলি সংঘঠিত হয়েছে তার ফলে যে ক্ষয়ক্ষতি হয়েছে তার মধ্যে পূর্ত্ত দপ্তরের সব থেকে বেশী ক্ষয়ক্ষতি হয়েছে। রাস্তাঘাট, কালভার্ট তা ছাড়া আমাদের পূর্ত্ত দপ্তরের যে লিভ হোস্টেল ছিল সেই বাড়িটি সম্পূর্ণভাবে ভস্মীভূত হয়েছে। অনেক সদস্য সেখানে গিয়েছেন, সেখানে থেকেছেন এবং বহু সাংবাদিক সেখানে গিয়ে থেকেছেন, তাঁরা দেখেছেন কি সুন্দর বাড়ি সেখানে ছিল। সেই লিভ হোস্টেল সম্পূর্ণভাবে ভস্মীভূত হয়েছে দূর্ভাগ্যবশতঃ। তা ছাড়া বহু জায়গায় রাস্তা নষ্ট করে দিয়েছে, ব্রীজ নষ্ট করে দিয়েছে, প্রায় ১০ কোটি টাকার মতো ক্ষতি হয়েছে। যদিও আমরা পূর্ত্ত দপ্তরের পক্ষ থেকে, অর্থ দপ্তর থেকে যে টাকা পাওয়া গেছে তার থেকে বেশী টাকা আমরা বরাদ্দ করেছি দার্জিলিং, কালিংপং, কার্শিয়াং শহরে যে ক্ষয়ক্ষতি হয়েছে সেই গুলি যাতে করে আবার নূতন করে কিংবা মেরামত করা যায় তার জন্য। তবে লিভ হোসটেল্ল আর সেই ভাবে তৈরী করা সম্ভব হবে না। সেই জন্য আজকে আমাদের মুখ্যমন্ত্রী যে উদ্যোগ গ্রহণ করেছেন এই সমস্যা সমাধানের জন্য আমি আশা করবো তাঁকে সকলে সহযোগীতা করবেন। দার্জিলিং পার্বত্য এলাকায় যে সমস্ত ভাই-রা আছে তাদের বহু ইঞ্জিনিয়ার রয়েছে আমাদের দপ্তরে কাজ করছে। তাদের উপর নানা রকম আক্রমণ হয়েছে। আমাদের পূর্ত্ত দপ্তরের অনেকগুলি বাড়ি ভষ্মীভূত করে দেওয়া হয়েছে, অফিস ভষ্মীভূত করে দেওয়া হয়েছে। সেইগুলি হয়ত নূতন করে করতে পারবো কিন্তু এই লিভ হোসটেল নূতন করে সেই পুরানো অবস্থায় ফিরিয়ে আনা যাবে না। সেটা তৈরী করতে ৩ কোটি টাকা খরচ হবে। তবুও আমি চেষ্টা করবো। সেই জন্য আজকে যে প্রস্তাব সর্বসম্মতিক্রমে সকলে মিলিতভাবে একসঙ্গে এনেছেন তাকে আমি স্বাগত জানাচ্ছি এবং সমর্থন জানাচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রীর এই যে উদ্যোগ এই উদ্যোগকে সম্পূর্ণ রূপে সমর্থন জানিয়ে তাঁকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1.30 - 1.40 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা সবাই মিলে খুব গুরুত্বপূর্ণ একটি বিষয়ে সিদ্ধান্ত গ্রহণ করছি, যে সিদ্ধান্ত থেকে এটা প্রমাণিত হয় রাজ্য এবং কেন্দ্র যদি যৌথ ভাবে কোন প্রচেষ্টা নেয়, তাহলে যে কোন বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকে মোকাবিলা করা অত্যন্ত সহজ হয়। আজকে

আমাদের কাছে অত্যন্ত আনন্দের কথা যে, পার্বত্য অঞ্চলের নেপালী ভাষাভাষী ভাই-বোনদের আমরা কিছু উপকার করতে না পারলেও এখানে যে প্রস্তাব আমরা এনেছি, এটা যদি রূপায়িত হয় তাহলে তাদের ভবিষ্যৎ অর্থনৈতিক সকল দিক দিয়ে বিরাট উপকার হবে। আমাদের ভারতবর্ষের প্রধানমন্ত্রী, শ্রী রাজীব গান্ধী জীবনের ঝুঁকি নিয়েও দার্জিলিংয়ে গিয়ে দাঁড়িয়ে বলেছিলেন পশ্চিমবাংলাকে ভাগ করতে দেওয়া হবে না। মুখ্যমন্ত্রী সেই সুরে সেই সঙ্গে কঠোর ভাবে এটাকে শুধু সমর্থন নয়, সবদিক দিয়ে প্রচেষ্টা যাতে রূপায়িত হয় তারজন্য চেষ্টা করেছেন। কেন্দ্রের সঙ্গে রাজ্যের বারেবারে আলোচনা, সামান্য সমস্যা নিয়ে আলোচনা, মুখ্যমন্ত্রী বুটা সিং ও কেন্দ্রীয় অন্যান্য মন্ত্রীদের সঙ্গে আলোচনা করেছেন। তাই আজকে এই চাপের কাছে, আমি বলবো যে যারা বিপথগামী ছিল, যে সমস্ত বাঙালী বাংলার এক প্রান্ত থেকে নেপালী ভাষাভাষী ভাইদের বিচ্ছিন্নবাদীতায় মদত দিচ্ছিল তাঁদের মধ্যে বহু শুভবুদ্ধিসম্পন্ন লোকও ছিলেন, তাঁরা তাঁদের ভুল বুঝতে পেরেছেন। সমাজের বুকে মুষ্টিমেয় কিছু লোক সব সময়েই থাকে যারা ভালো কাজে বাধা দেয়। এই সমস্ত লোক আছে, চিরকাল থাকবে। কিন্তু তার মধ্যেও সরকার কেন্দ্রের সঙ্গে যৌথ ভাবে আলোচনা করে যে ভাবে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনার মাধ্যমে সমাধান করতে পেরেছেন, তারজন্য আজকে সকলের গর্ব অনুভব করা উচিত। আমরা একসঙ্গে টেবিলে বসে আলোচনা করলে অনেক বড় সমস্যারও সমাধান করতে পারি। মাননীয় মন্ত্রী, নির্মলবাবু একটু আগে বলছিলেন কিছু সমস্যা হয়ত থাকবে, তারজন্য আবার আলোচনা হবে। আবার আলোচনার মাধ্যমে সেই সমস্যার সমাধান হবে। আলোচনার মাধ্যমে অনেক বড় সমস্যার সমাধান করা যায়। সেটা আমাদের পশ্চিমবাংলা সরকার এবং কেন্দ্রীয় সরকার যৌথ প্রচেষ্টার মধ্যে দিয়ে দেখিয়ে দিয়েছেন এবং আজকে এটা প্রমাণিত হতে চলেছে। কয়েকজন লোক আছে, আজও কিন্তু এটাকে পূর্ণ ভাবে স্বাগত জানাবে না। কিন্তু আমরা সমস্ত দল মিলে, বিশেষ করে আমরা যে ভাবে এই পবিত্র বিধানসভায় এই প্রস্তাবকে সর্বান্তিকরণে সমর্থন করছি, আমাদের আন্তরিক প্রচেষ্টায় বিচ্ছিন্নতাবাদী যে সমস্ত লোক এখনও ওখানে ভুল বুঝে আছেন, তাঁরা এর প্রতি সমর্থন করবেন। রাজ্য সরকার কেন্দ্রের সঙ্গে আলোচনা করে যে ভাবে এগিয়েছেন, এই ভাবে এগোলে এবং প্রচেষ্টা গ্রহণ করা হলে ভুল বোঝাবুঝির অবসান হবে। নেপালী ভাষাভাষী ভাইদের সংস্কৃতি, কৃষ্টির সঙ্গে আমরা একসঙ্গে ছিলাম সেটা প্রতিপন্ন হবে এবং পশ্চিমবাংলার বুক থেকে বিচ্ছিন্নতাবাদ চিরকালের জন্য নিশ্চিহ্ন হবে। এটা প্রমাণিত যে, পশ্চিমবাংলায় যদি বিচ্ছিন্নতাবাদ মাথা তুলে দাঁড়ায় তাহলে রাজ্য সরকারকে কেন্দ্রীয় সরকার মোকাবিলার জন্য পূর্ণ সমর্থন করবে। এই জন্য আজকে যে রেজোলিউশান এখানে এসেছে তাকে আমি পূর্ণভাবে সমর্থন করছি এবং আশা করছি, আগামী দিনে যে বিপদ আসবে তা সর্বদলীয় আলোচনার মাধ্যমে সমাধান করবেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী ও প্রধানমন্ত্রীর এই প্রচেষ্টাকে সমর্থন করছি।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে সর্বদলীয় যে প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। আমি প্রথমতঃ বলবো, সর্বদলীয় বলতে আমি যা বলছি তা হচ্ছে যতগুলি দল আছে শুধুমাত্র এখানে যাঁরা আছেন তাঁরা নন, বাইরে যে দলগুলি আছেন, রাজনৈতিক দল তাঁদের সঙ্গে আমরা কথা বলেছি।

কারণ আমি এটা বরাবরই বলেছি এবং কেন্দ্রীয় সরকারও সেই বিষয়ে একমত যে জি. এন. এল. এফ-র সঙ্গে আলোচনা করতে হবে, ওদের নেতাদের সঙ্গে আলোচনা করতে হবে। কিন্তু ওরাই যে একমাত্র প্রতিনিধি দার্জিলিং মানুষের এটা আমি মানতে রাজি নই। অন্য অনেক দল আছে, কাজেই সেই হিসাবেই এটা নিয়ে আলোচনা চলছে কেন্দ্রীয় সরকারের সঙ্গে। কেন্দ্রীয় সরকার এবং আমাদের কাছে এটা পরিষ্কার যে একটা মিমাংসা শেষ অবধি করতে হবে এবং সেই মিমাংসার সূত্রপাত কি সেটা সবাইকে বসে ঠিক করতে হবে। এটা হতে পারে যে আমরা আলোচনায় বসলাম জি. এন. এল. এফ. আন্দোলন করেছেন, হিংসাত্মক আন্দোলন করেছেন এটা জানবো এবং অবশেষে সেটা আমাদের হাউসের কাছে আনতে হবে। আমাদের বাইরে যারা অন্য রাজনৈতিক দল আছে তাদের সঙ্গে আমরা আলোচনা করেছি দুবার আলোচনা করেছি। আমি সেইসঙ্গে আরেকটি কথা বলবো আমার খুব মনে পড়ছে এই প্রস্তাবের উপর বলতে গিয়ে যে যারা নেপালী ভাষাভাষির ছেলে-মেয়েরা ওখানে আছে, চা-বাগানের বা ওইসব অঞ্চলের যারা কাজ করেন, বাস করেন তারা এর বিরুদ্ধে লড়াই করেছেন, এই বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে আন্দোলন করেছেন। নেপালী অনেপালী ভাষাভাষির যারা তারাও তাদের ঐক্য বজায় রাখতে লড়াই করেছেন, আত্মরক্ষা করেছেন এবং তাঁদের কতগুলি এলাকায় এখনও টিকে আছেন এতো তাঁদের উপর আক্রমণ, সশস্ত্র আক্রমণ সত্বেও। তারা সেখানে এখনো আছেন এবং যারা যুদ্ধে জীবন দিয়েছেন তাঁদের স্মৃতির প্রতি আমি শ্রদ্ধা জ্ঞাপন করি। আমার কাছে হিসাব আছে চা-বাগানের শ্রমিক ৪ জন মহিলা সহ ৪২-৪৩ জন শ্রমিক ইতিমধ্যে জীবনদান করেছেন এই ঐক্য রক্ষা করার জন্যে। পশ্চিমবঙ্গ শুধু ভাগ হওয়া না হওয়ার কথা নয়, বাঙালী, নেপালী, বা অন্য ভাষাভাষি যাঁরা এখানে আছেন তাদের সবাইকে এক সঙ্গে থাকতে হবে। পশ্চিমবঙ্গে বিভিন্ন ভাষাভাষির মানুষ আছে তাঁদের সবাইকে এক সঙ্গে থাকতে হবে এটা আমি এই কারণে বলছি যে আমরা অন্ততঃ কোনদিনই ভাবিনি যে দার্জিলিং যে সমস্যা পার্বত্য অঞ্চলের সমস্যা দেখা দিয়েছে সেটা শুধু পশ্চিমবঙ্গের সমস্যা। সেটা হলে তো আর কেন্দ্রীয় সরকারের সঙ্গে বসার কোন প্রয়োজন হোত না। আমি বরাবরই মনে করেছি এবং আমার বন্ধুরা যাঁরা ওইদিকে বসে আছেন তারাও মনে করেছেন যে এটা পশ্চিমবঙ্গের ব্যাপার নয় বাঙালী বা অন্য নেপালী উপজাতি ভাগ হয়ে গেল সেই ব্যাপার নয়। আমরা দেখছি একটার পর একটা ঘটনা ঘটছে এক জায়গায় সমঝোতা হয় তো অন্য জায়গায় একটা বিস্ফোরণ হয়ে দেখা যায়। এই বিচ্ছিন্নতাবাদীরা যদি চারিদিকে ছড়িয়ে পড়ে তাহলে গোটা দেশের পক্ষে মারাত্মক অবস্থায় সৃষ্টি হবে। কিন্তু শুভবুদ্ধি সম্পন্ন মানুষ যদি এর বিরুদ্ধে ঐক্যবদ্ধভাবে লড়াই করতে পারেন তাহলে এই জিনিব বন্ধ করা যাবে। রাজনৈতিক দিক থেকে আমাদের অনেক পার্থক্য আছে, কংগ্রেসীদের সঙ্গে কি মিল আছে কোন ব্যাপারেই মিল নেই। কিন্তু তাই বলে দেশভাগ হয়ে যাক্ বিচ্ছিন্নতাবাদী আন্দোলন করে, হিংসাত্মক আন্দোলন করে এবং ওরাই জয়ী হবেন তা তো হয় না। তাহলে তারপরে আমরা রাজনীতি কোথায় করবো? আপনারা কংগ্রেসীরাই বা কোথায় করবেন, বামপন্থীরাই বা কোথায় করবেন? সেইজন্য দেশকে ভাগ করতে চাই না, ঐক্য বিনষ্ট করতে চাই না সুতরাং যাঁরা ভাষা, ধর্মের ভিত্তিতে বা অন্য জাতপাতের ভিত্তিতে বিচ্ছিন্ন করতে চাইছে সেইসব ব্যাপারে

আমাদের এক সঙ্গে দাঁড়ান উচিত। তা না হলে আমরা আমাদের দেশকে বড় করবো কি করে? সেইজন্য ঐক্য যদি না থাকে, সংহতি যদি না থাকে, গোটা দেশকে যদি শক্তিশালী করতে না পারি তাহলে তো বিহারে বা অন্য জায়গায় যা হচ্ছে তাই ঘটবে। সব দাবী-দাওয়া তো তাদের জানিনা, যা হচ্ছে সেই বিষয়ে অবহিত হতে হবে, বোঝার চেষ্টা করতে হবে তা না হলে আমরা তাদের থেকে বিপদে পড়বো এবং এর থেকে আমাদেরও জড়িয়ে নেবার চেষ্টা হবে।

[1-40—1-50 P. M.]

কোন কারণ নেই, কিছু নেই, কিন্তু এই প্রচেষ্টা হচ্ছে। তাই এটা আমাদের সব সময় মনে রেখে চলতে হবে। আমি যখন এটা আলোচনা করি কেন্দ্রের সঙ্গে তখন বারে বারে বলেছিলাম যে ঘিসিং জি. এন. এল. এফের নেতা উনি কি বলেছেন—প্রথম দিকে যে বিবৃতি দিয়েছিলেন, পরবর্ত্তীকালে যে বিবৃতি দিয়েছেন তাতে কি বলেছেন—অন্যান্য সব দৃষ্টান্ত দিয়ে বলেছেন কেন্দ্রীয় সরকার তারা একমাত্র বোঝে হিংসাত্মক কার্যকলাপ, অনলি দি ল্যাঙ্গয়েজ অফ ভায়োলেন্স দে আন্ডারষ্ট্যান্ড এই কথা বলেছে। সেইসব বক্তৃতা রেকর্ডে আছে, লিখিত আছে। তারা যেসব বক্তৃতা দিয়েছেন তাতে আমাদের সম্পর্কে কিছু বলেন নি, তার কারণ হচ্ছে পশ্চিমবাংলার সম্পর্কে কিছু করার নেই, সরকারের সঙ্গে। এটা আমাদের দাবী কেন্দ্রের কাছে ; এই কথা তারা বলেছেন এবং সেই কাজ তারা করেছেন। এই সেদিন অবধি আমাদের ৮/১০ কোটি টাকার সম্পত্তি নষ্ট হয়েছে। অসংখ্য মানুষ আজও তারা রিলিফ ক্যাম্পে আছে, দার্জিলিং থেকে নেমে এসে কোন কোন অঞ্চলে তারা রিলিফ ক্যাম্পে আছে, বাড়ী যেতে পারছে না ; সেইসব কথা আপনারা জানেন। ঘিসিং বলেছেন—কেউ কেউ বলেন,—এখানেও শুনলাম ওরা নাকি পিছিয়ে আছে অর্থনৈতিক দিক থেকে, সেইজন্য আন্দোলন নাকি হচ্ছে। ঘিসিং বলেছেন না আমার কোন অর্থনৈতিক দাবী নেই। কিন্তু আমরা এই কথা বলি যে দার্জিলিং পশ্চিমবাংলার অনেক জেলার থেকে এগিয়ে আছে যেমন শিক্ষার দিক থেকে ও অর্থনৈতিক দিক থেকে। কাজেই ওরা মানুষকে অন্য রকমভাবে বিপথে পরিচালিত করবার চেষ্টা করেছে ভাষার ভিত্তিতে, এলাকার ভিত্তিতে ; এটা ওরা করেছেন, ইতিহাকে বিকৃত করেছেন এইসব লিখিত আছে। এমনকি অসংখ্য নেপালী ভাষাভাষি মানুষ প্রায় কতজন বাস করেন ভারতবর্ষে এই রকম একটা বিবৃতি ওরা দিয়েছেন—জি. এন. এল. এফ যখন বিবৃতি দিয়েছেন তখন আমি একটা আমেরিকান কাগজে দেখেছি ৮০ লক্ষ নেপালী আছে ভারতবর্ষে। কিন্তু এই হিসাব কোথা থেকে এল? সেন্সাস রিপোর্টে আছে ৭১/৮১ এই সব রিপোর্টে আছে। এই ক্ষেত্রে সর্বসাকুল্যে যদি আমরা সবটা ধরি, নূতন করে যে সেন্সাস হয়েছে তাতে ২৩/২৪ লক্ষর বেশী নেই ভারতবর্ষে। ইতিহাসকে বিকৃত করা এক জিনিষ, আর এখানে পরিসংখ্যানও বিকৃত করা হচ্ছে, এই জিনিষ তারা করেছেন। অর্থাৎ সংখ্যাটাকে বাড়িয়ে দেখান হচ্ছে। সেইজন্য এই কথাগুলি বারে বারে আমাদের মনে করিয়ে দিতে হচ্ছে মানুষকে। তাছাড়া নেপালী ভাষাভাষি যারা তারা শুধু কি পাহাড়েই বাস করে, ওখানে হয়ত ৬ লক্ষ বাস করে ; বাকি ৬/৭ লক্ষ তারা ডুয়ার্স, শিলিগুড়ি ও কলকাতায় আছে। এ ছাড়াও আমাদের শিল্পাঞ্চলে ও পশ্চিমবাংলায় ছড়িয়ে আছে। তাই ওদের আমরা বারে বারে বলেছি যে এটার অর্থ কি বিচ্ছিন্ন করে নিয়ে যাওয়া। আমরা চাই আমাদের নেপালী ভাই-বোনেরা আমাদের মত তারা বা অন্য ভাষাভাষি যারা এখানে আছেন হিন্দী ভাষা বলুন বা অন্য ভাষা বলুন যে ভাষাভাষি আছে এখানে তাদের মতন কাজ তারাও পশ্চিমবাংলায় পাবে না কেন? শুধুই পাহাড়ে পাবে কেন তাদেরকে বিচ্ছিন্ন করে নিয়ে গিয়ে নেপালীদের একটা হবে এটা হ'তে পারে না। এতে ওদের সর্বনাশ হবে নেপালীদের ভারতবর্ষের হবে, আমাদেরও হবে। এইজন্য আমরা এটায় বাধা দিয়েছি, এইভাবে চলতে পারেনা, আমাদের মিলেমিশে চলতে হবে। এই কথাটা বলে সেখানে আমরা একটা দৃষ্টান্ত রাখবার চেষ্টা করেছি। একটা কথা উঠেছিল যে, নির্বাচন তো এসে গেল কিন্তু আমরা তখন বলেছি না, এসব নির্বাচনে ব্যবহার হবে না। এ নিয়ে কেন্দ্রের সঙ্গে বার ৩/৪ প্রধানমন্ত্রীর সঙ্গে ও স্বরাষ্ট্র মন্ত্রীর সঙ্গে কথা বলেছি। তারা একমত হয়েছে যে না এটা কোন নির্বাচনের বিষয় নয়। তবে নির্বাচনের পরে এটা নিয়ে আবার আমরা আলোচনায় বসতে পারি এবং তখন হয়ত একটা ঐক্যমতের দিকে যাব। একটা কংক্রিট জিনিষ যেগুলি তখন হয়নি আমরা ধীরে সুস্থে আলোচনা করে ঠিক করেছি, যেগুলি এখানে আছে সেইগুলিও চিন্তা করছি, সেইগুলি লিখিত আছে। কেন্দ্রের সঙ্গে আমার মৌখিক কিছু কথাবার্তা হয়েছে তা সব লিখিত আছে। কি করতে চাই, কোন দিকে যেতে চাই, কি কি আইন তার জন্য পরিবর্তন করতে হবে এর জন্য পশ্চিমবাংলার বিধানসভায় আসতে হবে, আপনাদের সেইসব করতে হবে, সেইসব লিখিত আছে।

কথা হয়েছিল যে এইসব করার পর ওরা আন্দোলন থামিয়ে নেবেন এবং আমাদের সঙ্গে আলোচনা করবেন। পশ্চিমবঙ্গে সরকার কেন্দ্রীয়-সরকারকে তখন বললেন যে প্রথম যে মিটিং হবে তাতে আপনারা থাকবেন—প্রধানমন্ত্রী যদি না আসেন তাহলে বুটা সিং থাকবেন। এইরকম কথা একটা হয়ে আছে। ইতিমধ্যে একটা অসুবিধা সৃষ্টি হয়েছে। ওরা এখন বলছেন যে দলিল প্রস্তাবের মধ্যে যে বিষয়গুলি দিয়েছি সেগুলি ওদের কাছে আছে এবং ওরা তা নিয়ে নিজেদের মধ্যে আলোচনা করছেন। তারপর ওরা যে বিবৃতি দিয়েছেন সেটা আমার কাছে পরিষ্কার নয়। কারণ ইতিমধ্যে আমরা বুটা সিংয়ের সঙ্গে আলোচনা করতে পারিনি। ওরা বলছেন আর একবার দিল্লীতে যেতে হবে এবং যে সূত্র ওরা পেয়েছেন সেটা নিয়ে আলোচনা করবেন। করুন কি করবেন জানিনা। (এ ভয়েস ঃ ঘিসিং তো আপনার প্রসংশা করছেন) সেটা একটা বিপদ। আপনারাও মাঝে মাঝে করেন তাতে ঘাবড়ে যাই। সেজন্য প্রধানমন্ত্রী জিজ্ঞাসা করেছিলেন এর উপায় কি, কিভাবে সমাধান করতে পারি। আমি বললাম আপনারা আগে বলেছেন আমরা ভাগ চাই না এবং সংবিধান বদল করব না এর মধ্যে করতে হবে। আমরা ২০ বছর ধরে যা বলছি তা হবে না। যাহোক এর মধ্যে আমাদের কিছু করতে হবে। যখন এগুলি আলোচনা হয় তখন বলা হয় সংবিধান বদল করতে হবে। সিক্সথ সিডিউলে আছে যেটা সেটা হচ্ছে উপজাতিদের জন্য। ঘিসিং বলছেন আমি কি করবো, দেখছেন না আমি থ্রি পিস সুট পরি সাহেব আমি। সেজন্য প্রধানমন্ত্রী বলেন এর মধ্যে সমাধান বার করবার চেষ্টা করব। আমরা সেটা করেছিলাম এবং আমরা একমত হয়েছি যে সংবিধান না বদলে করা যাবে। ভাষা সম্বন্ধে আমাদের প্রস্তাবের মধ্যে কিছু নেই। ভাষা সম্বন্ধে আমি প্রস্তাব পেশ করেছি। ওরা বলছেন আরো কিছু ভাষা আছে যা অষ্টম সিডিউলের মধ্যে ঢোকাতে হবে। তাঁরা বলছেন যে সেটা বিচার

করে দেখতে হবে। আমরা চাচ্ছি যে নেপালী ভাষাকে অষ্টম সিডিউলে গ্রহণ করুন। অবশ্য সেটা এই প্রস্তাবের বিষয়বস্তু নয়। কিন্তু যখন হিংসাত্মক কার্যকলাপ হচ্ছিল তখন প্রধানমন্ত্রীর সঙ্গে অনেক কথা হয়েছিল। যখন প্রধানমন্ত্রী এখানে এসেছিলেন তখন আমি ওর সঙ্গে দার্জিলিং এ গিয়েছিলাম। প্রথমবার যেতে পারিনি কারণ তখন জানতাম না কি বলতে হবে। তিনি একটা কথা বলেছিলেন The writ of the Government must lie and the Central Government will help you in this regard. এটা সঠিক কথা। কারণ যেভাবে হিংসাত্মক কার্যকলাপ হচ্ছে তাতে সাংঘাতিক ভাবে মানুষ খুন হচ্ছে, সম্পত্তি নষ্ট হচ্ছে। এই যে নির্বাচন হয়ে গেল তাতে অনেক জায়গায় মানুষ ভীত হয়ে ভোট দিতে যায় নি। দার্জিলিং এ যিনি দাঁড়িয়ে ছিলেন কংগ্রেস থেকে তিনি নিজে গিয়ে ভোট দিয়েছেন বলে তাঁর বাড়ি পুড়িয়ে দেয়া হল। এর জন্য অনেকে গ্রেপ্তার হন। এই রকম ভীতি সঞ্চার সেখানে হয়েছে এক বছর ধরে। সেজন্য কথা হয়েছিল যে writ of the Government must lie তারজন্য কেন্দ্রীয় সরকারের সাহায্য দরকার হলে আপনারা তা পাবেন। কিন্তু যতটা চেয়েছিলাম ততটা পাইনি। এখন আমি বলছি যদি শান্তিপূর্ণভাবে সমাধান করতে হয়তা হলে কেন্দ্রীয় সরকার, আমরা, এখানকার বিধানসভার সদস্যরা সকলে মিলে এবং বাইরে যারা অন্য রাজনৈতিক দল আছেন তারা সকলে মিলে চাচ্ছি যে জি এন এল এফ এর নেতৃবৃন্দরা এটা বুঝবেন এবং সেইভাবে নিজেদের পার্টি পরিচালনা করবেন এবং সেইভাবে তাঁরা ব্যবহার করবেন যাতে করে এটা হতে পারে। যদি এইরকম একটা স্বায়ত্বশাসন হয় এবং যদি ওরা মেনে নেন তাহলে নির্বাচন হবে।

[1-50—3-00 P. M. (including Adjournment)]

সেই নির্বাচন এমনভাবে হয় যাতে সবাই ভোট দিতে পারে। সেই ব্যবস্থা যদি না হয় তাহলে কোন অর্থ হবে না। কেউ যদি এটা ভাবেন যে আমিই একমাত্র নির্বাচনে দাঁড়াব, ভোট দেব, তাহলে হবে না। এই ব্যবকটা তুলে দেওয়া দরকার। এখনও কিছু খবর আসছে, তার জন্য প্রশাসন থেকে যা ব্যবস্থা করা দরকার সেটা করব। এই সমস্ত রাজনৈতিক পদক্ষেপ, শুধু প্রশাসন দিয়ে হয় না। তাই এই প্রস্তাবের গুরুত্ব আমরা দেখছি। অবশেষে আমি বলছি সবাই মিলে এই প্রস্তাব দিয়েছেন, এখানে যে সূত্রগুলি বলা হয়েছে যে কি কি বিষয়ে স্বায়ত্বশাসনগুলির ব্যবস্থা হল, কি কি বিষয় তাদের হাতে থাকবে না সেটা বলেছি, আর কি কি বিষয় তাদের হাতে থাকবে যেটা বলেছি থাকবে তারজন্য কিছু আইন প্রণয়ন করা পরিবর্তন করার প্রয়োজন হবে। সেগুলির মধ্যে আমি ডিটেলসে যাচ্ছি না, সেগুলি আলোচনার বিষয়। যদি আরো কিছু বক্তব্য থাকে এই পরিধির মধ্যে সেগুলি সবাই মিলে বিবেচনা করে দেখব। আমি ভেবে ছিলাম পূজার পরে সময় সীমা ঠিক হয়ে যাবে কবে আরম্ভ হবে, কিন্তু সময় লাগবে, কারণ, ডেলিমিটেশান করতে হবে, নির্বাচন হবে তারজন্য আইন বদলাতে হবে তারজন্য সময় লাগবে। সেজন্য যত তাড়াতাড়ি হয় ভাল হয়। যে সমস্ত সম্পত্তি ওখানে নষ্ট হয়েছে, আমরা যারা ওখানে যেতে পারছি না, মানুষের যেসব অসুবিধাগুলি হচ্ছে, এমনকি আমাদের ওখানকার ফরেস্টের প্রিজারভেশানের জন্য যে ব্যবস্থা করা দরকার সেই কাজ সঠিকভাবে হচ্ছে না, তার জন্য যত তাড়াতাড়ি সলিউসান হয়ে যায় এটা আমরা সবাই চাচ্ছি। আমি আশা করি আমাদের এই কথাগুলি খুব গুরুত্বপূর্ণভাবে জি. এন এল. এফ আন্দোলন যাঁরা শুরু করেছিলেন তাঁরা বুঝবেন, যে পথে তাঁরা নিয়ে ছিলেন মানুষকে সেই পথ থেকে বিরত থাকবেন। স্বায়ত্বশাসন মেনে নিয়েও যদি বৈরিতা, শত্রুতা থাকে এখানকার সরকারের সঙ্গে, বিভিন্ন ভাষাভাষী মানুষের সঙ্গে তাহলে ফলপ্রসূ হবে না। এটা কার্যকরী করতে হলে বন্ধুত্বপূর্ণ সম্পর্ক রাখতে হবে, তা না হলে ভাল করে চলতে পারে না এটা মেনে নিলেও। সেজন্য ধন্যবাদ দেব আমরা একসঙ্গে এই প্রস্তাব গ্রহণ করতে চলেছি।

**শ্রী এইচ, বি, রাই ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, দার্জিলিং এর সাধারণ মানুষ যারা দৈনন্দিন জীবন ও জীবিকার প্রশ্নে ব্যস্ত থাকেন তারা এই আন্দোলনকে সমর্থন করেন না; তাঁরা এখনও এটা অত্যন্ত দৃঢ়তার সঙ্গে নিজেদের ভারতবর্ষের নাগরিক হিসাবে মনে করেন। এই বিষয়ে তাঁদের মধ্যে কোন দ্বিমত নেই। ভারতবর্ষের বর্তমানে যে অবস্থা তাতে এটা লক্ষ্য করা যাচ্ছে যে অন্যান্য জায়গায়ও এই আন্দোলন হচ্ছে। দার্জিলিং-এ এটা লক্ষ্য করা গেছে গণতান্ত্রিক আন্দোলন যেহেতু পশ্চিমবাংলায় শক্তিশালী এবং এখানে মানুষের মধ্যে চেতনা অত্যন্ত বেশী সেইজন্য বেশীরভাগ মানুষ অত্যাচারিত হলেও, খুন হলেও, তাদের ঘরবাড়ী পড়ে গেলেও তারা এই বিপথগামী আন্দোলনের হিংসাত্মক আন্দোলনের বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছেন তাঁরা জীবন দিয়েছে, শিশু, নারী, বৃদ্ধ তাঁরা এলাকা ছাড়া হয়েছেন। রাজ্য সরকার অন্যান্য রাজনৈতিক দল বিরোধী দল সবাই এর বিরুদ্ধে সোচ্চার হয়েছেন। রাজ্য সরকারের সদিচ্ছার সঙ্গে কেন্দ্রীয় সরকারের প্রচেষ্টা যুক্ত হয়েছে ফলে এই সমস্যার সমাধানের একটা রাস্তা বের করা গেছে। এবং দেশের ঐক্য ও সংহতির স্বার্থে এই প্রচেষ্টার কথা ভারতবর্ষের ইতিহাসে স্বর্ণাক্ষরে লেখা থাকবে। এর সঙ্গে দার্জিলিং-এর মানুষের লড়াই এর কথা চিরকাল স্মরণীয় হয়ে থাকবে। আমাদের পাহাড়ের মানুষ একথা বিশ্বাস করে যে ভারতবর্ষই তাদের দেশ। অর্থনৈতিকভাবে পিছিয়ে পড়ার যে কারণ সেই কারণগুলিকে দূর করার জন্য রাজ্যের অর্থনৈতিক ও সাংবিধানিক ক্ষমতা বৃদ্ধি করলেই এই অসম বিকাশ রোধ করা সম্ভব। সেইদিকে দৃষ্টি রাখতে হবে। আমার আনীত এই প্রস্তাব যে সমস্তদল সমর্থন করেছেন সেই জন্য সবাইকে ধন্যবাদ জানিয়ে আগামীদিনে পার্বত্য অঞ্চলে উন্নয়ন ত্বরান্বিত হবে এই বিশ্বাস রেখে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri H. B. Rai that—

**"এই সভা লক্ষ্য করেছে যে, পশ্চিমবঙ্গে বসবাসকারী নেপালী ভাষাভাষী জনগণের ন্যায্য আশা আকাংখা পূরণের ব্যাপারে পশ্চিমবঙ্গ বিধানসভায় সর্বদা একাত্মতা প্রকাশ পেয়েছে এবং ২৩এ সেপ্টেম্বর, ১৯৮১ তারিখে পশ্চিমবঙ্গ বিধানসভার একটি সংকল্প প্রস্তাবে রাজ্য বিধানসভা ও রাজ্য সরকারের সামগ্রিক তত্ত্বাবধানে নেপালী ভাষাভাষী জনগণের জন্য একটি স্বাশাসিত পরিষদ গঠনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবী জানিয়েছে ;**

এই সভা দুঃখের সঙ্গে লক্ষ্য করেছে যে আলোচনার পথ খোলা থাকা সত্ত্বেও গোর্খা জাতীয় মুক্তি মোর্চা দার্জিলিং-এ ব্যাপক হিংসা ও অশান্তির পরিবেশ সৃষ্টি করে, যার ফলে জনজীবন বিপর্যস্ত হয় ;

এই সভা আরও লক্ষ্য করেছে যে, এই সকল ঘটনা ঘটা সত্ত্বেও এই রাজ্যের মুখ্যমন্ত্রী বারে বারে কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর সঙ্গে ও প্রধানমন্ত্রীর সঙ্গে আলাপ-আলোচনা করে দাবী জানিয়েছেন যাতে এই মোর্চাকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনার টেবিলে বসিয়ে বিষয়টির একটি রাজনৈতিক মীমাংসার ব্যবস্থা করে এই মোর্চাকে বিশৃংখলা সৃষ্টি, অগ্নিসংযোগ, সরকারী সম্পত্তি বিনষ্ট ও খুন করা থেকে নিবৃত্ত কার যায় এবং এই এলাকায় শান্তি ফিরে আসে। সমগ্র ব্যাপারটি জনসাধারণের সামনে তুলে ধরার উদ্দেশ্যে মুখ্যমন্ত্রী ১৮ই আগস্ট, ১৯৮৬ তারিখে সকল রাজনৈতিক দলের একটি সভা ডাকেন ;

এই সভা আরও লক্ষ্য করছে যে এইসব প্রচেষ্টার ফলশ্রুতিতে রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকার এবং কেন্দ্রীয় সরকার ও গোর্খা জাতীয় মুক্তি মোর্চার বারবার আলোচনা হয়েছে এবং অবশেষে একটি মীমাংসাসূত্র প্রতিষ্ঠিত হয়েছে। এই সূত্র অনুযায়ী রাজ্য বিধানসভায় গৃহীত নীতির পরিকাঠামোয় এই ব্যাপারে প্রণয়ন করা বিধি অনুযায়ী দার্জিলিং জেলার তিনটি পার্বত্য মহকুমার জন্য মুখ্যতঃ নির্বাচনের মাধ্যমে গঠিত একটি দার্জিলিং পার্বত্য পরিষদ গঠিত হবে। রাজ্য সরকার এই পরিষদে কিছু সদস্য মনোনীত করতে পারবেন। পঞ্চায়েত ও শহরের স্থানীয় স্বায়ত্তশাসিত প্রতিষ্ঠানের কর্তৃত্বসহ উক্ত এলাকার পরিবহণ, শিক্ষা, চিকিৎসা, জনস্বাস্থ্য ইত্যাদির কর্তৃত্ব কিভাবে এবং কতটা এই পরিষদের উপর ন্যস্ত থাকবে তা বর্তমানে খতিয়ে দেখা হচ্ছে। তবে আইন-শৃঙ্খলা, বিচার, চা বাগান ও সংরক্ষিত বনাঞ্চলের দায়িত্ব ও বিদ্যুৎ ব্যবস্থা এই পরিষদের আওতার বাইরে থাকবে। সমগ্র বিষয়টি আবার জনসাধারণের সামনে তুলে ধরার জন্য মুখ্যমন্ত্রী ১৮ই সেপ্টেম্বর, ১৯৮৭ তারিখে পশ্চিমবঙ্গের সকল রাজনৈতিক দলের আরও একটি সম্মেলন ডাকেন ও তাতে সমস্ত তথ্য তুলে ধরেন।

এই সভা মুখ্যমন্ত্রীর এইসব প্রচেষ্টাকে সমর্থন করছে ও এই ব্যাপারে প্রধানমন্ত্রীর লাগাতার প্রয়াসকে সাধুবাদ জানাচ্ছে এবং সেই সঙ্গে এই সভা এই মীমাংসাসূত্র সমর্থন করছে এবং যাতে এই পরিষদের গঠন, তার প্রশাসনিক কাঠামো নিরূপণ, নির্বাচন পদ্ধতি ও নির্বাচন অভিক্ষেত্র নির্ধারণ, নিরীক্ষা সহ অন্যান্য বিষয়ের কর্তৃত্বের জন্য প্রয়োজনীয় আইন সত্বর প্রণয়ন করা সম্ভব হয় তার জন্য রাজ্য সরকারকে অনুরোধ জানাচ্ছে।"

Was then put and agreed to.

The House was then adjourned till 3.00 p.m.

[3.00-3.10 P. M.]

After adjournment

**মিঃ স্পীকার :**—নাউ মিঃ সৌগত রায় মে মুভ হিজ মোসন।

**শ্রী সাধন পান্ডে :**—স্যার অন এ পয়েন্ট অব অর্ডার।

**মিঃ স্পীকার :**—বলুন কি আপনার পয়েন্ট অব অর্ডার।

**শ্রী সাধন পান্ডে :**—স্যার, আপনি আমাকে এই পয়েন্ট অব অডার তুলতে দেওয়ার অনুমতি দেবার জন্য ধন্যবাদ জানাচ্ছি....

**মিঃ স্পীকার :**—মিঃ পান্ডে হাউসের প্রসিডিংস আরম্ভ হলে তার উপর পয়েন্ট অব অর্ডার হয়— কিন্তু হাউসের প্রসিডিংস এখনও আরম্ভই হোল না, পয়েন্ট অব অর্ডার হয় কি করে?

**শ্রী সাধন পান্ডে :**—তাহলে স্যার, পয়েন্ট অব ইনফরমেসন বলে ধরে নিন—স্যার, একটা ঘটনা যা ঘটেছে যেটা আমাদের হাউসের পক্ষে এবং সমস্ত পশ্চিমবাংলার মানুষের পক্ষে লজ্জাকর। মুর এভিনিউতে একটি মহিলা রিক্সা করে যাচ্ছিল—সেই সময় একটি ছেলে তার সেই রিক্সতে উঠে পড়ে তার কুৎসিৎ অত্যাচার করার চেষ্টা করে। এমন সময় তার প্রতিবাদ করার জন্য প্রায় ১০০ ছেলে সেখানে যায় এবং পরে সেই মেয়েটির বাড়ী গিয়ে সমস্ত কিছু ভাঙ্গচুর করে। এই যে ঘটনা ঘটলো তাতে সমস্ত পশ্চিবাংলার মানুষের এটাকে রাজনৈতিক ইসুতে ফিট না করে এর নিন্দা করা উচিত। স্বরাষ্ট্রমন্ত্রী এখানে নেই—আমি তাঁকে আপনার মাধ্যমে বলবো যে তিনি যেন এই ঘটনা সম্বন্ধে একটা ষ্টেটমেন্ট দেন।

**Shri Saugata Roy** : Sir, I beg to move that—

**Whereas the Calcutta Municipal Corporation has given a licence to a private developer to build a cultural-cum-commercial complex at Rawdon Square in Calcutta;**

**Whereas such a project violates the outline development plan prepared by the Calcutta Metropolitan Development Authority under the Town and Country planning Act ;**

**Whereas several procedures laid down in the Calcutta Municipal Corporation Act, 1980 have been ignored by the Authorities to facilitate award of this contract to some businessmen who have been appointed as private developer for this project; and**

Whereas the private developers have been allowed to sell the shops in the complex at any premium they may deem fit and to earn huge amount of black money in the process;

This House, therefore, request the Government of West Bengal to take appropriate steps for proper investigation into the manner and also to direct the Calcutta Municipal Corporation to scrap the Rawdon Square Project.

**Mr. Speaker** : Mr. Roy, before you proceed with your speech I seek some clarifications from you. I think your motion is primarily based on the issue of a licence to build a cultural-cum-commercial complex at Rawdon Square at Calcutta. Now a licence can be for a market, for a bazar or for a theatre. A licence can be a licence to the users of a certain premises for a limited purpose. What licence you have meant here—I do not know. But later on I find that it is relating to the selling of shops. How a licence has got a nexus with the selling of shops ?

**Shri Saugata Roy** : Sir, I shall explain this in course of my speech.

**Mr. Speaker** : I will then restrict your speech within what your motion is. I will not allow you to go beyond that.

**Shri Saugata Roy** : Sir, let me explain. The licence given in the Rawdon Square is a peculiar sort of licence which has been given to a particular private developer so that without giving money they can build a complex and they can sell the shops at a premium. Their only liability to the Corporation will be to hand over the auditorium.

**Mr. Speaker** : Licence means a permission given to a statutory authority to do a certain act. That licence does not contemplate granting of lease. For running a bazar or for running a theatre a licence is necessary. Here your motion is based on the allegation of the selling of certain shops and I would request you to confine yourself to the context of the motion.

**Shri Saugata Ray** : Sir, please read with me again the motion read the fourth paragraph—Whereas the private developers have been allowed to sell the shops in the complex at any premium they may deem fit and to earn huge amount of black money in the process. Sir, it is a two-way licence.

**Mr. Speaker** : Mr. Roy, I have a very limited knowledge of English language. But I cannot agree with what you have stated. I have not drafted the motion. It has been supplied by you. I will not allow you to go beyond the context of the motion.

**Shri Saugata Roy** : Your office has edited it. One paragraph has been omitted by your office.

**Mr. Speaker** : It has been according to the rules. The sum and substance of the motion is basically based on the first paragraph of the motion.

**Shri Saugata Roy** : But, Sir, the operative paragraph is the last one. You cannot isolate it.

**Mr. Speaker** : I have said 'basically based' and I will presume that you will not debate on the grant of lease.

**Shri Saugata Roy :** The purport of the motion is very clear Sir, you are the judge. The Government is the accused. They are on the other side. They will make their submission. I will humbly request you to let me make my submission first. Sir, please do not prejudge the issue.

**Mr. Speaker :** Mr. Roy, A famous English Judge, in a criminal case, during the course of the trial, said : His intentions might have been good, but his actions were criminally based. So he should have to go to the jail.

**Shri Saugata Roy :** Sir, before you hear me, please do not restrict the freedom of my speech. You are the judge of this House. The dignity and decorum of this House rest upon you. If the Government has anything to say let them say it.

[3.10—3.20 P. M.]

**Mr. Speaker :** Mr. Roy, I am not defending anybody and don't cast aspersion on the Chair. This is a charge against the Government. I presume that these are the allegations which the Government is to meet. In that case, if in the allegations you don't refer to any lease, then how does the Government meet it ? What do you want to debate, something outside the document ? This is not done in the parliamentary practice. So, you take your seat.

Mr. Amalendra Roy, what is your opinion ?

**শ্রীঅমলেন্দ্র রায় :** অন এ পয়েন্ট অ অর্ডার, স্যার, আমি যে প্রশ্নটি এখানে তুলতে চাই সেটা হচ্ছে, এই মোশান যা আনা হয়েছে এই মোশান ইজ আউট অব অর্ডার। কারণ, আমাদের .... রুলস যা আছে সেই .... রুলসটি স্পেসিফিক্যালি এতে ইগনোর করা হয়েছে, নেগলেক্ট করা হয়েছে. ভায়োলেট করা হয়েছে. স্যার, রুল ১৮৫'র মোশানের এ্যাডমিসিবিলিটি সম্পর্কে আমি এখানে প্রশ্ন তুলছি। বলা হয়েছে.....

(গোলমাল)

এটাও কি এখানে বলে দিতে হবে যে একটা মোশান আউট অব অর্ডার, কি আউট অব অর্ডার নয় সেটা নিয়ে হাউসে ডিবেট হবে, হাউসে ডিসিসান হয়? এ তো অদ্ভুত সব ব্যাপার দেখছি।

(গোলমাল)

একটা মোশান আউট অব অর্ডার কি অর্ডার নয় সেটাও কি এখানে শেখাতে হবে? স্যার, এখানে দেখুন, প্রথম নম্বর হচ্ছে, কনডিশন অব এ্যাডমিসিবিলিটি অব মোশান। এটা হচ্ছে It shall raise substantially one definite issue 'ক'-এ কেষ্ট হয়, কেষ্টর ১০৮টি নাম, অতএব সেই মত রডন স্কোয়ারে কথা বলে তার মধ্যে সব কিছু বলা যাবে—ইজ ইট পসিবল? কোথা থেকে এসব কথা আসছে? সুতরাং মোশানটি এক নং কনডিসান ভায়োলেট করছে। এখানে ডেফিনিট ইস্যু নেই। এখানে অসংখ্য ডেফিনিট ইস্যুকে এক জায়গায় নিয়ে এসে জড় করা হয়েছে। দু নং কথা হচ্ছে It shall not contain arguments, inferences, ironical expressions, imputations or defamatory statements স্যার, চেম্বারস ও অক্সফোর্ডের ডিক্সনারি আপনার টেবিলে আছে। এখানে এই কথাগুলি অত্যন্ত দুঃখের সঙ্গে আমাকে বলতে হচ্ছে যে, যে ইংরাজী শব্দগুলি এখানে ব্যবহার করা হয়েছে তার প্রতিটির নির্দিষ্ট অর্থ আছে। যদি অর্থ না থাকতো তাহলে এখানে এতগুলি শব্দ ব্যবহার করার প্রয়োজন থাকতো না। মাননীয় সদস্য যিনি এই মোশান উত্থাপন করেছেন আমার মনে হচ্ছে, তিনি এই শব্দগুলির সত্যি সত্যি ডিকসনারিগত অর্থ কি তা বোধ হয় ভালোভাবে বা পরিষ্কার [illegible] বোঝেন নি। সুতরাং আমাকে এখানে বলতে হচ্ছে, আর্গুমেন্ট কথার অর্থ কি, আর্গুমেন্ট এখানে আছে কিনা?

স্যার, এখানে প্রতিটি প্যারা হচ্ছে আর্গুমেন্ট অপারেটিভ পার্ট, মোশান মানে হচ্ছে প্রোপোজাল। প্রোপোজাল আমরা ধরতে পারি শুধু লাষ্ট প্যারাটা। কিন্তু স্যার, তার আগে যে প্যারাগুলি আছে তার প্রতিটি প্যারা হচ্ছে আর্গুমেন্ট, ইন ফেবার অব দি মোশান।

এই যে আর্গুমেন্টগুলি এখানে উনি মোশানের মধ্যে এনেছেন, এগুলি আনা যায় না। আর্গুমেন্ট মানে হচ্ছে প্রুফ বা এভিডেন্স। a reason or series of reasons offers all possible to our proof এখানে বললেই হবে না [illegible]ই জিনিস এখানে আনা যায় না। ইনফারেন্স আছে কি না সেটা দেখুন আপনি প্যারাগ্রাফগুলি পড়ুন। ইনফারেন্স মানে কি? That which refers or infers a cause drawing a conclusion from the

**premise, sequence.** এক একটা প্যারাগ্রাফ পড়ুন, ইনফারেন্স কথার মানে কি বুঝুন, ইনফারেন্স করছে কি না দেখুন। আপনি এই মোসানে ইনফারেন্স ড্র করতে পারেন না। আপনি ড্র করেছেন। এখানে ইমপুটেশান কি? আপনি প্যারাগ্রাফগুলি পড়ুন। আর্গুমেন্ট জানার দরকার ছিলনা, বক্তৃতায় আর্গুমেন্ট-এর কথা তুলতে পারেন। কিন্তু আপনি এখানে মোশানে যে আর্গুমেন্টগুলি এনেছেন, সেই আর্গুমেন্টগুলি আনলে মোশান আউট অব অর্ডার হয়। সে জন্য বলেছি যে আপনি পারেন না, ইমপুটেশান করা হয়নি। মাননীয় রায় মহাশয় কি ইমপুটেশান কথার অর্থ জানেন না? তিনি কি দেখেন নি যে চেম্বার ডিকশনারিতে কি অর্থ বলছে? **imputed, not charge, censure refer** আছে কি নেই। তারপরে দেখুন ডিফেমেটরি কি না। লাস্টে যেটা আছে এখানে কোন ডিফেমটারি ওয়ার্ড থাকবে না। ডিফেমটারি ওয়ার্ড আছে কি নেই? আমি এখানে পড়ে দিচ্ছি। আপনি এই প্যারাগ্রাফটা দেখুন। দুটো প্যারাগ্রাফ আমি এখানে উল্লেখ করছি। আমি এখানে প্রথমে বলছি এ্যাজ এ হোল আর্গুমেন্টিটিভ কি এবং তারপরে এটা আউট অফ অর্ডার। এ্যাজ এ হোল প্রত্যেকটি প্যারাগ্রাফ হচ্ছে আর্গুমেন্টিও এবং লাষ্ট পার্টটা হচ্ছে অপারেটিভ পার্ট। সেটাই হচ্ছে তার প্রোপোজাল। এখানে সব অর্থ দেওয়া আছে। আপনি পরিষ্কার করে পড়ুন। মোশানে কি লেখা আছে? এ লাষ্ট প্যারাগ্রাফে আছে প্রোপোজাল। এখানে আর্গুমেন্ট এল কোথা থেকে? এই আর্গুমেন্ট আনা চলে না। আমি বলেছি বিশেষ করে এই প্যারাগ্রাফটা দেখুন, এটা আর্গুমেন্টেটিভ প্যারাগ্রাফ, **whereas several procedures laid down in the Calcutta Municipal Corporation Act, 1980, have been ignored by the authorities to facilitate award of this contract to some businessmen.** এটা এই ভাবে মোশানের মধ্যে লেখা যায় না। তা যদি করতে হয় তাহলে চেম্বার ডিকশনারিটা আস্তাকুঁড়ে ফেলে দিন, অক্সফোর্ড ডিকশনারিটা আস্তাকুঁড়ে ফেলে দিন, আমাদের রুলস-এর বইটা আস্তাকুঁড়ে ফেলে দিন, তারপরে করুন। কাজেই আপনি বাজোরিয়ার বিরুদ্ধে করুন, আর কাজোরিয়ার বিরুদ্ধেই করুন, আর যার বিরুদ্ধেই করুন, এই রুলস-এর মধ্যে দিয়ে করুন। এগুলি করতে গেলে একটু ঘিলুর দরকার হবে। সেটা খরচ করে করুন তাহলে এটা করতে পারবেন। তা না হলে করা যাবেনা। তারপরের প্যারাগ্রাফটা দেখুন, সেখানে কি বলছে? **Whereas the private developers have been allowed to earn huge amount of black money.** আমি আপনাকে যে কনডিশনগুলির কথা বললাম সেই কনডিশানগুলি যদি ফুলফিল না করে তাহলে মোশান আউট অব অর্ডার হবে না? আমি মনে করি এই মোশান আউট অব অর্ডার। আউটরাইট এই মোশানকে আউট অব অর্ডার মনে করুন এবং নূতন মোশান লিখুন, তার অপারেটিভ পার্ট লিখে সেটা নিয়ে আলোচনা করুন। তার মধ্যে দিয়ে আপনি বাজোরিয়া, কাজোরিয়া, সাজোরিয়া, যার বিরুদ্ধে যা কিছু করার করুন। আপনাকে রুল মানতে হবে। **You cannot violate the rule. That is the point of order.**

**মিঃ স্পীকার :** মিঃ রায়, আপনি যা সাজেষ্ট করছেন যখন নূতন ড্রাফট করবেন তখন আপনার সঙ্গে পরামর্শ করে করবেন এরা।

[3.20-3.30 P. M.]

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা জিনিসে অবাক হয়ে যাচ্ছি এই জন্য যে সাধারণ ভাবে এটা নিয়ে কোন বিতর্কের অবকাশ থাকেনা। বিজনেস এ্যাডভাইসরি কমিটিতে এবং আপনার অনুমতি পাবার পরে সেটা মেনে চলাই কনভেনশান। বিজনেস এ্যাডভাইসরি কমিটিতে পাশ হবার পরে এবং আপনার দ্বারা স্বীকৃত হবার পরে সেটা নিয়ে আর এখানে বিতর্কের অবকাশ থাকেনা, বিতর্ক হয়না। এটা কোন আইনের কথা বলছি না, তবে সাধারণ ভাবে এটা হয়না। এই বিষয়ে আপনি বহুবার উল্লেখ করেছেন। এর পর আর বিতর্ক হয় না।

**Passed by the Business Advisory Committee and therefore it is more or less property of the House.**

এর পর আর বিতর্ক হয় না। আমার দ্বিতীয় পয়েন্ট, আপনি একটা প্রশ্ন তুলেছেন, লাইসেন্স এবং লিজ সংক্রান্ত ব্যাপারে। আপনি অত্যন্ত বুদ্ধিমান মানুষ, এক্সপাঞ্জ করবার জন্য। আপনি এটা আগাম গাওনা গেয়ে রেখে দিয়েছেন। কঠিন কঠিন কথা যদি অপোজিশন পার্টি সৌগত রায় বলেন, তাহলে সঙ্গে সঙ্গে এক্সপাঞ্জ করে দেবেন। আমি কেন বলছি এটা? যে কোন একটা মোশানে তাঁকে যদি প্রমান করতে হয় তাহলে আরও আনুষঙ্গিক ব্যাপার গুলো এসে পড়ে। আপনি নিজে দেখুন, যতগুলো নন্‌অফিশিয়াল রেজলিউশন নিয়ে এসেছেন ইদানিংকালে কোথাও কোথাও পশ্চিমবাংলার রেফারেন্স দিতে গিয়ে সারা বিশ্বের রেফারেন্স দিতে হয়েছে অফ দি ওয়ে এটাকে কী এক্সপাঞ্জ করতে হবে, লিজ অথবা লাইসেন্স এই ইস্যুটাকে কেন্দ্র করে? মূল বক্তব্যটাকে সাবস্ট্যানশিয়েট করার জন্য বক্তব্যকে, যে মোশন এনেছে, তাকে ব্যাপক ভাবে ক্ষমতা দিতে হবে। যাতে হাউজ এবং হাউজের মধ্যে দিয়ে পিপল কনভিন্স হতে পারে। মোশনের উদ্দেশ্যটা যাতে সার্থক হতে পারে। আমি আপনার কাছে অনুরোধ করছি, যে এই বিষয়টাকে নিয়ে চুল চেরা বিচার করলে কোনওদিন আর এই রকম মোশন আমরা আনতে পারবো না। উদাহরণ, দিয়ে বলছি, আমরা লিখি কী রকম ভাবে, আমরা যখন মেনশন করি, সংক্ষেপে লেখা থাকে জনস্বার্থে। আর ওপরে লেখা থাকে অমুক জায়গায় একটা আগুন। সেই আগুনের রেফারেন্স আনতে গিয়ে, প্রমাণ করতে গিয়ে বহু জায়গায় বহু ডিপার্টমেন্টের রেফারেন্স, বহু মানুষের কথা বলতে হয়, তার মানে কী এইগুলো সব আমরা অফ দি ট্রাক নিয়ে আসছি? মূল বক্তব্যকে প্রতিষ্ঠিত করবার জন্য বক্তাকে, যে মোশন এনেছে, তাকে অবাধ সুযোগ দিতে হবে এবং তবেই গণতন্ত্র স্বার্থক এবং আপনার যে ন্যুনতম উদারতা আছে, তা প্রমানিত হবে। সুতরাং আমি মনে করি যে আপনি ঐ লাইসেন্স এবং লিজ শব্দ দুটি নিয়ে

চুল চেরা বিচার করবেন না। সুতরাং আপনাকে আমি অনুরোধ করছি, আপনি যে গাওনা গেয়ে দিয়েছেন, সেটা করবেন না। যিনি মোশনটা এনেছেন, তাঁকে অবাধ সুযোগ দিন যাতে সত্য প্রকাশ হয় কে কী করেছে না করেছে।

**মিঃ স্পীকার ঃ** মিঃ মুখার্জী, আপনি যা বলতে চান, আমি যা বুঝেছি, যদি মোশন ভুলও লেখে, যেহেতু কংগ্রেস অপোজিশন থেকে দিচ্ছে, এটা আদর্শ হওয়া উচিত, রুল্‌স যা আছে থাক, ভুলটুল যাই থাক, আমরা দিয়েছি। এটাই কী বলতে চাইছেন? রুল্‌সের বাইরে কিছু হবে না।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একজন রায় প্রস্তাব উত্থাপন করেছেন, আর একজন রায় টেকনিক্যাল কারণে বিরোধিতা করেছেন। শেষ রায়টি আপনি দেবেন। এবং আমি এর মধ্যে কিছু খুব সহজ, সরল সত্য কথা বলতে চাই , যেটা আপনাকে বিচার করতে হবে। ১৮৫ তে আমরা এই বিধানসভায় আলোচনা করতে পারি আন্তর্জাতিক বিষয়ে, দেশের ভিতরের বিষয় এবং অন্য জায়গার বিষয়, কিন্তু আপনাকে নিশ্চয়ই এটা বিচার করে দেখতে হবে যে এই বিধানসভা থেকে আমরা এই রাজ্যে স্বশাসিত যে সমস্ত সংস্থা আছে, সেই সব সংস্থার জন্য যে সমস্ত আইন করে দিই, সেই সংস্থা সম্পর্কে কোন কিছু আলোচনা করে, কোন কিছু প্রস্তাব নেওয়ার অর্থ এই দাঁড়াবে যে আমরা সেই স্বশাসিত কার্য্যকলাপে হস্তক্ষেপ করছি। কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন একটা স্বশাসিত সংস্থা। নির্বাচনের মধ্যে দিয়ে সেখানকার যে ব্যবস্থা আছে, যে আইন কানুন আছে, তা আলোচনা করবার জন্য কলকাতা কর্পোরেশনের সভাই হচ্ছে উপযুক্ত স্থান। আমরা আজকে এই সভা থেকে প্রস্তাব নিয়েছি দার্জিলিং জেলাতে আমরা সেখানে স্বশাসনের অধিকার দেবো। কোন শাসন? আপনি বলছেন স্বশাসনের অধিকার দিয়েছেন, কিন্তু একটা সর্বোচ্চ ঘর থেকে আপনি একটা নির্দেশ দেবেন। এই প্রস্তাব যদি গৃহীত হয়, জানিনা, আমি ধরে নিচ্ছি, যদি এই প্রস্তাব গৃহীত হয়, জানিনা এই প্রস্তাবের ফেট কী হবে প্রস্তাব যদি গৃহীত হয়, কিসের ভিত্তি নিচ্ছেন? কোন ডকুমেন্ট নেই, কার সঙ্গে কী লিজ দেওয়া হয়েছে, কী বিক্রি হয়েছে, কোন ডকুমেন্ট নেই। সেই ডকুমেন্ট থাকতে পারে ক্যালকাটা কর্পোরেশনের কাছে।

**মিঃ স্পীকার ঃ** মেরিটের মধ্যে যাবেন না।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** আমি এর মধ্যেই বলছি, সমস্ত কিছু আলোচনা করতে পারি, আমাদের এক্তিয়ার নেই। আমরা একটা সুপারিশ মূলক প্রস্তাব গ্রহণ করতে পারি - এই কথা বলতে পারেন ১৮৫ এ সমস্ত - বিশ্ব শান্তি, বিশ্বের অন্য রাষ্ট্রের শান্তির ব্যাপারে একটা প্রস্তাব গ্রহণ করতে পারেন। রাজ্য প্রশাসনের সর্বোচ্চ জায়গা থেকে আমরা যাদের স্বশাসন দিয়েছি তাদের কার্যকলাপ সম্বন্ধে উই ক্যান-নট, কোশ্চেন ফ্রম দিস্ প্লেস এ্যাট লিষ্ট। তারজন্য ক্যালকাটা কর্পোরেশন আছে, সেখানে আলোচনা হতে পারে। অন্যায় কিছু হয়ে থাকলে তার জন্য নির্দিষ্ট জায়গা আছে, সেখানে আলোচনা হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা ছোট্ট কথা আপনার কাছে বলতে চাই। আমি এই বিধানসভার সদস্য এবং আমার ছোট্ট শহরে একটা মিউনিসিপ্যালিটি আছে এবং তার আমি চেয়ারম্যানও বটে। যদি এই প্রশ্ন আসে যে, আমার মিউনিসিপ্যালিটির কার্যকলাপ নিয়ে বিধানসভায় আলোচনা হবে, সেখানকার নির্দিষ্ট কোন কার্যকলাপ সম্বন্ধে কোন প্রস্তাব যদি কোন তরফ থেকে কেউ তুলতে চান, তাহলে অন্য কেউ প্রতিবাদ করুন, বা না করুন, আমার অধিকারে হস্তক্ষেপ করা হচ্ছে বলে আমি সেই প্রস্তাবের বিরোধিতা করব। সুতরাং আপনাকে আজকে এই কথা বিচার করে রায় দিতে হবে যে, এই রাজ্যের সর্বোচ্চ আইন প্রণয়নকারী সংস্থা তার অধিনস্ত বা তার দ্বারা রচিত আইনের দ্বারা গঠিত অপর কোন স্বশাসিত সংস্থার অধিকারে হস্তক্ষেপ করতে পারে কিনা? এই হাউস থেকে যে স্বশাসিত সংস্থাকে অধিকার দেওয়া হয়েছে, সেই স্বশাসিত সংস্থার অধিকারে আমরা হস্তক্ষেপ করছি কিনা, এটা আপনাকে বিচার করতে হবে। আপনি দয়া করে এটা বিচার করবেন। রড্ন নিয়ে বাইরে আলোচনা হতে পারে, ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনে আলোচনা হতে পারে। খবরের কাগজে যে যার বক্তব্য প্রকাশ করতে পারে। কিন্তু বিধানসভায় এ নিয়ে আলোচনা হতে পারে না, এটা নিশ্চিত, এটাই আপনাকে আমি বলছি।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, in a Parliamentary democracy the authourity of the Speaker in the House is supreme. His decisions, his ruling, are final. His rulings cannot be questioned here or elsewhere. It is in this context that we function in this House. The Speaker draws his power from the rules framed by the House. The Speaker is the final authourity to implement these rules. In accordance with these rules and the authority vested in you, Mr. Saugata Roy has tabled a motion under rule 185. There are rules, conditions, prescribed in rule 187 which will govern the admissibility of the motion. You have examined the motion under the said rule.You have admitted the motion. After careful examination and edition you have found the motion to be in order. It has been entered in the business of the day. In accordance with the programme announced earlier you have allowed Mr. Saugata Roy to move the motion today. The motion has been moved. Now the discussion is to start. In the meantime, a senior Member of this House - I have all the respect and regard for him, his intelligence - he raised a point of order.

[3.30 - 3.40 P. M.]

The question is the admissibility of the motion. Sir, I beg your pardon to say that raising this question at this stage is an indirect aspersion on the Chair. Mr. Roy has chosen to challenge your authority. Mr. Roy has decided to question your decision, to question your judgement, to question your final conclusion in the matter. I wonder how an intellectual person like you presiding over the House can allow such an act to be committed in the House. He wants now to declare that the motion is out of order. If you agree to his request, if you accept the submission made by Mr. Roy, it will indirectly go against you. It wil be virtually a vote of no-confidence on the Chair. So under the present circumstances, since you have admitted the motion, you have found the motion to be in order, you have allowed the motion to be moved in the House, the discussion should start. I would request you not to allow valuable time of the House to be wasted in this manner.

**Mr. Speaker** : Mr. Sohanpal, I think you have not understood what my queries were. I have at no point of time said that this motion is out of order. What I have said is that this motion contains an allegation against the Government, and the contents of the motion are expected to be challenged by the Government. Therefore, the allegations not contained in the motion cannot be allowed to be submitted. I have not said anything beyond this

**Shri Gyan Singh Sohan pal** : I do not wish to go into any controversy with the Chair.

**Mr. Speaker** : I think you will agree with me that the allegations not contained in the motion cannot be dealt with under the Parliamentary rules.

**Shri Gyan Singh Sohan pal** : Sir, even if I do not agree with you I do not want to go into any controversy with you.

**Mr. Speaker** : Very well. Now, Shri Saugata Roy.

**Shri Saugata Roy** : Sir, I draw your attention to Bulletin Part II of May 21, 1987. 'Motion Under Rule 185'. Sir, this is a reference point to what our apparantly erudite friend, Mr. Amal Roy, has said. Sir, the people are saying that the Rawdon Square is the Bofors issue of the Left Front Government. Now I quote "Whereas the West Bengal Legislative Assembly views with serious concern the report that huge amounts of black money from India have been deposited in foreign banks". Sir, here Mr. Roy has objected to the word 'black money' of my motion. But we did not object in using the word 'black money' in the motion submitted by them because we believe in democracy and we felt that the Ruling Party had a right to raise certain issues. Sir, again I quote "Whereas it is alleged that they have even supplied sub-standard arms and ammunitions, thus affecting the security of the country". Sir, is it not imputive? Is it not argumentative? We did not oppose because we believe in democracy. Now, Sir, please see the Bulletin Part II of October, 12, 1987.

**Mr. Speaker** : Mr. Roy, I am not on the question of the admissibility of the motion. I am on the contents of the motion only. In this motion, you have made certain observations and certain allegations against the Government and you also expect the replies from the Government on these allegations. Now the allegations contained in this motion will only be answered. My request to you is only to confine yourself to the text of the motion and nothing beyond that.

**Shri Saugata Roy** : Sir. please see the 'Concise Oxford Dictionary'. The meaning of the word 'licence' given there is as follows-'leave, permission, permit from the Government, etc.'. So sir, even the selling of the shops should also come under the purview of licence. I have kept the ambit of the motion wider. I do not mean any techno-legal term.

**Mr. Speaker** : Mr. Roy. so far my knowledge of English goes your motion is based on a licence given to a private developer to build a cultural-cum-commercial complex at Rawdon Square. Your objection is to the grant of licence, not to the grant of lease. These are two different things. Apparently it is shown in your motion that you have no objection to the grant of lease. You have objection to the grant of allowing certain shops for selling after completion of the project.

**Shri Saugata Roy** : Sir, 'licence' means 'leave, permission, permit from the Government'. So, this comes under the purview of licence as well as permission.

**Mr. Speaker** : No, it is not that. These are two very different things. A motion has been moved by Shri Saugata Roy. I have asked for certain clarifications. Several Members had addressed on this subject including Shri Amalendra Roy, Shri Dipak Sen Gupta, Shri Gyan Singh Sohanpal and Mr. Subrata Mukherjee. I have drawn the attention of Mr. Roy to the language of the motion. Hereby I request him to confine his deliberations to the context of the motion only. Any extraneous submission would be ruled out.

[3.40 - 3.50 p. m.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে একটি ইনফর্মেশন দেবার জন্য আমি বলছি যে, আজকে চারটি বামপন্থী মহিলা সংগঠনের পক্ষ থেকে সতীদাহ প্রথা এবং রূপ কানোয়ারের যে হত্যা তার বিরুদ্ধে বিধানসভার বাইরে আকাশবানী ভবনের সামনে সাত থেকে আট হাজার মহিলা সমবেত হয়েছেন এবং তাঁরা বিক্ষোভ দেখাচ্ছেন। যে সব মহিলারা এসেছেন তাঁরা আপনার কাছে এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে ডেপুটেশন দেবার জন্য এসেছেন। এই সঙ্গে আমি আরো বলবো, আজকে সারা ভারতে এই নিয়ে মহিলারা সমবেত হয়েছেন এবং বিক্ষোভ দেখাচ্ছেন এবং তারই অঙ্গ হিসাবে কলকাতার রাস্তাতেও তাঁরা বিক্ষোভ দেখাচ্ছেন এবং সমবেত হয়েছেন। যেসব মহিলারা বিধানসভার বাইরে ডেপুটেশন দেবার জন্য অপেক্ষা করছেন, আমি আশা করবো. আপনি এবং মাননীয় মুখ্যমন্ত্রী এই ডেপুটেশন গ্রহণ করবার জন্য একটু সময় দেবেন। এইটুকুই আমি আপনাকে জানাচ্ছি।

Mr. Speaker : Mr. Roy, your motion was out of order. Now, I rule that the motion is in order having the language of the motion been amended and it has been admitted by me for discussion in the House. The question of Mr. Saugata Roy was only on the language of the motion and he is requested to confine himself to the language of the motion in course of his debtate.

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পীকার স্যার, আমাদের মোশানের ল্যাঙ্গুয়েজটা ছিল একটু ওয়াইডার সেন্সে। সেখানে ডিবেটটা যদি ওপেনলি করতে না পারি তাহলে বলে কি হবে? এক্ষেত্রে আপনাকে একটু উদার হতে বলছি।

(গোলমাল)

**Mr. Speaker** : Mr. Roy. you move your motion. There is no amendment to the motion

(Noise)

Mr. Roy, you please move your motion.

(Noise)

আমাকে বলা হচ্ছে, 'উদার হয়ে আমাদের আলোচনা করতে দিন'। মানেটা বুঝলাম না এর। আমাদের হাউসের একটা রুল বই আছে, প্রসিডিওর এবং

ফর্মালিটিজ্ বলেও একটা জিনিস আছে, কনভেনশন আছে। আপনারা মোশান দেবেন এক্স-এর উপর, আর তারপর এক্স ওয়াই জেড্, এ বি সি ডি টেনে আনবেন- এটা হবে না।

**শ্রী সৌগত রায় :** আমাদের মোশানটা মুভ করতে দিন, রুলের বাইরে কোন কথা যদি বলি তখন বলবেন। তবে আপনি যা বলছেন, এইরকম রেষ্ট্রিকটেড্ ডিবেটের কথা শুনিনি। আর আপনি যদি আমাদের না বলতে দিতে চান তাহলে বলুন আমরা চলে যাই।

স্যার, আমি মোশান মুভ করেছি, এখন আমি বলবো না, ওঁরা বলুক।

(কংগ্রেস পক্ষের সদস্যরা সকলে এক সঙ্গে বলতে থাকেন)

(গোলমাল)

**মিঃ স্পীকার :** বসুন, আপনারা বসুন।

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জী :** একটা মোশানে কনসেপ্টস যদি এসটাবলিস্ট করতে হয় তাহলে বহু কথা বলতে হয়। সেখানে একটা চুলচেরা শব্দকে নিয়ে আপনি রেসট্রিকসান করতে পারেন না। থাউজেন্ড অফ কেসেস এই রকম হয়েছে, হাজার হাজার বার এই জিনিস ঘটেছে। স্যার, আপনার কাছ থেকে আমরা এই জিনিস আশা করতে পারি না। রডনের ব্যাপারে আপনাদের কেন এতো দুর্বলতা আমি সেটা বুঝতে পারছি না। বোফর্স সম্বন্ধে ওনারা তো অনেক কথা বলেছেন, সেই ব্যাপারে তো আপনি কিছু বলেন নি? স্যার, এই ব্যাপারে আমাদের একটা ফুল ফ্লেজেড ডিসকাসান করতে দিন।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** ফুল ফ্লেজেড ডিসকাসান করতে গেলে ফুল ফ্লেজেড মোশান দিতে হয়। ফুল ফ্লেজেড মোশান ছাড়া ফুল ফ্লেজেড ডিসকাসান হয় না। আমাকে মাপ করবেন।

(গোলমাল)

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** মিঃ বাপুলী আপনার কি পয়েন্ট অফ অর্ডার আছে বলুন।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই নিয়ে প্রায় আধ ঘণ্টা আলোচনা হয়ে গেল। আপনি প্রথম থেকে যদি ঠিক করে থাকেন যে আমাদের আলোচনা করতে দেবেন না তাহলে আলাদা ব্যাপার। তাহলে আমরা ব্যাপারটা বুঝতে পারি। আমরা জানি আপনি এর আগে বহু কথা-বার্তা আলোচনা করতে দিয়েছেন। সেই আলোচনায় আমরা দেখেছি এইগুলি এই অবস্থায় আছে, পরে আপনি শুনে-টুনে সেটা বলতে দিয়েছেন। আমরা চাই না এই সব আপনি বলুন যে এটা এই বই-এ নেই, এটা নেই সেটা নেই। সুব্রত মুখার্জী মহাশয় ঠিকই বলেছেন একটা কেস মেক আউট করতে গেলে আনুসঙ্গিক কিছু দরকার। যেমন ধরুন আপনি ভাল জামা কাপড় পরে এসেছেন তবেই আপনি একটা ভাল জায়গায় বসেছেন, তবেই তো আপনি স্পীকার। এইগুলো সব লাগে। যেমন আপনার হাতে মাইক, লাইট এই সব না থাকলে আপনি স্পীকার হতে পারেন না। সুতরাং এটা সাজাতে গেলে এই রকম সব লাগে। এটা যদি আপনাকে বোঝাতে হয় তাহলে সেটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়।

**মিঃ স্পীকার :** আপনি খুব ভাল লোক, আমাদের যা ঘাটতি আছে, ত্রুটি-বিচ্যুতি আছে ওটা আর দেখবেন না, আপনাদের যা ইচ্ছা বলতে দেব-এই তো? তা হয় না। মিঃ রায় বলুন।

**শ্রী সৌগত রায় :** আগে আপনি বলুন বক্তব্যটা আনরেসটিকটেড হবে তারপর আমরা আলোচনা করবো। তা না হলে আমরা আলোচনা করবো না।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** আমার যা বলার আমি তা আগেই বলে দিয়েছি। আপনি যদি না বলেন তাহলে আমি আদার স্পীকারকে ডাকবো। যদি কেউ না বলেন তাহলে আমি আদার স্পীকারকে কল করবো না, তাহলে ধরে নেব মোসান ইজ লষ্ট।

(গোলমাল)

**(এই সময় কংগ্রেস বেঞ্চ থেকে শোনা যায় দুর্নীতি হয়েছে, দুর্নীতি হয়েছে।)**

(গোলমাল)

মিঃ সৌগত রায়, আপনি কি বক্তব্য রাখবেন?

**শ্রী সৌগত রায় :** আগে বলুন আপনি বলতে দেবেন কিনা।

(গোলমাল)

**শ্রী সাধন পান্ডে :** পশ্চিমবাংলার মানুষ জানতে চেয়েছে কত টাকা চুরি হয়েছে। কোটি কোটি টাকা চুরি হয়েছে।

(কংগ্রেস পক্ষের সদস্যরা সকলে একযোগে বলতে থাকেন)

(গোলমাল)

**মিঃ স্পীকার :** বসুন, আপনারা বসুন। প্লিজ টেক ইয়োর সিট।

(গোলমাল)

[3-50 - 4-00 p. m.]

প্লীজ বসুন। আমার কথা হচ্ছে এখানে I have called upon Mr. Saugata Roy to make his submission. If he feel that he is not in a mood to make his submission because of my direction he is free not to make hi msubmission, then I will call upon another speaker. If the Opposition member, whose motion it is, doe not want to speak I will take it that they are not moving the motion and I will drop it here, nothin beyond that.

(Noise)

Mr. Roy, will you address the House?

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি আমার মোশান ১৮৫ আগেই পড়ে মুভ করেছি। আপনি ডিবেট এ্যাকসেপ্ট করার পর, বিজনেস্ এ্যাডভাইজারী কমি টাইম দেবার পর ডিবেট হবে। আপনি বলতে দিয়েছেন, আমি মুভ করেছি। স্যার, হাউসে অনেক ডিবেট হয়, ডিবেট করার আগে কোন রেষ্ট্রিকশন দিয়ে দেও হয়, এটা আমি শুনিনি। মোশানের ভাষা আপনি পড়েছেন। আপনার ইনটারপ্রিটেশনটাই ফাইনাল। আমাদের অল্প যা বুদ্ধি ও ইংরাজী জ্ঞান আছে তাই দিয়ে আমর পড়েছি। সেই অনুসারে আমি মোশান মুভ করেছি। কিন্তু আমি এই রকম কোনদিন শুনিনি স্যার, যে, আপনি বক্তৃতা দিতে শুরু করার আগেই বলে দিলেন- আমি কিন্তু রেষ্ট্রিক্ট করবো, বাইরের যা বলা হবে তা এক্সপাঞ্জড হয়ে যাবে এবং আউট অব অর্ডার হয়ে যাবে। স্যার, আমার মনে হয়, এটা গনতন্ত্রের পীঠস্থা এবং আপনি আমাদের অধিকারের ধারক এবং বাহক। আপনি বলুন যে, ডিবেট হোক। ডিবেট হলে আপনার অধিকার আছে—আপনি সব সময়ে যা করেন ত করবেন, কিন্তু এটা আগে থেকে বলা হলে ডিবেট শুরু হতে পারে না। এ ডিবেট ক্যান্ট start on a negative motion.

**Mr. Speaker** : I have told you earlier that I have admitted the motion. I felt that the discussion o the subject should take place. ড্রাফট্ করেছেন আপনারা, আমি করিনি। ভুল-ত্রুটি যদি কিছু থাকে, সেটা হচ্ছে আপনাদের। সেটা আমি সংশোধ করতে পারবো না—খুব পরিস্কার কথা। এটা যদি আপনারা না বোঝেন তাহলে আমার কোন উপায় নেই। আপনি বক্তব্য রাখতে চাইলে রাখতে পারেন, না রাখত চাইলে রাখবেন না।

(গোলমাল)

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি আবার আপনাকে বলছি discussion will be confined to the Government's licence to build the houses and to allow the developer to sell that at premium. আমি যা রেখেছি, তার মধ্যেই আলোচনা হবে। কিন্তু তার মধ্যে স্যার, আগে থেকে রেষ্ট্রিকশান দেবার কোন অর্থ হয় না। আপনি আলোচনা করতে দিন। যখন আলোচনা হবে তখন দেখা যাবে কি উঠবে।

**মিঃ স্পীকার :** মিঃ রায়, মেক ইওর সাবমিশান।

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে যে বিষয় নিয়ে আমরা আলোচনা করছি সারা পশ্চিমবাংলার দৃষ্টি সেই বিষয়ের প্রতি আকৃষ্ট হয়েছে। তথাকথিত রডন স্কোয়ার কেলেংকারী কলকাতা শহরের পার্কস্ট্রীট এলাকায় ৬৩ নম্বর ওয়ার্ডে। সমস্ত আইনকে ভেঙে গোটা রডন স্কোয়ার এলাকায় একটা ফাঁকা পার্ক, তার মধ্যে

একটা পুকুর, একটা ব্যক্তিগত মালিকানার ডেভালপারকে সেখানে কমার্শিয়াল-কাম-কালচারাল কমপ্লেক্স তৈরীর অনুমতি দেওয়া হয়েছে। স্যার, আপনি যদি দেখেন, তাহলে দেখতে পাবেন যে এই অনুমতি দিয়ে এই সরকার তার তৈরী করা সমস্ত আইনকে ভঙ্গ করেছে। টাউন এ্যান্ড কানট্রি প্লানিং এ্যাক্ট, ১৯৭৯ যেটা তাঁকে ভঙ্গ করেছে; ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন এ্যাক্ট, ১৯৮০, এটাকে ভঙ্গ করেছে এবং সাধারণ যে নিয়ম আছে সেই সব নিয়মকে ভঙ্গ করে কিছু ব্যক্তিগত মালিকানার মানুষকে সুযোগ দিয়েছে। স্যার, আপনি জানেন যে কলকাতা শহর এমনিতে একটা ঘিঞ্জি শহর। সেখানে পৃথিবীতে যে কোন শহরে প্রতি এক হাজার জন পিছু সাত একর খালি জমি থাকে, কলকাতায় সেখানে .৪৫ একর মাত্র খালি জমি রয়েছে। ওখানে একটা ৯।। বিঘা জমির প্রায় ১২,৩০০ স্কোয়ার মিটার জায়গাকে সরকার তুলে দিলেন একটা ব্যক্তিগত মালিকানার হাতে। যাঁকে দেওয়া হল সেই [***] এই কালচারাল কমপ্লেক্স তৈরী করবেন, যাঁর খরচ হচ্ছে ১৩ কোটি টাকা। সেখানে [***] মূলধন কত—মাত্র ২ হাজার টাকা, সেখানে [***] কিসের ভিত্তিতে এই অর্ডার পেলেন? তাঁর পেছনে জুট মিলের মালিক ৭ কোটি টাকার ব্যাঙ্ক গ্যারান্টি দিলেন। স্যার, খুব সহজ হিসাব এই, এই কালচারাল কমপ্লেক্স থেকে ২ বছরে ৫ হাজার ২০০ স্কোয়ার ফিট জমি তৈরী হবে। ৪ বছর পরে যখন এই কালচারাল কমপ্লেক্স তৈরী হবে এবং এই ৫ হাজার স্কোয়ার ফিট জমি যখন দোকানের জায়গা হিসাবে বিক্রি করা হবে তখনকার হিসাবটা চিন্তা করুন। সেই হিসাবে এই ফিনানসিয়াল গারান্টার শুধু মাত্র ১০০ কোটি টাকা দোকান বিক্রি করে অর্জন করবেন। সুতরাং তাঁর নিজের খরচ মেনে নিয়ে মাত্র ২৫ কোটি টাকা খরচ হবে। তার মানে ৭০ থেকে ৭৫ কোটি টাকা লাভ করবেন [***] এই এবং তাঁর ওই গ্যারান্টার। কি কনসিডারেশানে এটা দেওয়া হল? ট্রাফিক পুলিশ আপত্তি করেছিলেন কারণ একটা ছোট ওয়ানওয়ে রাস্তায় বাড়ী তৈরী করা যায় না একথা তিনি বলেছিলেন। তাঁকে অমান্য করা হয়েছে। আপত্তি করেছিল ভবতোষ দত্ত কমিটি রিপোর্ট। তাঁরা বলেছিলেন ওয়ার্ড নং ৬৩ ব্যাপারে সেটাকে সম্পূর্ণ লঙ্ঘন করা হয়েছে। এছাড়া এটা জানেন যে কলিকাতা শহরে বা কোন শহরে কোন খোলা জমি বন্ধ করা যাবে না টাউন এ্যান্ড কান্ট্রি প্ল্যানিং এ্যাক্টে বলা আছে। সেই এ্যাক্টকে ভঙ্গ করা হয়েছে, এরিয়া রেসিও তাকেও ভঙ্গ করা হয়েছে। মোটামুটি খোলা জমির ৮৯ শতাংশ এলাকায় বাড়ী তৈরী করা হবে সেখানে এখন মাত্র ৪০ শতাংশ জমিতে বাড়ী তৈরী হবে। ফ্লোর এরিয়া রেসিওর মাত্র ৪.০৮ দেওয়া হয়েছে যা ওই এলাকার যে কোন বাড়ীর চেয়ে অনেক বেশী— ৪ গুণ। উদ্দেশ্য কি? কোন লাভে মধ্যবিত্ত মানুষের জন্যে ৫ হাজার টাকা স্কোয়ার ফিটের বিরাট মার্কেটিং কমপ্লেক্স তৈরী করা হবে এর উত্তর আমার জানা নেই। আমরা দেখেছি মুখ্যমন্ত্রী বলেছেন যে এটা তো একটা এঁদো পুকুর, এটা নিয়ে কেন চিৎকার করা হচ্ছে। আমি মুখ্যমন্ত্রীকে বলি যে আপনারা তো ১০ বছর ধরে ক্ষমতায় আছেন করপোরেশানকে সুপারসিড করে এঁদো পুকুরকে সুন্দর পার্কে রূপান্তরিত করেন নি কেন? কলিকাতার সবুজকে আপনারা ধ্বংস করেছেন কেন? মুখ্যমন্ত্রী আরো বলেছেন যে সত্য নারায়ণ পার্কে আন্ডার গ্রাউন্ড মার্কেট করতে দেওয়া উচিত হয় নি। আন্ডারগ্রাউন্ড মার্কেট হয়ে যাবার পর [***] বিক্রি করে দেওয়ার পর মুখ্যমন্ত্রী বলছেন এটা করতে দেওয়া উচিত হয় নি। কেন আপনারা রডন স্কোয়ার এই কমপ্লেক্স করতে দিচ্ছেন? বুদ্ধদেববাবু পৌরমন্ত্রী দেরী করে হলেও তিনি বলেছেন যে রডন স্কোয়ারে যা করে ফেলেছি এরপরে আর কোন পার্কে বাড়ী তৈরী করবো না। তাহলে রডন স্কোয়ার কালচারাল কমপ্লেক্স স্ক্যাপ বাতিল করায় আপত্তি কিসের? বুদ্ধদেববাবুকে গতবার আমরা যখন কলিকাতা শহরের পার্ক এবং মার্কেট করার জন্যে [***] জমি বিক্রি করে দেবার কথা বলেছিলাম তখন বুদ্ধদেববাবু বলেছিলেন আমি নতুন মন্ত্রী হয়েছি আমি এসব জানিনা, আমি খতিয়ে দেখবো। কিন্তু আমরা দেখলাম উনি মন্ত্রী হবার অল্পদিনের মধ্যেই ৪ ঠা এপ্রিল রডন স্কোয়ার কমপ্লেক্স ডকুমেন্ট সই হয়ে দলিল চূড়ান্ত হয়ে গেল। এটার থেকে কি আন্দাজ করতে পারি না যে এই ৭৫ কোটি টাকা প্রাইভেট ফিনানসিয়ারসরা লাভ করবেন? সেখানে এই ৭৫ কোটি টাকার একটা বড় অংশের লেনদেন হয়েছে এবং সেই লেনদেনটি হয়েছে সেই সময়ে ঠিক নির্বাচনের আগে। কলকাতার সবুজকে বিক্রি করে দেওয়া হয়েছে, কলিকাতার খোলা জমি বন্ধ করে দেওয়া হয়েছে। কলিকাতাকে প্রাইভেট ডেভোলাপারসদের হাতে বিক্রি করে দেওয়া হয়েছে। কলিকাতায় ৫০০ কোটি টাকা খরচ করে মেট্রো রেল তৈরী হয়েছিল তারজন্য কোন প্রাইভেট ডেভোলাপারস্ দরকার হয়েছিল? চেতলায় কসবায় শিয়ালদহে, উল্টো ডাঙ্গায় যে ফ্লাইওভার তৈরী হয়েছিল তারজন্য কোন প্রাইভেট ডেভোলাপারস্ দরকার হয়েছিল? কলিকাতার পাশে বিধাননগর, সল্টলেক তৈরী হয়েছে তারজন্য কোন ডেভোলাপার দরকার হয়েছিল?। এসব জিনিষ মার্কসবাদীদের কাছ থেকে শুনতে হচ্ছে যে প্রাইভেট ডেভোলাপার ছাড়া এই শহরকে উন্নত করা সম্ভব নয়। মেয়র প্রকাশ্যভাবে বলেছেন কালো টাকার লেনদেনের কথা যদি বলেন সে তো সর্বত্র লেনদেন হচ্ছে। তাকে যখন আমরা ধরেছিলাম তখন তিনি বলেছিলেন টাকার আবার রঙ আছে নাকি? তারপরে আমরা তাঁকে জিজ্ঞাসা করেছিলাম যে উনি কি বুদ্ধদেববাবুর অনুমতি নিয়েছেন তার উত্তরে তিনি বলেছিলেন সর্বোচ্চ মহল থেকে অনুমতি আছে। অবশ্য মুখ্যমন্ত্রী আমেরিকা যাবার ঠিক আগেই রডন স্কোয়ারে কালচারাল কমপ্লেক্সের ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন আমরা সেই ভিত্তি প্রস্তর পরে তুলে দিয়েছি।

[4-00 - 4-25 p. m. (including adjournment)]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনার কাছে বলতে চাই, রডন স্কোয়ার প্রকল্প কলকাতার মানুষের স্বার্থের বিরুদ্ধে; রডন স্কোয়ার প্রকল্প কলকাতার কলঙ্ক। কলকাতাকে অসাধু ব্যবসায়ীদের হাতে বিক্রি করে দেবার বামফ্রন্টের এই চক্রান্তকে যে কোন মূল্যে আমরা রুখব। আমি জানিনা, তবু বলব আর. এস. পি ফরওয়ার্ড ব্লক-র লোকেরা যাই বলুন না কেন ওরা মনে মনে গুমরাচ্ছেন, ওদের কাউন্সিলারের বিরুদ্ধে বিবৃতি দিচ্ছেন, ওরা শুধু মন্ত্রীত্ব রাখার জন্য প্রতিবাদ করতে পারছেন না। রাজনীতি দলবাজীই কি শেষ কথা? আজকে যদি মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলার নেতা না হতেন তাহলে তিনি বলতেন—যদি সাহস থাকত—আমি একে বাতিল করে দিচ্ছি, প্রস্তাব মেনে নিচ্ছি। আমি বলব মুখ্যমন্ত্রী এই হাউসে আছেন তিনি প্রমাণ করুন যে এর পিছনে কালো টাকার লেনদেন হয়নি। তিনি হাউসের মধ্যে বলুন আমরা এই রডন স্কোয়ারকে সুন্দর চিলড্রেন্স পার্ক এবং সুইমিং পুলে পরিণত করব। কলকাতাকে বাঁচাব, কলকাতার সবুজ বাঁচবে, ভবিষ্যৎ

Note - * Expenged as ordered by the chair

বংশধরেরা তাকে আশ্রয় করবে; আমরা তার সঙ্গে সহযোগীতা করব। আশাকরি বামফ্রন্ট তার মন্ত্রীসভা এই উদারতা দেখাবেন। কলকাতার সবুজকে [***] কা একশ্রেণীর অসাধু কালোবাজারী ব্যবসায়ীদের হাতে বিক্রি করে দেবেন না; এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার : মারোয়াড়ী শব্দ বাদ যাবে, এইচ. কে. সেন. কাজোরিয়া, বাজোরিয়া ও ব্যক্তির নাম বাদ যাবে। অল পারসনস্ নেম বাদ যাবে।

**Report of the Business Advisory Committee.**

**Mr. Speaker** : I beg to present the 24th Report of the Business Advisory Committee.

Friday, 16-10-87

(i) Motion under rule 185 regarding price-rise—Notice given by Shri Niranjan Mukherjee, Sh Kripasindhu Saha, Shri Jayanta Kumar Biswas, Shri Kamakhya Ghosh, Shrimati Santi Chatterjee a Shri Prabodh Chandra Sinha—1 hour.

(ii) Motion under rule 185 regarding proposal for taking up the programme of Global Peace Wave Notice given by Smt. Arati Dasgupta, Shri Satya Ranjan Bapuli, Shri Nihar Bose, Shri Matish Ray, Sh Surojit Saran Bagchi and Shri Prabodh Chandra Sinha—1 hour.

(iii) Motion under rule 185 regarding Satidaha in Rajasthan—Notice given by Smt. Kamal Sengup (Bose), Shrimati Aparajita Goppi, Shri Jayanta Kumar Biswas, Shri Surojit Saran Bagchi, Shri Prabo Chandra Sinha, Shri Santasri Chattodadhyay, Shri Sadhan Pande and Dr. Manas Bhunia—1 hour.

(iv) Motion under rule 185 regarding judicial probes into the police firing at Garden Reach a Malda—Notice given by Shri Saugata Roy—1 hour.

Monday, 26-10-87

(i) (a) The Calcutta University (Amendment) Bill 1987 (Introduction).

(b) Discussion on Statutory Resolution—Notices given by Shri Saugata Roy, Shri Sud Bandhopadhyay and Shri Sultan Ahmed.

(c) The Calcutta University (Amendment) Bill, 1987 (Consideration and Passing)—1 hour.

(ii) The west Bengal council of Higher Secondary Education (amendment) Bill, 1987 (Introductio Consideration and Passing)— 1 hour.

(iii) The West Bengal Primary Education (Amendment) Bill 1987 (Introduction, Consideration a Passing)—1 hour.

(iv) The Motor Vehicles (West Bengal Amendment) Bill, 1987 (Introduction, Consideration a Passing)—1 hour.

(v) Government Resolution under article 252 of the constitution to enable the Parliament to amen the Water (Prevention and Control of Pollution) Act, 1984—1 hour.

There will be no Questions for Oral Answer and Mention Cases on the 16th October, 1987.

Now I request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the Hous

**Shri Abdul Quiyom Molla** : Sir, I beg to move that the 14th Report of the Business Adviso Committee as presented in the House be agreed to.

Note - * Expenged as ordered by the chair

**The Motion was then put and agreed to.**

**শ্রী নরেন্দ্র নাথ দে ঃ** স্যার, কংগ্রেস পক্ষ রডন স্কোয়ার নিয়ে হঠাৎ হৈ চৈ সুরু করেছে। এটা কখন আরম্ভ হল? ওদিকে যখন বোফর্স নিয়ে প্রধানমন্ত্রী নাবুডুবু খাচ্ছেন তখন তাঁরা এটা নিয়ে একটা পলিটিকাল ইসু করবার চেষ্টা করছেন। (গোলমাল) কংগ্রেস আমলে এখানে বহু জায়গায় কনস্ট্রাকসান হয়েছে। যেমন ইডেন গার্ডেনে কনস্ট্রাকসান হয়েছে। তখন তাঁরা কোথায় ছিলেন? আজকে বামফ্রন্ট সরকার এরজন্য একটা আলাদা দপ্তর খুলেছেন। বামফ্রন্ট সরকার সবুজকে রক্ষা করার জন্য গণ চেতনার উন্মেষ ঘটাচ্ছেন। রডন নিয়ে যত কথাই বলুন না কেন ক্যালকাটা কর্পোরেশান যেখানে স্বশাসিত সংস্থা সেখানে তারা যে রেজোলিউসান নিয়েছে তার বিরুদ্ধে বিধানসভা কোন রেজোলিউসান নিতে পারে কিনা? এখানে যে প্রস্তাব আনা হয়েছে তাতে গভর্ণমেন্ট সুড ডাইরেক্টর, কিন্তু গভর্ণমেন্ট ডাইরেক্ট করতে পারেনা এটাই নিয়ম। এই কথা বলে এই বিষয়ের বিরোধিতা করে আমি শেষ করছি।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এবার শ্রী সুদীপ বন্দোপাধ্যায় বলুন।

(গোলমাল)

এ বিষয়ে আলোচনা চান না বন্ধ করতে চান। রডন স্কোয়ার নিয়ে আলোচনা চান না?

(গোলমাল)

**Mr. Deputy Speaker** : The House stands adjourned for 15 minutes.

(The House was then adjourned for 15 minutes accordingly)

[4.25 - 4.35 p.m.] (After Adjournment)

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একটু আগে যখন সৌগত রায় বক্তৃতা দিয়েছেন তখন আপনি কতকগুলি উপাধি এক্সপাঞ্জ করার অর্ডার দিয়েছেন। আপনি এটাকে প্রেসটিজ ইস্যু না করে আইন মতাবেক যদি স্পেসিফিক নাম বলে থাকেন তা হলে সেটা এক্সপাঞ্জ করুন আপত্তি নেই, কিন্তু যদি উপাধি বলে থাকেন তাহলে ইট ডাজ নট মিন এনি স্পেসিফিক পারসনস নেম। আপনি অজস্র উদাহরণ পাবেন এই ধরনের উপাধি বলার ব্যাপার আছে। সুতরাং আমি অনুরোধ করছি এটা বেআইনী হয়ে যায় যদি আপনার হাত দিয়ে এই বেআইনী রুলিং বেরিয়ে যায় এবং এটা পার্মানেন্ট রেকর্ড হয়ে যাবে। সেজন্য আমি রিকোয়েস্ট করছি আপনি এটা রিকন্সিডার করুন।

**মিঃ স্পীকার ঃ** আমি বার বার বলেছি দোজ পারসনস্ হু আর নট মেম্বারস অব দিস হাউস তাদের নেমস হাউসের মধ্যে নেওয়া যায় না, বিকজ দে ক্যান নট ডিফেন্ড দেমসেলভস। সেকেন্ড হচ্ছে যেটা আমরা ডিসিসান দেব দ্যাট ডিসিসান হচ্ছে দি নেমস অব দি পারসনস উইল বি এক্সপাঞ্জড এবং সেই রুলিং হচ্ছে স্পীকারস ডিসিসান, স্পীকারস রুলিং। সেটা কেউ চ্যালেঞ্জ করতে পারে না এই হচ্ছে হাউসের নিয়ম, হাউসের রুল।

There canot be any question on the decisions or ruling of the Speaker or the Deputy Speaker which they pass from the Chair. So, no further time should be wasted on this issue.

(Noise)

Now, Shri Sudip Bandyopadhyay, you start your debate.

(Noise)

Mr. Bandyopadhyay, if you don't address, I will call then another member.

(Noise)

(At this stage, Shri Subrata Mukherjee rose to speak)

(Noise)

Mr. Subrata Mukherjee, you please take your seat.

(Noise)

Mr. Mukherjee, please take your seat.

(Noise)

Mr. Mukherjee, I warn you for the last time.

(Noise)

Shri Jayanta Kumar Biswas; you start your debate.

(Noise)

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় যে প্রস্তাব আজকে উত্থাপন করেছেন তা সম্পূর্ণভাবে রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত এবং রাজনৈতিক ফয়দা তোলার জন্য এই প্রস্তাব তিনি উত্থাপন করেছেন। আজকে যদি কলকাতার পার্ক ধ্বংসের ব্যাপার হত তাহলে ওঁরা দয়া করে বলুন কংগ্রেস আমলে কত পার্ক হয়েছে এবং বামফ্রন্টের ১০ বছরে কলকাতায় কতগুলি নতুন পার্ক হয়েছে। সেই পরিসংখ্যান যদি দেখতেন তাহলে এইসব প্রশ্ন উঠত না এবং যে কারণে ওঁরা বন্‌ধ ডেকেছিলেন, সৌগত বাবু বলেছিলেন এই নিয়ে পশ্চিমবঙ্গের জনসাধারণ আলোড়িত, সেই বন্‌ধ কিভাবে ব্যাহত হয়েছে তা দেশের মানুষ দেখেছে। কংগ্রেস যে ষড়যন্ত্র এবং অপপ্রচারের মাধ্যমে বামফ্রন্টের ভাবমূর্তিকে কলুষিত করার জন্য অপচেষ্টা করেছিলেন তা দেশের মানুষ ব্যর্থ করে দিয়েছে।

ওঁদের যদি লজ্জা থাকত তাহলে এই প্রশ্ন এখানে আবার উত্থাপন করতেন না। জনসাধারণ যেটা পরিত্যাগ করেছে সেটা নিয়ে ওঁরা আবার এ্যাসেম্বলীতে আলোচনা করতে চাচ্ছেন। আজকে ওঁরা বলুন, কংগ্রেস আমলে কতগুলি পার্ক ধ্বংস করা হয়েছে।

(প্রচন্ড গোলমাল)

আজকে ওঁরা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে এই অপপ্রচার চালাচ্ছেন এবং সেইজন্যই এই ইস্যু—সেটাকে নিয়ে এসেছেন এ্যাসেম্বলীতে আলোচনা করার জন্য। এই ব্যাপারে টেন্ডার দেওয়া হয়েছে—অর্থাৎ বিধিবদ্ধভাবে সব কিছু করা হয়েছে।

(প্রচন্ড গোলমাল)

ওঁরা গনতন্ত্রের কথা বলছেন অথচ দেখুন কি ধরনের আচরণ এখানে করছেন। একজন সদস্যকে তাঁর বক্তব্য ভালভাবে রাখতে দিচ্ছেন না।

(কংগ্রেস বেঞ্চ থেকে ধ্বনি : বাজোরিয়া, কাজোরিয়া সরকার দুর হঠো, দুর্নীতিপরায়ন সরকার দুর হঠো, বন্দেমাতরম্)

মাননীয় স্পীকার, দয়া করে এঁদের বসান, আমি বক্তব্য রাখতে পারছি না।

(প্রচন্ড গোলমাল)

[4.35—4.45 p.m.]

(including adjournment)

**Withdrawal of Member**

(Noise)

(Shri Subrata Mukherjee rose to speak)

Mr. Speaker : Mr. Subrata Mukherjee, for the last time please take your seat. For the last time please take your seat.

(Noise)

Mr. Subrata Mukherjee I name you under rule 347 and request you to withdraw from the House for the rest of the day.

(Noise)

(At this stage the House was adjourned for 10 minutes and the House will meet at 4.45 P. M.)

[4.45 - **4.55 P.m**]

**(After Adjournment)**

**....(Shri Subrata Mukherjee was seen in his seat).....**

**Mr. Sperker : Mr. Subrata Mukherjee, I have directed you to withdraw yourself from the House. Please withdraw.**

**শ্রী সুব্রত মুখার্জী** ঃ—স্যার, আমি ভেবেছিলাম আমাকে নয়, গোবিন্দ নস্করকে বলেছেন। স্যার, যাবার আগে তবুও আমি বলছি, আপনি কনসিডার করুন।

(গোলমাল)

**.....(Several Hon'ble Members from the Congress (I) benches rose in their seats)......**

**(Noise)**

**Mr. Speaker : Now Shri Kamakhya Charan Ghosh.**

**Shri Satya Ranjan Bapli : Sir, on a point of order....**

**Mr. Speaker : No point of order, Mr. Satya Ranjan Bapuli. I have called upon Shri Kamakhya Charan Ghosh.**

**.....(Shri Asok Ghosh, Shri Supriya Basu and several other Hon'ble Members rose to speak)......**

**(Noise)**

**শ্রী কামাক্ষা চরণ ঘোষ** ঃ—মিঃ স্পীকার, স্যার,. আমি ভেবেছিলাম রডন স্কোয়ার নিয়ে ভাল আলোচনা হবে। কিন্তু আমরা দেখছি বিরোধী কংগ্রেস দলের পক্ষ থেকে রাজীবকে বাঁচাবার জন্য ভারতবর্ষের সামনে আসল যে প্রবলেম, সমস্যা, সেই সমস্যার দিকে না গিয়ে ক্রমশই যখন জনসমর্থন হারাচ্ছেন তখন এই রডন স্কোয়ারটিকে একটা ইস্যু হিসাবে ধরেছেন। যারা রডনের আশে পাশে বাস করেন তারা এই নিয়ে আলোচনা করেন নি। মাননীয় প্রফুল্ল সেনকে নিয়ে আসা হচ্ছে, বাইরে থেকে লোক নিয়ে আসা হচ্ছে। অল্প কয়েকজন লোক নিয়ে তারা এই রডন স্কোয়ার ইসুটি তুলছেন। তারা জনসমর্থন হারিয়ে ফেলেছেন। আজকে ভারতবর্ষের সামনে প্রধান ইস্যু হচ্ছে মূল্যবৃদ্ধির ইস্যু। তার কোন জবাব দিতে পারেন নি। ভারতবর্ষের সামনে যে বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিয়ে উঠেছে তার কোন জবাব দিতে পারেন নি। ভারতবর্ষের সামনে যে ধর্মান্ধতা দেখা দিয়েছে তারও কোন জবার দিতে পারেন নি। আজকে তারা রডন দিয়ে নিজেদের জনপ্রিয়তা বাড়াতে চেষ্টা করছেন। কাজেই রডন স্কোয়ার যা ছিল তার চেয়ে অনেক ভাল হবে এবং পিপলের স্বার্থেই হবে। সেই জন্য মাননীয় সৌগত রায় যে প্রস্তাব এনেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

(তুমুল গোলমাল)

**.....(Several Hon'ble Members of Congress (I) Party rose to speak).....**

**(Noise and interruption)**

**Shri Asok Ghosh: Mr Speaker, Sir, please allow me........**

**(Noise)**

**Mr. Speaker : Mr Asok Ghosh, please take your seat. Now I call upon Shri Buddhadeb Bhattacharjee.**

**.....(Shri Asok Ghosh was still seen standing in his seat).....**

**Mr. Speaker : I name Shri Asok Ghose under rule 347 of the Rules of Procedure and Conduct of Business on the West Bengal Legislative Assembly and request him to withdraw from the House. Mr. Ghosh, please withdraw from the House.**

.......(At this stage Shri Asok Ghosh left the Chamber)......

(Several Hon'ble Members from the Congress (I) benches rose to speak)

(Noise and interruption)

**Shri Supriya Basu** : Sir, please allow Mr. Bapuli to raise his point of order.

**Mr. Speaker** : Mr. Supriya Basu, please take your seat. Please. For the last time I warn you to take your seat.

.......(Shri Supriya Basu was still seen standing in his seat)......

(Noise)

I name Shri Supriya Basu under rule 347 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly to withdraw from the House. Mr. Basu I would request you to withdraw from the House.

.....(At this stage Shri Supriya Basu withdrew from the Chamber).......

**Mr. Speaker** : Now Shri Buddhadeb Bhattacharjee.

(Noise)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** : মাননীয় স্পীকার মহাশয়, বিরোধীদলের পক্ষ থেকে এখানে শ্রী সৌগত রায় মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করে আমি এখানে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় সদস্য তাঁর প্রস্তাবে বলছেন, কোলকাতা কর্পোরেশন রডন স্কোয়ারের যে পরিকল্পনা নিয়েছেন

(তুমুল হট্টলোল)

(একাধিক কংগ্রেসী সদস্য একযোগে এই সময় বলতে থাকেন।)

সেই প্রস্তাবের মধ্যে দিয়ে তিনি কতকগুলি সুনির্দিষ্ট অভিযোগ এখানে উপস্থিত করেছেন। সেই অভিযোগগুলি সম্পর্কে আমি প্রথমে এখানে কয়েকটি কথা বলতে চাই।

(তুমুল হট্টগোল)

তিনি অভিযোগ করেছেন যে রডন স্কোয়ারের যে পরিকল্পনা করা হয়েছে সেই পরিকল্পনায়......

(তুমুল হট্টগোল)

(একাধিক কংগ্রেসী সদস্য এই সময় একযোগে বলতে থাকেন।)

সাহস থাকে চুপ করে বসে শুনুন আমি কি বলছি। গলাবাজী করে সব হয় না।

(Noise)

**Mr. Speaker** : Please take your seat . I have called upon the Minister to speak. Please take your seat. No debate.

(Noise)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** : তিনি অভিযোগ করেছেন যে রডন স্কোয়ারের যে পরিকল্পনা সেই পরিকল্পনার মধ্যে আমাদের কোলকাতা কর্পোরেশনের যে আইন সেই আইনকে ভঙ্গ করা হয়েছে। তিনি অভিযোগ করেছেন, আমাদের সি. এম. ডি. এ'র যে টি এ্যান্ড সি. পি. এ্যাক্ট তারা প্রয়োগ করছেন সেই আইনকে ভঙ্গ করা হয়েছে। তিনি অভিযোগ করেছেন পুলিশের যে আইন-কানুন আছে সে ব্যাপারে সেটাও নাকি ভঙ্গ করা হয়েছে। এই অভিযোগের কথা তিনি একতরফাভাবে এখানে বলে গেলেন যার পেছনে কোন যুক্ত আমি দেখতে পাচ্ছি না। সি. এম. এর যে টি এ্যান্ড সি. পি. এ্যাক্ট সেই এ্যাক্টে কোলকাতা শহরে দুটি......

(তুমুল হট্টগোল)

**(Shri Sadhan Pande, Shri Gobinda Chandra Naskar and Several other Members of the Cong. (I) Party rose to speak)**

**Mr. Speaker : I name Shri Sadhan Pande under rule 347. Mr. Pande please withdraw from the House.**

**(At this stage Shri Sadhan Pande left the Chamber)......**

**(Noise)**

**(Shri Gobinda Chandra Naskar and several other Members of the Cong. (I) Party rose to speak)**

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** কারা আপনাদের ভোটে জেতায় আমি জানি না। এসব মাঠে, রাস্তায় হয়, এখানে হয় না।

(গোলমাল)

**মিঃ স্পীকার : I name Shri Gobinda Chandra Naskar under rule 347. Mr. Naskar, please withdraw from the House.**

**(at this stage Shri Gobindra Chandra Naskar left the Chamber.)**

**(Noise)**

শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য : টি. এ্যান্ড সি. পি. এ্যাক্টের কোন ব্যতিক্রম এখানে করা হয়নি। যে দুটি ওয়ার্ডে টি এ্যান্ড সি. পি. এ্যাক্ট প্রয়োগ করার চেষ্টা হচ্ছে সেটা হ'ল একটা ৬৩ নং ওয়ার্ড এবং অপরটি ৪৫ নং ওয়ার্ড। যে আইন-কানুন আছে সেই আইন অনুযায়ী আমাদের এখানে কাজ হচ্ছে। এই আইনের প্রয়োগের ব্যাপারে বলি—এটা একতরফা কোন আইন নয়, এই আইন প্রয়োগের ব্যাপারে বিরোধী যারা আছেন বা অন্য বক্তব্য যাদের আছে সে বক্তব্যও শোনা হয়।

[4.55 - 5.05 p. m.]

এবং সেই বক্তব্য হিসাবে কর্পোরেশানের পক্ষ থেকে যে বিরোধী পক্ষের বক্তব্য রাখা হয়েছিল সেই বক্তব্য আমরা বিবেচনা করছি এবং সেদিক থেকে টি এ্যান্ড সি. পি. এ্যাক্টের কোন ব্যতিক্রম এখানে হয়নি। কর্পোরেশানের যে আইন সেই আইন অনুযায়ী তিনি বলেছেন যে কর্পোরেশানের আইনের ব্যতিক্রম ঘটান হয়েছে, কিন্তু কর্পোরেশানের আইনের কোন ব্যতিক্রম ঘটান হয়নি। রডন স্কোয়ারের আমরা দেখেছি কর্পোরেশানের যে আইন সেই আইনে ফ্লোর এরিয়া রেশিও বলে যে জিনিস আছে সেই অনুযায়ী পরিকল্পনা করা হয়েছে এবং এখানে রেশিওর কোন ব্যতিক্রম হয়নি। তারপরে পুলিশ ট্রাফিকের দিক থেকে যে আপত্তি ছিল সেই আপত্তিগুলি সমস্ত মেনে নিয়ে পুলিশ ট্রাফিকের জন্য যেটুকু জায়গা দরকার ছিল, তারা যা বলেছিলেন, সে জায়গার সব কিছু মেনে নিয়ে সমস্ত ব্যবস্থা করা হয়েছে। কিন্তু সবচেয়ে আশ্চর্য্যের কথা হচ্ছে, বিরোধীরা যে প্রস্তাব এখানে তুলেছেন, এই প্রস্তাব নিয়ে তারা হাইকোর্টে গিয়েছিলেন এবং সুপ্রীম কোর্টেও গিয়েছিলেন। তাদের যদি সাহস থাকতো তাহলে তারা হাই কোর্টে এই কেস নিয়ে লড়তেন। তারা হাইকোর্টে সেই কেস লড়েন নি, তারা সরে এসেছিলেন এবং সুপ্রীমকোর্ট থেকেও সরে এসেছিলেন।

(গোলমাল)

(এই সময়ে কংগ্রেস (আই) এর সদস্যরা ওয়াক আউট করেন।)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা বোধ হয় আমরা বুঝতে পেরেছিলাম আলোচনার শুরুতে। বিরোধী পক্ষ থেকে যখন রডন স্কোয়ারের উপরে এই ধরণের একটা প্রস্তাব গ্রহণ করা হয়েছে। এবং আলোচনার জন্য সরকার পক্ষ থেকেও প্রস্তুত সেই আলোচনা করতে তখনই ওদের দুশ্চিন্তা শুরু হয়। আমরা শুরু থেকে বুঝতে পেরেছি যে কোন একটা আলোচনা করার অবস্থা তারা রাখতে চাচ্ছিলেন না এবং সেটা আমরা তাদরে ব্যবহারে দেখলাম। এই কথাগুলি তারা উপস্থিত থাকলেও কয়জন বুঝতেন আমি জানিনা। বিরোধী পক্ষের সদস্য মাননীয় সৌগত রায় যে প্রস্তাব তুলেছেন সেই সম্পর্কে আমার বক্তব্য আপনার মাধ্যমে এই সভায় রাখতে চাই। তার প্রস্তাবে তিনি প্রথমে বলেছেন যে রডন স্কোয়ারের প্রস্তাবে কলকাতা সম্পর্কে বা পশ্চিমবাংলা সম্পর্কে সি. এম. ডি. এ টি. এ্যান্ড সি. পি. এ্যাক্ট যেটা প্রয়োগ করেছেন সেই আইন লঙ্ঘন করা হয়েছে। টি. এ্যান্ড সি. পি. এ্যাক্টে যে দিকটা রয়েছে তার কাজ হচ্ছে কলকাতার প্রতিটি ওয়ার্ডে আউটলাইন ডেভলপমেন্ট প্ল্যান তৈরী করা এবং সেটা তারা করছে। প্রায় সমস্ত ওয়ার্ডের জন্য এই আউটলাইন ডেভলপমেন্ট প্ল্যান তৈরী হচ্ছে। আপাতত ২ টি ওয়ার্ড—৪৫ নম্বর ওয়ার্ড এবং ৬৩ নম্বর ওয়ার্ডে এই আউটলাইন ডেভলপমেন্ট প্ল্যান ঘোষণা করা হয়েছে। আউটলাইন ডেভলপমেন্ট প্ল্যান ঘোষণা করার মানে হচ্ছে

এই ৬৩ নম্বর ওয়ার্ড যেটা রডন স্কোয়ার এরিয়ার মধ্যে পড়ে, এটা ঘোষণা করার সঙ্গে সঙ্গে জানিয়ে দেওয়া হয় এবং কার কার কি ভাবে আপত্তি আছে তাদের কি বক্তব্য আছে এটার একটা শুনানী হওয়ার নিয়ম আছে। সেটা শুধু সরকার নয়, কর্পোরেশনও নয়, যে কোন ব্যক্তি বা যে কোন প্রতিষ্ঠান এই সম্পর্কে তাদের বক্তব্য বলতে পারেন। এই বক্তব্যগুলি শোনার পরে চূড়ান্ত সিদ্ধান্ত নেবেন সরকার যে তাদের বক্তব্য গ্রহণ করছেন, না বাতিল করছেন। সমস্ত কলকাতার মধ্যে মাত্র ২টি ওয়ার্ডে এই পরিকল্পনা ঘোষণা করা হয়েছে। এই পরিকল্পনার সম্পর্কে যে কোন ব্যক্তি বা যে কোন প্রতিষ্ঠান কর্পোরেশনতো বটেই মতামত জানাবার অধিকার আছে। কর্পোরেশান তাদের মতামত জানিয়েছে যে রডন স্কোয়ারে আমরা এটা করতে চাই এবং চূড়ান্ত সিদ্ধান্ত নেবেন সরকার এবং সি. এম. ডি. এ এখানে যে আইন লঙ্ঘন করা হয়েছে, আইন ভঙ্গ করা হয়েছে বলে বলা হচ্ছে, এটা ঠিক নয়। হয় উনি আইন জানেন না, অথবা জেনেশুনে এই ধরণের কথা বলছেন।

দ্বিতীয় কথা উনি বলছেন যে কলকাতা কর্পোরেশনের যে আইন আছে, সেই আইনকেও নাকি ভঙ্গ করা হয়েছে। কলকাতা কর্পোরেশনের আইনটা একটু কষ্ট করে পড়লে পারতেন। তাঁর একটা কথা, উনি বলছেন, একটা প্রসঙ্গে উনি বলছেন যে কলকাতা কর্পোরেশনের আইনে একটা নিয়ম আছে যে একটা বাড়ি করতে গেলে, সেই বাড়িটা কত উঁচু হলে, কতটা তার পাশে জায়গা রাখতে হয়। সেই বাড়ি তৈরী করার ভাষায় যেটাকে বলে ফ্লোর এরিয়া। ফ্লোর এরিয়ার রেশিও সাধারণ ভাবে যে নিয়ম, সেই নিয়ম অনুযায়ী, আমাদের কর্পোরেশনের আইন অনুযায়ী আমাদের রডন স্কোয়ারে কোন আইন লঙ্ঘন করা হয়নি। আমাদের হিসাবে আমরা দেখছি, যে ফ্লোর এরিয়া রেশিও সাধারণভাবে হচ্ছে ৩.৫০ স্কোয়ার মিটার। এটা রডন স্কোয়ারের ক্ষেত্রে প্রয়োগ করলে তারা সম্পূর্ণভাবে বাড়ি ব্যবহার করতে পারেন ৫০২৪৯ স্কোয়ার মিটার। ৫০২৪৯ স্কোয়ার মিটার তারা ব্যবহার করতে পারেন। কিন্তু তারা ব্যবহার করতে চেয়েছেন ৫০২০৪ স্কোয়ার মিটার। আইনেও যে সুযোগ আছে, তার থেকেও তারা কম ব্যবহার করছে। আর পুলিশের থেকে যে কথা বলা হয়েছিল, ওরা বলেছিলেন এত বড় একটা পরিকল্পনা হলে ওখানে শতকরা ১০ ভাগ জায়গা, পার্শ্ববর্তী এলাকা ফাঁকা রাখতে হবে। আমরা দেখছি হিসাব, শতকরা ২০ ভাগ এলাকা ফাঁকা রাখা হয়েছে। পুলিশের আইনের যা নিয়ম, তার দ্বিগুন ওখানে রাখা হয়েছে। উনি বললেন যে কর্পোরেশনের আইনও ওখানে বাতিল করা হয়েছে। তারপর কিছু বললেন যে কলকাতার পরিবেশ নষ্ট হবে। কলকাতার পরিবেশ বলতে উনি কী বোঝেন—আমরা বিশেষ অতীত নিয়ে আলোচনা করতে চাই না। কলকাতার পরিবেশ মানেটা কী? এতদিন যাঁরা ছিলেন, সরকারে ছিলেন কংগ্রেস, তাঁরা জানতেন না, ক্রমান্বয়ে কলকাতার অবস্থা কী হচ্ছিল? কারা মেট্রো রেল করলো ? মেট্রো রেল করতে গিয়ে কলকাতার সর্বনাশ হলো, কত গাছ কেটে ফেলা হয়েছিল, মেট্রো রেল করতে গিয়ে? আমাদের মুখ্যমন্ত্রী বারেবারে বলেন, এখনও বলেন এই হচ্ছে আমাদের দুর্ভাগ্য, আমরা মেট্রো রেল তৈরী করছি, বারে বারে বলেন আমরা পরিশ্রম করছি—তিনি বারেবারে বলেন, আমরা থাকলে এই রকম সিদ্ধান্ত নিয়ে আমরা এখানে করতাম না। মেট্রো রেল করতে গিয়ে কলকাতার সর্বনাশ হয়নি? ময়দানে অনেক কিছু করা হয়নি? একটার পর একটা করা হয়নি? করা হয়েছে, যখন সুব্রত বাবু কলকাতা কর্পোরেশনে দায়িত্বে ছিলেন, আমি দেখাতে পারি, একটার পর একটা প্ল্যান এসেছে, এই পার্কে নাটকের একটা অডিটোরিযাম করবো, ঐ পার্কে মাইমের জন্য একটা করবো। সুব্রতবাবুর আমলে কারোর সঙ্গে কথা না বলে, একটার পর একটা পার্ককে খোলাখুলি ভাবে দিয়ে দেওয়া হয়েছে। এখন হঠাৎ চিৎকার উঠছে কলকাতার পরিবেশ নষ্ট হচ্ছে। আর দুর্ভাগ্য, দিল্লীর একজন মন্ত্রী পরিবেশ নিয়ে আমাদের কাছে চিঠি লিখছেন। তিনি হরিয়ানার গোটা পরিবেশটাকে নষ্ট করেছিলেন, দূষিত করেছিলেন। তাঁকে আমরা বলেছিলাম, আপনি এই সব নিয়ে আমাদের চিঠি লিখবেন না। ভাবছি তাঁকে উত্তর দেব, যে কলকাতার যে আসল সমস্যা, কলকাতা মহানগরীর যে অসল সমস্যা, তা নিয়ে যদি চিন্তা করতে চান, যদি আলোচনা করতে চান আমাদের সঙ্গে, আমাদের পোর্ট, আমাদের জল আমাদের বন্দর, আমাদের বিমান বন্দর, আমাদের কলকাতার এত সমস্যা, জাতীয় সমস্যা যেগুলো, সেইগুলো নিয়ে আলোচনা করতে চান, আপনারা আসুন। উনাকে কে বোঝাচ্ছেন, আর উনি আমাদের এখানে দিল্লী থেকে চিঠি দিচ্ছেন। কিন্তু সৌগত বাবু এই প্রস্তাবে বলছেন যে, ওখানে পরিবেশ নষ্ট করা হচ্ছে। কী পরিবেশ নষ্ট করা হচ্ছে? আমার কাছে একটা তথ্য রয়েছে, সেই তথ্য অনুযায়ী আপনারা জানেন এবং উনিও যে কথা বললেন, কথাটা কী? উনি বললেন যে একটা আন্তর্জাতিক স্ট্যান্ডার্ড আছে, একটা নীতি আছে যে একটা এলাকাতে এক হাজার মানুষ পিছু অন্ততঃ সাত একর এলাকা ফাঁকা রাখা উচিত। এটা হচ্ছে নিয়ম। আর আমাদের ৬৩ নং ওয়ার্ড, যেটাকে নিয়ে বিতর্ক হচ্ছে, সেটার কী অবস্থা? যদি রডন স্কোয়ারের এই পরিকল্পনা সফলও হয়, তাহলে সেখানে এক হাজার মানুষ পিছু ১৪.৪৭ একর জমি খালি রয়েছে। আন্তর্জাতিক যে স্ট্যান্ডার্ড, তার দ্বিগুণ সেই ওয়ার্ডের মধ্যে খালি রয়েছে। তাহলে যুক্তিটা কী? যুক্তিটা হচ্ছে যেহেতু মধ্য কলকাতা খুব ঘিঞ্জি হয়ে গেছে, উত্তর কলকাতা ঘিঞ্জি হয়ে গেছে, সেই জন্য এ' এলাকায় ফাঁকা জায়গা থাকলেও এ' এলাকায় বাড়ি করতে পারবেন না, কারণ রডন স্কোয়ারে বাড়ি করলে শিয়ালদহের অসুবিধা হবে, শ্যামবাজারের অসুবিধা হবে। যুক্তিটা কী? এই যে কনসেপ্টটা, এই যে ধারণাটা, কত এলাকার পেছনে কত এলাকা বা জায়গা ফাঁকা রাখতে হয়, সেই ধারণাটা গড়ে ওঠে একটা বিশেষ এলাকা নিয়ে, একটা বিশেষ ওয়ার্ড নিয়ে। আমি শ্যামবাজারকে বাঁচাবার জন্য, শিয়ালদহের ঘিঞ্জি এলাকাকে বাঁচাবার জন্য, শিয়ালদহের ঘিঞ্জি এলাকাকে বাঁচাবার জন্য রডনের এলাকাকে ফাঁকা রেখে দিলাম, তাতে কী কলকাতার উন্নতি হবে? যুক্তিটা কী? উনি ইন্টারন্যাশন্যাল স্ট্যান্ডার্ড এর মানে জানেন না, সেই জন্য এই কথা বললেন। আমরা বলছি সেই ওয়ার্ডের ক্ষেত্রে আন্তর্জাতিক নীতি অনুযায়ী যত এলাকা খোলা রাখার দরকার, সেই এলাকা হচ্ছে সাত হাজার একর, এক হাজার মানুষ পিছু। সেখানে ১৪.৪৭ একর এলাকা ফাঁকা থাকছে। রডন স্কোয়ার এলাকাতে, ৬০ নং ওয়ার্ডে এই পরিমাণ এলাকা ফাঁকা আছে। এই সব কথা উনি আমাদের শুনিয়ে গেলেন এবং তার সঙ্গে সঙ্গে উনি আরও অনেক কথা বলেছেন। সব কথার উত্তর আমি দেব না, শুধু কয়েকটি কথা বলবো যে কী ভাবে এই পরিকল্পনা হয়েছিল। যদিও সেই আলোচনার বিষয়, আমার ধারণা মিঃ স্পীকার স্যার, আমাদের এই বিধানসভা নয়, এই বিধানসভারও আলোচ্য বিষয় নয়।

[5.05 - **5.15 P. M.**]

তাঁরা একটা স্বশাসিত স্বাধীন সংস্থা এবং এই বিধানসভার গত অধিবেশনে বলেছিলাম যে, আমি যতদূর জানি টেণ্ডার ইত্যাদি করার বিষয়ে দেশে যে আইন আছে সে আইন অনুযায়ী সব কিছু সেখানে করা হয়েছে। কত-জন সেখানে আবেদন করেছিলেন? ২৮ জন আবেদন করেছিলেন, তারপর তাঁদের মধ্যে থেকে ৪ জনকে বাছা হয়েছিল। একটা টেকনিক্যাল কমিটি করা হয়েছিল। সেই টেকনিক্যাল কমিটি কাকে দিয়েছিলেন, কারটা চূড়ান্ত হলো, কি ভাবে সই হলো? দেশের চলতি আইন-কানুনের মধ্যে দাঁড়িয়েই সব কিছু হয়েছে এবং এটা পরিষ্কারভাবে ঘোষণা করা হয়েছে। তথাপি সে সম্পর্কে মাননীয় সদস্য প্রশ্ন করেছেন। স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে তাঁকে জানাচ্ছি যে, কলকাতা কর্পোরেশনের এই কাজটা শুরু হয়েছিল ১৯৮৪ সালে। ১৯৮৪ সালে টেণ্ডার হয়েছিল, ৮৭ সালে এসে আমরা উত্তেজনা দেখছি! যাঁরা করবেন বলে ঠিক হয়েছিল তাঁদের সঙ্গে কলকাতা কর্পোরেশনের চুক্তি হয়েছিল মার্চ মাসে, মার্চ মাসে চূড়ান্ত চুক্তি হয়েছিল। তারপর আমরা দেখলাম রডন স্কোয়ারে ভিত্তি-প্রস্তর স্থাপন করা হয়েছিল ১৪ই জুন। মার্চ মাসে চুক্তি হয়েছিল, ১৪ই জুন ভিত্তি-প্রস্তর স্থাপন করা হয়েছিল। ১৪ই জুন রডন স্কোয়ারে কর্পোরেশনের পক্ষ থেকে সরকারী ভাবে একটা প্রোগ্রাম করা হয়েছিল, সেখানে মুখ্যমন্ত্রী গিয়েছিলেন, অনেকে গিয়েছিলেন, কংগ্রেস নেতারা গিয়েছিলেন, কর্পোরেশনের বিরোধী-কংগ্রেসী নেতারা গিয়েছিলেন। ১৪ই জুনের সরকারী প্রোগ্রামের কথা সমস্ত কাগজে বেরিয়েছিল। মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিচ্ছি যে, সে দিন কংগ্রেস পার্টির পক্ষ থেকে কোন এক-জনও কোন একটা স্টেটমেন্ট দিয়ে বা বিবৃতি দিয়ে সে প্রোগ্রামের প্রতিবাদ করেন নি। প্রশ্ন করেন নি-কি হচ্ছে, পরিবেশ কি হবে, রডনের কি হবে, কে এ সব করছে, কর্পোরেশনের কি ব্যাপার? কোন একটা বিবৃতি দিয়ে একজনও কেউ ৮৪ সাল থেকে ২ বছরের মধ্যে একটা প্রশ্নও করেন নি, কোন বিবৃতি দেন নি। ৮৪ সাল থেকে কাজ শুরু হয়ে গত ১৪ই জুনের ঘটনা ঘটা পর্যন্ত কেউ একটাও বিবৃতি দেন নি। তারপরে আমরা হঠাৎ দেখলাম এই সমস্ত শুরু হয়ে গেল। কি ঘটনা ঘটল? কয়েকটা কাগজে গল্প লেখা হয়েছিল। সবাই জানেন না, সবাই পড়েন না এবং হয়ত সবাই জানার চেষ্টাও করেন না। কিন্তু এটা আমাদের দুর্ভাগ্যের যে কিছু কিছু পত্রিকায় কিছু কথা লেখা হলো টি. এ্যান্ড সি.পি য়্যাক্ট নিয়ে। আমি জানি না টি এ্যান্ড সি পি য়্যাক্ট সবাই পড়েছেন কিনা! কি আছে য়্যাক্টে? কিছু কাগজে লেখা হলো কর্পোরেশনে এই য়্যাক্টের ভায়লেশন হয়েছে এবং কিছু কিছু কাগজের পক্ষ থেকে কংগ্রেসকে বুদ্ধি দেওয়া শুরু হয়ে গেল—আপনারা কি করছেন, এইসব নিয়ে লাগুন। ওঁরা অমনি চটে গিয়ে লেগে গেলেন। আমি আমাদের পক্ষের মাননীয় সদস্যদের বলছি যে, সেই থেকে ওঁদের এই জিনিস শুরু হলো। ওঁরা ৮৪ সাল থেকে ২ বছর চুপ করে রইলেন, এমন কি উদ্বোধন অনুষ্ঠানে গিয়েও কোন বিক্ষোভ দেখালেন না। তারপরে এ সব শুরু হলো। এর পেছনে কারণ কি? কারণটা রাজনৈতিক। কিছু কাগজের বুদ্ধি শুনে পরে ওঁরা ঠিক করলেন—আমাদের কিছু করতে হবে। তারপরে আমরা দেখলাম একজন কংগ্রেস নেতা বললেন যে, তিনি ওখানে চারা গাছ লাগাতে যাচ্ছেন। এই প্রসঙ্গে আমি একটা বিনীত প্রশ্ন রাখছি, চারা লাগাতে গেলেন, বোমা নিয়ে গেলেন কেন? আমাদের কাছে রিপোর্ট আছে পুলিশ যাঁরা আহত হয়েছেন তাঁদের গায়ে বোমা লেগেছে, ঢিল লেগেছে। গাছের চারা লাগাতে কেউ বোমা নিয়ে যায়? তাও সেটা ১০ই সেপ্টেম্বর যাওয়া হলো কেন? আমরা এক দিন আগে থাকতেই শুনছি কি, না পরের দিন বন্ধ হবে! এখন আর একটা প্রশ্ন হচ্ছে ঘটনাচক্রেই কি সেদিন বিশ্বনাথ প্রতাপ সিং কলকাতায় এসেছিলেন? শুধুই কি ঘটনা-চক্র? এই প্রশ্ন গুলির উত্তর আমরা পাই নি। এ সব প্রশ্ন গুলি আমাদের সামনে রয়েছে যে, কোন্ পরিস্থিতিতে, দিল্লীর কোন ঘটনার উত্তেজনায় আমাদের বিরোধী সদস্যরা উত্তেজিত হয়ে উঠলেন যে, তাঁরা হঠাৎ তেড়েফুড়ে লাগলেন? হঠাৎ রডন স্কোয়ার নিয়ে তেড়ে ফুড়ে লাগলেন কেন? আমরা সেটা অনেক পরে বুঝলাম। স্যার, আপনি জানেন তারপরে কি সব বিবৃতি একের পর এক, এক একজন দিয়ে যাচ্ছেন, একে উনি ভয় দেখাচ্ছেন, তাঁকে তিনি ভয় দেখাচ্ছেন। এর বাড়ি গিয়ে বিক্ষোভ, এখানে বিক্ষোভ, ওখানে বিক্ষোভ—কাগজে নীতি, দুর্নীতির অনেক কথাই আমরা শুনছি। তবে ওঁদের আমি বিনয়ের সঙ্গে বলতে চাই যে, কংগ্রেসের কাছ থেকে আমরা নীতি শিখব না, কংগ্রেসের নেতাদের কাছ থেকে, কংগ্রেসী প্রধানমন্ত্রীর কাছ থেকে আমরা দেশপ্রেম শিখব না! ওঁদের কাছ থেকে আমাদের শেখার কিছু নেই। আমরা এখন সমস্ত পরিস্থিতিটাই বিবেচনা করে দেখছি এবং সে অনুযায়ী ভবিষ্যতে আমরা কি পদক্ষেপ নেব তা নিয়ে চিন্তা ভাবনা করছি। কংগ্রেসের এই রাজনৈতিক চাল, দিল্লীর ঘটনার পরিপ্রেক্ষিতে কংগ্রেসের এই রাজনৈতিক চালের সামনে দাঁড়িয়ে আমরা কি করতে পারি তা ভেবে দেখছি। গত দু'দিন আগে, ১৬ তারিখ কলকাতা কর্পোরেশনের মাননীয় মেয়র আমার কাছে একটা চিঠি পাঠিয়েছেন, আমি সে চিঠির ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করেছি। মাননীয় মেয়র তাঁর চিঠিতে তাঁর এই সমস্যার কথা জানিয়েছেন, তিনি জানিয়েছেন মার দেখিয়ে, ভয় দেখিয়ে এ রকম একটা অবস্থার সৃষ্টি করা হয়েছে, ফলে তাঁর রডন নিয়ে যে পরিকল্পনা সে পরিকল্পনার মধ্যে একটা অনিশ্চয়তা এসেছে, এখন কি করা যায় তা নিয়ে তিনি আমাদের সঙ্গে কথা বলতে চান। আমরা নিশ্চয়ই খুবই অল্প সময়ের মধ্যে— মাননীয় মুখ্যমন্ত্রী এবং আমি— মেয়রের সঙ্গে কথা বলব; এই পরিস্থিতিতে কি করা যায়, কিভাবে পরবর্তী পর্যায়ে কাজের অগ্রগতি হয় তা নিয়ে আমরা কথা বলব। সুতরাং এই অবস্থায় আজকে এই সভায় এই যে প্রস্তাব আনা হয়েছে আমি এই প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** মিঃ স্পীকার স্যার, আমি প্রথমে পারসোনাল এক্সপ্ল্যানেসন দিচ্ছি। ঐ কংগ্রেসী যাঁরা আছেন অসত্য কথা বলতে ওঁরা অভ্যস্ত। হঠাৎ বললেন, আমি নাকি বলেছি, বড়বাজারে যে সত্যনারায়ণ পার্ক আছে সেটা করা ঠিক হয়নি। ওঁদের আমি দোষ দেব না, ওঁদের যারা উপদেষ্টা, ঐ দৈনিক গোটা দুই-তিন সংবাদপত্র আছে তাঁরা এই কথা আমার মুখে বসিয়ে কাগজে বের করেছেন এবং বলেছেন আমি নাকি কোথায় বলেছি সত্যনারায়ণ পার্ক করা ঠিক হয়নি। আমি কেন বলতে যাব? এই সত্যনারায়ণ পার্ক নিয়ে কংগ্রেসীরা যে কি কাণ্ড করেছেন তা সকলেই জানেন। তাঁরা ওখানে গোলমাল বাধাবার চেষ্টা করেছিলেন,

হামলা করবার চেষ্টা করেছিলেন। তারপর ওঁরা হাইকোর্টে গেলেন, তারপর সুপ্রীম কোর্টে গেলেন। সেখানে আমরাও পার্টি ছিলাম আর যিনি করেছিলেন তি পার্টি ছিলেন এবং শেষ অবধি হেরে গেলেন। ওঁরা তো দুই জায়গার কোর্টে গিয়েছিলেন, একবারও কেউ ওঁরা বললেন না-কোর্টে গিয়ে পরীক্ষা তো করলে আইন-আদালত মানবেন না মানবেন না? তাছাড়া এটা পার্ক বলে পার্কটিকে নষ্ট করা হয়নি। এটা সেইজন্য রাজি হয়েছিল এর নিচে দোকান-পাট থাকবে এ ওপরে পার্কটিকে আরো সুন্দর করা হবে। এখানে গাঁজা খায়, সমাজ-বিরোধিরা যায়, হয়তো কংগ্রেসের কেউ কেউ যায়, এইরকম কিছু অল্প অল্প লোক যায়। বি সেই পার্কে যাতে সাধারণ মানুষেরা যেতে পারে তারজন্য ব্যবস্থা হবে। এইভাবে এটা হয়েছিল। যাইহোক, তারপর টাটা হোটেল যেটা হচ্ছে সেটা করতে বছর দেরী করিয়ে দিয়েছে ঐ কংগ্রেসীরা । কংগ্রেসীরা প্রথমে সেখানে একটা মিছিল নিয়ে গিয়েছিল, ডেমনোষ্ট্রেসন করেছিল। তারপর দেখলাম, একজন মাম করলেন। হাজার হাজার টাকা খরচা করে সমস্ত ল-ইয়ার রেখে মামলা করলেন। সেই মামলায় হাইকোর্টে হেরে গেলেন, সুপ্রীম কোর্টেও মামলায় হেরে গেলে সুপ্রীম কোর্ট বললো, যেমন সুন্দর চুক্তি হয়েছে এইরকম চুক্তি দেখা যায় না। যাইহোক, টাটা হোটেল সেখানে হচ্ছে। সুতরাং এটা নতুন কিছু নয়। তবে এ ঠিক বুদ্ধদেব ভট্টাচার্য্য যেটা বললেন ঐ রডন নিয়ে ওঁরা ২।৩ বার চেষ্টা করেছিলেন। কিন্তু ৩০০ থেকে ৫০০ লোকের বেশী হয়নি ঐ শিলান্যাস-এর ব্যাপা প্রতিবাদ করার জন্য। আমি ঐ শিলান্যাস করতে ওখানে গিয়েছিলাম। আমার সঙ্গে কংগ্রেসের কাউন্সিলর ছিলেন, আমার সঙ্গে মেয়র, ডেপুটি মেয়র ছিলেন, এছা আরো অনেকে ছিলেন। সেখানে কিন্তু কোন প্রতিবাদ কিছু হয়নি। বরং কংগ্রেস থেকে যিনি ছিলেন তিনি বললেন এটা একটা ভাল প্রকল্প হচ্ছে। আমি বললা করপোরেশন যখন আপনারা করেছেন এটা আপনাদেরই সম্পত্তি হবে। এটা একটা ভাল জিনিষ হবে, আমাদের সবার লাভ হবে। এখানে সংস্কৃতির জন্য কতক ব্যবস্থা হবে, হল ইত্যাদি তৈরী হবে। এটা খুব ভাল হচ্ছে। যখন কংগ্রেসীরা সব ব্যর্থ হয়ে গেল তখন পরবর্তীকালে একটি সংবাদপত্রে সম্পাদকীয়তে লেখা হ কংগ্রেসের লোকগুলি মূর্খ, নিজেদের মধ্যে মারামারি করছে, মারপিট করছে আর ইতিমধ্যে এইসব জিনিস হচ্ছে, রডন হচ্ছে। সেইজন্য বললেন, ওঁদের দ্বারা হ না, মানুষকে ডাক দিলেন। অবশ্য তাদের মালিকরা বলেছেন এই কাজ করবার জন্য। যাইহোক, তারা সাধারণ মানুষের কাছে ডাক দিলেন তোমরা বুলডোজা সামনে গিয়ে শুয়ে পড় রডন স্কোয়ারে। সংবাদপত্র রাজনৈতিক দলে পরিণত হয়ে গেল। তারপর দেখলাম এটা নিয়ে হাইকোর্ট, সুপ্রীম কোর্ট হল। সুপ্রীম কে বললো না, এই কেসে কিছু নেই, তোমরা হাইকোর্টে যাও। হাইকোর্টে একটা মামলা ছিল। যাও মানে এটা দেখলাম করপোরেশনের কংগ্রেস কাউনসিলর যি হাইকোর্টে মামলা করেছিলেন তিনি মামলাটি প্রত্যাহার করে নিলেন। কেন প্রত্যাহার করলেন? এত কথা বলছেন, এত জিনিস ঘটেছে, এত আইন লঙ্ঘন হয়ে তাহলে প্রত্যাহার করলেন কেন? এবং এইসব কথাগুলি ওঁরা সুপ্রীম কোর্টে বলবার চেষ্টা করেছিলেন, এই কথাগুলি হাইকোর্টে বলবার চেষ্টা করেছিলেন, কি ব্যর্থ হয়েছিলেন। তারপর বোমাবাজি, ইট ছোঁড়া ঐ কংগ্রেসের গুণ্ডামি যা আছে এইসব তারা কাগজের দ্বারা প্ররোচিত হয়ে এই জিনিস করছে। তারপর আ অবাক হয়ে দেখলাম, এটা আগে এইভাবে দেখিনি, একজন ব্যবসাদারকে ওঁরা ভয় দেখালেন তুমি যদি থাক তোমার ব্যবসা নষ্ট করে দেব, তোমার জীবনহা হবে। এইসব কথা বলে তিনি চলে গেলেন।

[5.15 - 5.20 P. M.]

তা সে চলে যাক, সেখানে ব্যবসাদারের সঙ্গে কর্পোরেশনের কোন সম্পর্ক নেই। এখন মেয়র আমাদের সঙ্গে কথা বলতে চাইছেন, এখানে তাহলে করা যাবে সেটা আপনারা আলোচনা করুন। আমরা দুদিন আগে শুনেছি যে, চিঠিটা এসেছে, এখনও মেয়রের সঙ্গে আমরা বসিনি, আমরা আলোচনা করব। আম সেখানে যা করতে যাব তাতে কেউ বাধা দিতে পারবে না গুণ্ডামী করে, দু-চারটি সংবাদপত্রের সমর্থন নিয়ে তার মোকাবিলা করবার মত ক্ষমতা সরকারের নিশ্চ আছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। আর ওঁরা তো শুনেছেন যে, কোন কিছুই লঙ্ঘিত হয়নি। আমরা একটা সংবাদপত্রে দেখলাম একটা খবর বেরিয়েছে কংগ্রেসীগুলো মূর্খ, ওরা হাইকোর্টে গিয়ে মামলা করেছে, কজ অফ এ্যাকসানটাই ঠিক নেই, এ' মামলা উইথড্র করবার আগে, ওদের কজ অফ এ্যাকসান ঠি চাই তো। বলা উচিত ছিল এনভায়রণমেন্টের কথা, তা না বলে সব বাজে বাজে কথা বলেছে। ওরা তো মামলাতে হারতোই, তা ভালই হয়েছে, মামলা তু নিয়েছে। এই হচ্ছে কংগ্রেসের চেহারা, এই হচ্ছে তাদের অবস্থা। ওরা দিল্লী থেকে উৎসাহ পাচ্ছে নানাভাবে, বিশেষ করে আমাদের বিরুদ্ধে যে সংবাদপত্রগু তাদের কাছ থেকে উৎসাহ পাচ্ছে, পেয়ে তাদের মালিকরা এইসব করছে। এই করে আমাদের রোখা যাবে? তাহলে আমরা এতদূর পৌঁছাতাম না। কংগ্রেস এইখা লাগাতার ২৮ বছর রাজত্ব করেছেন, কংগ্রেসীরা এখন বলেন যে আমরা শতকরা ৪২ ভাগ ভোট পেয়ে এখানে এসেছি, তা যাঁরা ওঁদের ভোট দিয়েছেন সে মানুষেরা একটু দেখুন কাদের তাঁরা ভোট দিয়েছেন। এখন ইলেকসনের পরে হা-হুতাশ করে কোন লাভ নেই। এই রকম সব মানুষকে যদি ভোট দেওয়া হ যাদের নীতিজ্ঞান কিছুই নেই; এখানে ওঁদের ব্যবহার যা দেখলাম। আপনারা কথাগুলো শুনুন, কাগজ তো বেশীরভাগ ওঁদের পক্ষেই লিখবে, যা রোজই দেখছি এখানে এসে কাগজ ছিঁড়ে দিল, একটা সংবাদপত্রে বেরোল একজন মন্ত্রী একজন কংগ্রেসের এম.এল.এ.কে মেরেছে, সে যে কাগজটা ছিঁড়ল। আমাদের নির্মলবা কাগজটা দেখালেন, যার ব্যানারে হেড লাইন হচ্ছে 'মন্ত্রী মারল।' আরে মারল কোথায়? আমাদের টেরিটোরিতে এসে যদি কাগজপত্র ছিঁড়ে দেয়, কাউকে আক্রম করে, তাহলে কি করতে হবে? সে কথাটা সংবাদপত্র যদি একটু বলতেন। সে কাগজগুলো তো একটুও বলছেন না যে আমাদের কেউ ওদিকে যায়নি। তা প্রতিযোগিতায় আমরা ওঁদের সঙ্গে পারব না, এটা ঠিক, কিন্তু মানুষ বুঝে নেবে, মানুষই আমাদের এখানে পৌঁছে দিয়েছেন, আগামী দিনে মানুষই বা ব্যবস্থা করবা তা করবেন। এ' যে হিটলারের গোয়েবেলসের থিয়োরী, ওসব বেশীদিন চলে না। সাময়িকভাবে যে চলে না সে কথা বলছি না। হিটলার যখন আসছে তখন ওদে থিসিস ছিল যে, মিথ্যে কথা বড় করে এবং বারে বারে বলতে হবে, তাহলে বেশীরভাগ সরল মানুষই তা কিছুটা অন্ততঃ বিশ্বাস করবে। ওঁরা সেই পথ অবলম্ব

করেছেন। অনেকদিন আগে তা হয়েছিল এখন যে হচ্ছে না তা আমরা জানি। নির্বাচনের সময় আমরা দেখেছি যে, কিভাবে প্রচার হয়েছিল। তা এইসব বিষয় নিয়ে আমাদের উত্তেজিত হবার কিছু নেই। আমরা একটা ভাল জিনিষ করতে যাচ্ছি, কর্পোরেশন করলে আমরাও সেটা ব্যবহার করতে পারতাম। কর্পোরেশনের একটা সম্পত্তি হোতো। যাক, এখন অন্য পরিস্থিতি হয়ে গেছে। এখন আমরা কি করে কর্পোরেশনকে সাহায্য করতে পারি সেটাই দেখব, কারণ আমরা নিশ্চিত যে, আমরা কোন আইন লঙ্ঘন করিনি। যদি লঙ্ঘন করতাম তাহলে ওঁরা কোর্টে যেতেন, জেতবার চেষ্টাও করতেন। কোর্ট থেকে যখন উইথড্র করে চলে এসেছেন, সুপ্রীম কোর্ট থেকে ওঁদের বলেছেন যে এখানে কিছু করার নেই, হাইকোর্টে করুন, তখন হাইকোর্ট থেকে মামলাটা প্রত্যাহার করে নিয়েছেন। কাজেই এটা বোঝা যাচ্ছে যে, কেন ওঁরা বেরিয়ে গেলেন। কারণ, বুদ্ধদেববাবুর বক্তৃতা শুনলে ওঁদের অসুবিধা হোতো। এইজন্য এখন ওঁরা হয়তো চাইবেন সংবাদপত্রে বুদ্ধদেববাবুর বক্তৃতাটা যেন না বেরোয়, তাহলে ওঁরা হয়তো বেঁচে গেলেন, আমরা আগামীকালের কাগজে সেটা দেখব। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** : Now I call upon Mr. Saugata Roy.

(Honourable Member was not present in the House)

The motion of

Shri SAUGATA ROY, that

Whereas the Calcutta Municipal Corporation has given a licence to a private developer to build a cultural-cum-commercial complex at Rawdon Square in Calcutta ;

Whereas such a project violates the outline development plan prepared by the Calcutta Metropolitan Development Authority under the Town and Country Planning Act ;

Whereas several procedures laid down in the Calcutta Municipal Corporation Act, 1980 have been ignored by the Authorities to facilitate award of this contract to some businessmen who have been appointed as private developer for this project ; and

Whereas the private developers have been allowed to sell the shops in the complex at any premium they may deem fit and to earn huge amount of black money in the process ;

THIS HOUSE, therefore, requests the Government of West Bengal to take appropriate steps for proper investigation into the matter and also to direct the Calcutta Municipal Corporation to scrap the Rawdon Square Project, was then put and lost.

## Adjournment

The House was then adjourned at 5.20 p.m. till 1.00 p.m. on Friday, the 16th October, 1987, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Friday, the 16th October, 1987 at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 1Minister of State and 163 Members.

### Calling Attention

[1-00 — 1.10 p.m.]

**Mr. Speaker** : I have received a notice of Calling Attention from Dr. Sudipta Roy and Dr. Tarun Adhikary on the subject of delay in implementation of the pay scales for the non-practicing medical teachers.

I have accepted the notice.

The Minister-in-Charge will please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyam Molla** : On 26th, Sir.

**Mr. Speaker** : Now the Minister-in-Charge of Health and Family Welfare Department will make a statement on the subject of non-availability of Antivenom Serum in the rural and district hospitals.

(Attention called by Dr. Manas Bhunia on the 14th October, 1987).

**Shri Prasanta Kumar Sur** : Mr. Speaker Sir, twowards the end of last financial year i.e., March, 1987, availability of AVS declined sharply due to the inability on the part of two CMS approved suppliers ( Viz. M/s. Bengal Chemical & Pharmaceutical Works and M/s. Haffkin Biopharma, both of which are State Undertakings – G/I & Maharashtra Govt. to supply AVS according to our requirements despite repeated reminders.

To tide over the difficulty, the State Govt. sent radiographic requests to the Central Research Institute of India, Kasauli, Himachal Pradesh, for supply of AVS to this Govt. The State Govt. also requested Medical Stores Department, Govt. of India, Calcutta, for supply of AVS. Subsequently from June, 1987, we received a limited supply of AVS to the tune of 15,000 vials from the latter two firms and about 1,000 vials from the former two CMS approved suppliers. Thus the supply position picked up and till date 15,294 vials have been supplied to the various Districts/Units since last January, the break up of which is furnished below :–

| Districts/Units | No. of AVS vials supplied |
|---|---|
| 1. Midnapore | 1913 Vials |
| 2. 24-Parganas | 1623 " |
| 3. Hooghly | 2124 " |
| 4. Burdwan | 1240 " |
| 5. Birbhum | 1288 " |

| | | | |
|---|---|---|---|
| 6. | Howrah | 900 | " |
| 7. | Bankura | 215 | " |
| 8. | Purulia | 175 | " |
| 9. | Nadia | 1235 | " |
| 10. | Murshidabad | 781 | " |
| 11. | Malda | 1285 | " |
| 12. | West Dinajpur | 1060 | " |
| 13. | Jalpaiguri | 350 | " |
| 14. | Darjeeling (N.B. Reserve Store) | 510 | " |
| 15. | Cooch Behar | 380 | " |
| 16. | Medical College Hospitals | 215 | " |
| | | Total 15,294 | Vials |

The Medical College Hospitals being decentralized they procure AVS at their own end. However, in case of any difficulty in their procurement of AVS, supplies are made to them from Central Medical Stores at Calcutta to tide over such crisis.

The availibility position of AVS in State Govt. Hospitals/Health Centres has by now improved to the desired level. There is also no recent report available with Govt. about non-availability of AVS in State Govt. Hospitals/Health Centres in this State.

**ডাঃ মানস ভুঁঞা :** স্যার, এখন মেদিনীপুর হাসপাতালে এই ইনজেকসান পাওয়া যাচ্ছে না, হাসপাতালে নোটিশ ঝুলিয়ে দিয়েছে। আপনি খবর নিয়ে একটু দেখবেন।

**শ্রী প্রশান্ত শূর :** নিশ্চয়ই দেখবো।

**শ্রী কৃষ্ণপদ হালদার :** স্যার, আমাদের কলিকাতার পাশে সাংবাদিকরা সংবাদ সংগ্রহ করতে গিয়ে প্রহৃত হচ্ছে কলিকাতার সুয়িমিং ক্লাবের পক্ষ থেকে। স্যার, এই বিষয়ে আমাদের নিশ্চয়ই ব্যবস্থা নেওয়া দরকার। কারণ সেই যে ঔপনিবেশিক ক্লাব চলছে, ঔপনিবেশিকরা চলে গেছে কিন্তু ক্লাব কর্তৃপক্ষের ঔপনিবেশিক মনোভাব যায় নি। এখানে হচ্ছে কি, বিদেশী কারণ সুধা পান করে তারা যা খুশী তাই করছে। আমি যতদূর শুনেছি তারা পশ্চিমবঙ্গ সরকারের লাইসেন্স পেয়েছে। তা যদি সত্য হয় তাহলে আমার মনে হয় এই জিনিষ চলতে দেওয়া ঠিক নয়। তারা সেখানে ভারতীয় পোষাকে ঢুকতে দিচ্ছে না। তা ছাড়া সাংবাদিকদের সব রকম স্বাধীনতা আছে সংবাদ সংগ্রহ করার এবং ছবি তোলার। তারা সেটা করতে দিচ্ছে না। স্যার, এইভাবে এটা কতদিন চলবে? তাই আমি আপনার মাধ্যমে সকলের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই এই ধরণের গণতন্ত্র বিরোধী, এ্যান্টি ইণ্ডিয়ান, এ্যান্টি ডেমোক্রেটিক কাজ চলছে সেটার বিরোধিতা করা উচিত। সেই সঙ্গে সঙ্গে এই কথা বলতে চাই সেখানে যে ভাঙচুর হয়েছে সেটা সমর্থন করা যায় না। কিন্তু এই এ্যান্টি ইণ্ডিয়ান এ্যাটিচুডের বিরোধিতা করা দরকার। সমস্ত মানুষকে সমবেত করে এই প্রাইভেট ক্লাবের রুল পরিবর্তন করার জন্য সরকার এবং সকলের ব্যবস্থা করা দরকার। তা না হলে এই ক্লাব চলা খুব শক্ত হয়ে যাবে। এখন যে কার্যকলাপ সেখানে চলছে সেটা যাতে বন্ধ হয় সেই ব্যাপারে সরকার পক্ষ থেকে ব্যবস্থা নেওয়া উচিত। ধন্যবাদ।

**শ্রী মনী কর :** মিঃ স্পীকার স্যার, আমি আপনাকে জানাতে চাই রেলে আবার হকারদের উপর অত্যাচার খুব বেড়েছে। গত ৭ই আগষ্ট নৈহাটি স্টেশানে আর. পি. এফ. অফিসাররা এবং কনস্টেবলরা হকারদের মারধোর করে। সেই মারধোর এমন পর্যায়ে যায় যে সেখানে সমস্ত হকার জমায়েত হয়ে যায়। আর. পি. এফ. অফিসাররা তাদের দোষ স্বীকার করে এবং ৩০০ টাকা তারা ক্ষতিপূরণ দেয়। কিন্তু যে সমস্ত আর. পি. এফ. অফিসার এই মারধোরে যুক্ত তাদের সঠিক শাস্তি বিধানের কোন ব্যবস্থা নেওয়া হয়নি। এই ধরণের ঘটনা হাবড়ায়, মছলন্দপুরে ঘটেছে। এই ঘটনা ঘটেছে হাওড়া স্টেশনে এবং আসানসোলে। এই কয়েকদিনের গোলমালে আর. পি. এফ.-এর লোকেরা হকারদের লোকেদের উপরে অত্যাচার করে চলেছে। হকাররা আগামী ১৯ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে তাঁদের দুঃখ দুর্দশার কথা জানাতে আসবেন, মুখ্যমন্ত্রী তাঁদের দুঃখ-দুর্দশার কথা শুনতে রাজী হয়েছেন। পশ্চিমবাংলায় হকারদের ইউনিয়ন গঠিত হবার পর আর. পি. এফ.-এর লোকেদের অত্যাচার ক্রমাগত বেড়েই চলেছে। আমি আপনার মাধ্যমে আই. এন. টি. ইউ. সি.-র প্রেসিডেন্ট সুব্রত মুখার্জীকে একথা বিশেষভাবে জানাতে চাই যে, এই গোলমালের মধ্যে আর. পি. এফ. লোকেদের সঙ্গে আই. এন. টি. ইউ. সি.-র লোকেরাও ঢুকে পড়ছে। এখানে একটা জিনিষ ভুল হচ্ছে – যেহেতু আর. পি. এফ. কেন্দ্রীয় সরকারের অধীনে, সেই কারণে ওঁরা এর মধ্যে জড়িয়ে পড়ছেন। আমি আপনার মাধ্যমে এ বিষয়ে সকলের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি খুব গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের দেশের মুক্তি সংগ্রামে অংশগ্রহণকারী ও দীর্ঘদিনের সুপ্রতিষ্ঠিত কমরেড ও নেতা, অবন্তি মণ্ডল কাঁথি-শুকানিয়া গ্রামে গত শুক্রবারদিন জোতদারদের বোমার আঘাতে নিহত হয়েছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি যে, এ ব্যাপারে দোষী ব্যক্তিদের যেন অবিলম্বে গ্রেফতার করা হয় এবং যথাযোগ্য শাস্তিবিধানের ব্যবস্থা করা হয়।

## MOTION UNDER RULE 185

[1.10 to 1.20 p.m.]

**শ্রী নিরঞ্জন মুখার্জী :** দ্রব্যমূল্য বৃদ্ধি সম্পর্কে ১৮৫ ধারা মতে আমি আমাদের মোশান মুভ করছি। "এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে নিত্যব্যবহার্য দ্রব্যের মূল্য দেশব্যাপী ক্রমাগত বেড়ে চলেছে এবং তার ফলে সাধারণ মানুষের পক্ষে জীবনযাত্রা নির্বাহ কঠিন হয়ে পড়ছে ;

এই সভা আরও লক্ষ্য করছে যে কেন্দ্রীয় সরকারের অনুসৃত ভ্রান্ত নীতি কেন্দ্রীয় বাজেটে ক্রমবর্ধমান ঘাটতি ও তজ্জনিত অতিরিক্ত কাগজের নোট বাজারে ছাড়া, দেশী-বিদেশী ঋণ গ্রহণ ও ঋণ বাবদ প্রদত্ত সুদের পরিমাণ প্রচণ্ডভাবে বৃদ্ধি, কেন্দ্রীয় সরকার কর্তৃক 'প্রশাসনিক মূল্য' পদ্ধতির দ্বারা চাল, গম, চিনি, কেরোসিন তেল, পেট্রোল, ডিজেল, কয়লা প্রভৃতির ক্রমাগত দামবৃদ্ধি, খরা ও বন্যা পরিস্থিতি নিয়ন্ত্রণে কেন্দ্রীয় সরকার কর্তৃক উপযুক্ত ব্যবস্থা গ্রহণে ব্যর্থতা এবং অসৎ [illegible] মুনাফাবাজী নিয়ন্ত্রণে কেন্দ্রীয় সরকারের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে অনীহা, প্রভৃতির ফলেই এইরূপ মূল্যবৃদ্ধি হচ্ছে;

এই সভা আরও লক্ষ্য করছে যে যদিও পশ্চিমবঙ্গের অর্থনীতি সমগ্র ভারতীয় অর্থনীতির অবিচ্ছেদ্য অঙ্গ তথাপি পশ্চিমবঙ্গ সরকার প্রয়োজনকালে সময়মত ব্যবস্থা গ্রহণের ফলে এ রাজ্যে মূল্যবৃদ্ধির হার কম এবং এ রাজ্যের বিস্তীর্ণ এলাকায় ব্যাপক বন্যা হওয়া সত্ত্বেও সরকার কর্তৃক গণবন্টন ব্যবস্থার উপর সম্যক গুরুত্ব আরোপ, অসাধু [illegible] গ্রেপ্তার ও বিপুল পরিমাণ মাল আটক এবং পশ্চিমবঙ্গ মুনাফা বিরোধী আইন, ১৯৫৮ অনুযায়ী সরষের তেলের দাম বেঁধে দেওয়ার ফলস্বরূপ এই রাজ্যের গ্রাম ও শহরে খাদ্যদ্রব্য ও অন্যান্য অত্যাবশ্যকীয় দ্রব্য বন্টন স্বাভাবিক আছে ;

এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে যে দ্রব্যমূল্য নিয়ন্ত্রণ করার জন্য ১৪টি নিত্য প্রয়োজনীয় দ্রব্যকে কেন্দ্রীয় সরকারের ভর্তুকি দিয়ে একই দামে সারা ভারতে বিক্রয়ের ব্যবস্থা করা হোক।"

এর উপরে আলোচনার পরে আমার যা বলার জবাবী ভাষণে বলবো।

**মিঃ স্পীকার :** এই এ্যামেণ্ডমেন্টটা ছিল না, দেব প্রসাদ সরকার আমাদের সঙ্গে যোগাযোগ করে এই এ্যামেণ্ডমেন্টটি এনেছেন। এসব ক্ষেত্রে এ্যামেণ্ডমেন্ট আগে থেকে ফাইলে নোট করতে হয়, এটা ভেরি একসেপশনাল কেস, এইভাবে এ্যামেণ্ডমেন্ট মুভ করা যায় না। ইট ইজ নট এ প্রিসিডেন্ট। ভবিষ্যতে আমি আর কখনো এইভাবে এ্যালাউ করবো না। এতো শর্ট টাইমের মধ্যে মেম্বারদের সার্কুলেট করা যায় না। তবে আমি এরই মধ্যে সার্কুলেট করার চেষ্টা করছি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** স্যার, আমরা কপি পাব তো?

**মিঃ স্পীকার :** আমি চেষ্টা করছি দিতে, তবে আপনারা নোট করে নিন। মিঃ সরকার আপনি আপনার এ্যামেণ্ডমেন্ট মুভ করুন।

**শ্রী দেব প্রসাদ সরকার :** স্যার, আপনি যে আমাকে এ্যামেণ্ডমেন্ট মুভ করতে অনুমতি দিয়েছেন এরজন্য আপনাকে ধন্যবাদ। আই বেগ টু মুভ দি এ্যামেণ্ডমেন্ট এ্যাজ ফলোজ্ :

In para 3 in line 2 for the words beginning with "পশ্চিমবঙ্গ সরকার প্রয়োজনকালে" and ending with in the last line "আছে" the following words be substituted :–

"এই অর্থনৈতিক কাঠামোগত সীমাবদ্ধতার মধ্যেও সঠিক বাম ও জনমুখী দৃষ্টিভঙ্গী নিয়ে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে সমগ্র অবস্থাটিকে মোকাবিলা করার জন্য যে ভাবে এগিয়ে আসা উচিত ছিল যেকাজে এই সরকার ব্যর্থ হয়েছে। এই রাজ্যে সরষের তেল এবং অন্যান্য ভোজ্য তেল সহ বিভিন্ন নিত্য প্রয়োজনীয় দ্রব্যের আকাশ ছোঁয়া মূল্যবৃদ্ধি এমনকি নিদারুণ বন্যা পরিস্থিতিতে বিপর্যস্ত মানুষের অসহায় অবস্থার সুযোগ নিয়ে যেভাবে এই রাজ্যের অসাধু ব্যবসায়ী ও কালোবাজারীরা নির্বিবাদে এই রাজ্যে জিনিষপত্রের দাম বাড়িয়ে অবাধে মুনাফা লুটে চলেছে তার দ্বারা একথাই প্রমাণিত হচ্ছে যে রাজ্যের বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের অনুরূপ এই রাজ্যে মূল্যবৃদ্ধি রোধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে সম্পূর্ণ ব্যর্থ"।

In the last para for the words beginning with "১৪টি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য" In line 1 and ending with "বিক্রয়ের ব্যবস্থা করা হোক" in the last line the following words be substituted :–

"খাদ্যদ্রব্য সহ সমস্ত নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের খুচরা ব্যবস্থা সহ সামগ্রিক রাষ্ট্রীয় বাণিজ্য চালু করা হোক এবং সাথে সাথে এই সভা আরও দাবী করছে যে প্রস্তাবিত রাষ্ট্রীয় বাণিজ্য চালু হওয়ার পূর্বে মধ্যবর্তীকালীন সময়ে এই রাজ্যে মূল্যবৃদ্ধি প্রতিরোধের উদ্দেশ্যে রাজ্য সরকার বর্তমান আপোষরফার নীতি পরিত্যাগ করে অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণে সক্রিয় হোক।"

**মিঃ স্পীকার :** আপনার কটা সংশোধনী আছে।

**শ্রী দেব প্রসাদ সরকার :** দুটি এ্যামেণ্ডমেন্ট আছে।

**মিঃ স্পীকার :** আপনি আপনার বক্তব্য রাখুন।

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী নিরঞ্জন মুখার্জী এবং অন্যান্য সদস্যরা আজকে এখানে মূল্যবৃদ্ধির উপরে যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে আমি আমার সংশোধনী এখানে রাখছি। এইকথা অত্যন্ত কার্যকরী যে বর্তমানে মূল্যবৃদ্ধির সঙ্কটে আজকে জনজীবন বিপর্যস্ত এবং এই মূল্যবৃদ্ধির মূল কারণ ভারত সরকার তথা কেন্দ্রীয় সরকারের অনুসৃত অর্থনীতি এবং সেই কথাই এই প্রস্তাবের মধ্যে বলা হয়েছে। কেন্দ্রীয় সরকার যেভাবে বিদেশ থেকে ঋণ নিচ্ছে ব্যাপক সুদে, সেই সুদের চাপে ঘাটতি বাজেট হচ্ছে এবং তারই ফলে মুদ্রাস্ফীতি দেখা দিচ্ছে। তারই সাথে সাথে আছে অসাধু ব্যবসায়ী, [illegible] যাদের সম্পর্কে কেন্দ্রীয় সরকার এক আপোষমুখী মনোভাব ঘোষণা করেছেন এবং তারই অনিবার্য পরিণতি হিসাবে আজকে দেশের মূল্যবৃদ্ধি চরম অবস্থায় দাঁড়িয়েছে এবং জনজীবনকে বিপর্যস্ত করেছে।

[1.20 to 1.30 p.m.]

এই কারণে আমি এই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি। কিন্তু এই প্রস্তাবের মধ্যে খানিকটা দৃষ্টিভঙ্গী যেটা একতরফাভাবে এসেছে, সেটা খানিকটা হলেও আংশিকভাবে এসেছে। মূল্যনীতির কারণগুলির জন্য কেন্দ্রীয় সরকারকে দেখান হয়েছে। এইগুলির জন্য কর নীতি এবং তেল নীতি যে দায়ী এই কথা অনস্বীকার্য। কেন্দ্রীয় সরকার যেহেতু সর্বভারতীয় ভিত্তিতে একটা দেশ পরিচালনা করছে সেইহেতু অনিবার্য ফলশ্রুতি হিসাবে সমস্ত দোষ এসে পড়েছে। আজকে ভারতবর্ষে পুঁজিবাদী মালিকশ্রেণীর প্রধান হিসাবে কেন্দ্রীয় সরকার যে কাজ করছে তার প্রভাব অর্থনীতির মধ্যে পড়েছে। ভারতবর্ষের একটি রাজ্য হিসাবে পশ্চিমবাংলা যেহেতু তার অঙ্গ রাজ্য সেইহেতু স্বাভাবিকভাবে তাদের যে বিরূপ প্রতিক্রিয়া তার থেকে পশ্চিমবাংলা মুক্ত থাকতে পারে না। এই সীমাবদ্ধ অবস্থার মধ্যে — অর্থনৈতিক কাঠামোয় সীমাবদ্ধ অবস্থাকে মেনে নিয়ে — পশ্চিমবাংলার সরকার একটা জনমুখী দৃষ্টিভঙ্গী নিয়ে চললে — তাঁরা যদি এই সীমাবদ্ধ অবস্থার মধ্যে কার্যকরী কোন ব্যবস্থা গ্রহণ করতেন তাহলে ভাল হোত — পশ্চিমবাংলার মানুষ খানিকটা সুবিধা পেত। কিন্তু পশ্চিমবাংলার সরকার তাদের মূল্যবৃদ্ধি প্রতিরোধের দায়িত্বটা তারা ঠিকমত পালন করতে পারেননি। নিত্য-প্রয়োজনীয় জিনিষপত্রের দাম প্রতিরোধের যে আইনগুলি আছে, কালোবাজারি, মজুতদার, অসাধু [illegible] বিরুদ্ধে যে কঠোর ব্যবস্থা অবলম্বন করা দরকার সেইগুলি নিতে তারা ব্যর্থ হয়েছে। আজকে এই কারণে গোটা রাজ্যের বন্যা পরিকল্পনায় জনজীবন বিপর্যস্ত, মানুষের সম্পদ চলে যাচ্ছে অন্যের হাতে ; আজকে এর সুযোগ নিয়ে অসাধু ব্যবসায়ীরা দাম বাড়াচ্ছে আর সরকার সেখানে নীরব দর্শকের ভূমিকা নিয়েছে। এইসব ক্ষেত্রেও তারা কঠোর ব্যবস্থা অবলম্বন করতে পারেনি। আমি এই অর্থে এই এ্যামেণ্ডমেন্ট মুভ করেছি। অপারেটিভ পার্টি হিসাবে ১৪টি নিত্য-প্রয়োজনীয় দ্রব্য যা বর্তমান সমাজ কাঠামোর মধ্যে রয়েছে তার জন্য এই মূল্যবৃদ্ধি সমস্যাকে প্রতিরোধ করার ক্ষেত্রে রাষ্ট্রীয় বাণিজ্য চালু করা দরকার – অল আউট ষ্টেট ট্রেডিং হিসাবে। এ ছাড়াও আরো ভাল হয় সরকার যদি নিজেই এক হাতে মাল কিনে আর এক হাতে বিক্রী করে, এতে মিডিল ম্যানের কোন সুযোগ থাকবে না, ফলে অল আউট ষ্টেট ট্রেডিং হবে। যখন ষ্টেট ট্রেডিংয়ের দাবী উঠল তখন আমি বলব শুধু ষ্টেট ট্রেডিং নয়, এর সাথে সাথে পাইকারী ও খুচরা ব্যবসা চালু করা যেতে পারে। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে দাবী রাখা হয়েছে, সেই ব্যাপারে যতক্ষণ পর্যন্ত না কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে ততক্ষণ পর্যন্ত আপনারা রাজ্য সরকারের পক্ষ থেকে তেলের দাম বেঁধে দিলেন কিভাবে? এছাড়াও বলব এ্যাকচুয়ালি এটা প্রপার প্রাইস কি? অথচ মন্ত্রী মহাশয়ের ষ্টেটমেণ্টে এইগুলি দেবার ব্যবস্থা নেই। আজকে সর্ষের তেলের দাম যেভাবে বাড়ছে সেটা দলমত নির্বিশেষে সকলে স্বীকার করবেন। অথচ এখানে একটি জায়গায় বলেছেন যা রেজলিউশান আকারে এসেছে সেটা হচ্ছে "এই সভা আরও লক্ষ্য করছে যে যদিও পশ্চিমবঙ্গের অর্থনীতি সমগ্র ভারতীয় অর্থনীতির অবিচ্ছেদ্য অঙ্গ তথাপি পশ্চিমবঙ্গ সরকার প্রয়োজনকালে সম্ভবত ব্যবস্থা গ্রহণের ফলে এ রাজ্যে মূল্যবৃদ্ধির হার কম এবং এ রাজ্যের বিস্তীর্ণ এলাকায় ব্যাপক বন্যা হওয়া সত্ত্বেও সরকার কর্তৃক গণবণ্টন ব্যবস্থার উপর সম্যক গুরুত্ব আরোপ, অসাধু [illegible] গ্রেপ্তার ও বিপুল পরিমাণ মাল আটক এবং পশ্চিমবঙ্গ মুনাফা বিরোধী আইন, ১৯৫৮ অনুযায়ী সরষের তেলের দাম বেঁধে দেওয়ার ফলস্বরূপ এই রাজ্যের গ্রাম ও শহরে খাদ্যদ্রব্য ও অন্যান্য অত্যাবশ্যকীয় দ্রব্য বন্টন স্বাভাবিক আছে।" অর্থাৎ যে অবস্থা ঠিক তার উল্টো এই রেজলিউশানটা। আপনাদের ব্রুট মেজোরিটিতে এটা পাশ করাতে পারেন, কিন্তু পশ্চিমবাংলার মানুষ কি বুঝবে যে এটা সত্যনিষ্ঠ? আপনারা সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন কি সরষের তেলের দাম কমাতে, কি ভোজ্য তেলের দাম কমাতে। এই কয়েক মাসের মধ্যে সরষের তেলের দাম ৩গুণ বেড়ে গেল। ফলে আশা করি আপনারা যথার্থ সত্যনিষ্ঠ হবেন এবং বাস্তব অবস্থাকে স্বীকার করবেন। সেই ভিত্তিতে আমি আমার এ্যামেণ্ডমেন্ট এনেছি আশা করি সকলে তা গ্রহণ করবেন। এই কথা বলে শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, শাসক দলের পক্ষ থেকে মুখ্য সচেতক যে প্রস্তাব এনেছেন তার মধ্যে চাতুর্য আছে, নিজেদের দায় দায়িত্ব এড়িয়ে যাবার প্রচেষ্টা আছে, অন্য লোকের উপর দায় ও দায়িত্ব চাপিয়ে দেবার চেষ্টা আছে। কিন্তু বর্তমানে দেশের যে অবস্থা চলছে সে সম্পর্কে কোন সম্যক আলোকপাতের প্রচেষ্টা এর মধ্যে নেই। এই প্রস্তাব বামফ্রন্ট সরকারের ১০ বছরের ব্যর্থতাকে চাপা দেবার জন্য এবং কেন্দ্রের উপর দোষ চাপিয়ে আন্দোলন করার যে পদ্ধতি সেটাই গ্রহণ করা হয়েছে। আপনারা জানেন আমাদের দেশ কৃষি উৎপাদনের ব্যাপারে গত ২০ বছরে যে উন্নতি করেছে যেটা পৃথিবীর যে কোন দেশের পক্ষে শ্লাঘার ব্যাপার হতে পারে। আমাদের দেশের কৃষক প্রমান করেছে যে তাদের উৎপাদনশীলতা পৃথিবীর যে কোন দেশের কৃষকের চেয়ে কম নয়। আমাদের দেশে সবুজ বিপ্লব তারা ঘটিয়েছে যার ফলে স্বাধীনতার পর পৃথিবীর বিভিন্ন দেশে আমাদের খাদ্যের জন্য যে ভিক্ষার পাত্র নিয়ে যেতে হোত তাতো হচ্ছেনা বরং আমরা এখন খাদ্যে স্বয়ংসম্পূর্ন। এতবড় খরা হয়েছে যা ১০০ বছরেও হয়নি তাতেও দেশে ব্যাপক খাদ্যাভাব দেখা দেয় নি। আজ বামফ্রন্ট সরকারের গ্রামে যে জনপ্রিয়তা আছে তার কারণ কাজের বদলে খাদ্য প্রকল্প যার সমস্তই কেন্দ্র থেকে আসে এটা তাঁরা পঞ্চায়েতের

মাধ্যমে বিলি করতে পারছেন এবং তার কৃতিত্ব নিচ্ছেন। সেখানে আমরা জানি বিরাট দুর্নীতি হয়। এ বিষয়ে বামফ্রন্টের কমরেডরা অত্যন্ত সুচতুর। অর্থাৎ তাঁরা যখন দেন তখন বলেন এ জিনিষ আমাদের মুখ্যমন্ত্রী দিচ্ছেন এবং না দিলে কেন্দ্রের দোষ দেন। অন্যদিকে যখন কেন্দ্র দেশে ভয়াবহ খরা মোকাবিলা করার জন্য যুদ্ধকালীন পরিস্থিতির ব্যবস্থা নিচ্ছেন, প্রধানমন্ত্রী স্বয়ং খরার মোকাবিলা করার জন্য মনিটারিং করছেন তখন বামফ্রন্ট সরকার সহযোগিতার হাত না বাড়িয়ে, রাজ্যের কৃষি উৎপাদন বৃদ্ধি না করে মুজতদারদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ না করে কেন্দ্রের উপর দোষ চাপাচ্ছেন শুধুমাত্র রাজনৈতিক মুনাফা লুটবার জন্য।

[1.30 to 1.40 p.m.]

আমরা শুনেছি যে বামফ্রন্টের লোকেরা হঠাৎ উড়িষ্যার কালাহাণ্ডি নিয়ে খুব মাথা ঘামাচ্ছেন। আপনি জানেন উড়িষ্যার বামপন্থী দলগুলি এত ছোট যে দূরবিন দিয়ে তাদের দেখতে হয়। সেখানে তাঁরা তাদের অস্তিত্ব প্রতিষ্ঠা করার চেষ্টা করছেন। কিন্তু ঝাড়গ্রামের বীনপুরে আদিবাসীরা না খেতে পেয়ে মারা যায় যেকথা ডাঃ মানসস ভুঁইয়া এই হাউসে তুলেছিলেন সেখানে যাবার কথা তাঁদের মনে হয়না। মেদিনীপুরে গরীব কৃষক যখন না খেতে পেয়ে মারা যে তখন তাদের কথা মনে হয় না। মুর্শিদাবাদে বন্যায় ভেসে বাড়ীঘর ধূলিসাৎ হয়ে যাওয়ায় গরীব কৃষকরা যখন না খেতে পেয়ে রিলিফ ক্যাম্পে দিনের পর দিন অপেক্ষা করে তখন তাদের কথা বামফ্রন্টের মনে হয় না। অথচ কেন্দ্রীয় সরকারকে দোষ দেবার জন্য তাঁরা অত্যন্ত সুচতুরভাবে ব্যবস্থা গ্রহণ করেছেন। আমরা কিছু জিনিস এই রাজ্যে উৎপাদন করি, কিন্তু কিছু জিনিস আমরা রাজ্যের বাইরে থেকে নিয়ে আসি। বাংলার যে প্রধান ভোজ্য তেল সরষের তেল সেই সরষের তেল এবং সরষে আমাদের রাজ্যের বাইরে থেকে নিয়ে আসা হয়। কিছু কিছু ব্যবসায়ী সেই সরষের ব্যাপারটা নিয়ন্ত্রন করে, কিছু কিছু ব্যবসায়ী ওয়াগন এবং রেকে উত্তরপ্রদেশ থেকে নিয়ে আসে, আর কেন্দ্রীয় সরকার দামী বৈদেশিক মুদ্রা খরচ করে ক্যানাডা থেকে রেপ সিড নিয়ে আসেন যে রেপ সিডের জন্য নির্মলবাবুর এই রেশন ব্যবস্থা চালু আছে। নির্মলবাবুরা ১০ বছরে সরষের উৎপাদন বাড়াতে পারেননি। কমল বাবু বলেছেন সরষের উৎপাদন বাড়ান যাবে না। তাঁরা বিপ্লব করতে এত ব্যস্ত যে উৎপাদন বাড়াতে পারবেন না, কেন্দ্রীয় সরকার দামী বৈদেশিক মুদ্রা খরচ করে রেপ সিড নিয়ে আসুন।

**মিঃ স্পীকার :** মিঃ রায়, কমল বাবুর যে কথা বলেছেন ওটা পরে দিয়ে দেবেন।

**শ্রী সৌগত রায় :** স্যার, সংবাদপত্রে এটা বেরিয়েছে।

**মিঃ স্পীকার :** এখানে সংবাদপত্র চলে না।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমরা আশা করি সংবাদপত্রে ভুল রিপোর্ট দিলে মন্ত্রী আপত্তি করবেন। গতকাল সংবাদপত্রে এ্যাসেম্বলীতে মারামারির ব্যাপারে কি বলেছে, মুখ্যমন্ত্রী তার আপত্তি করেছেন। মুখ্যমন্ত্রী প্রতিবাদ করেন, কমলবাবু প্রতিবাদ করেন না। নির্মলবাবু সদ্য মন্ত্রী হয়েছেন, ওঁকে বলব এই ফুড ডিপার্টমেন্ট সি পি এম-র হাতে ছিল, রাধিকাবাবু দীর্ঘদিন মন্ত্রী ছিলেন, সি পি এম-এর সংগে ১০ বছর ধরে ক্ষমতায় থাকার ফলে ব্যবসায়ীদের সংগে মধুর সম্পর্ক তৈরী করেছেন যারজন্য গত ১০ বছরে সাহস হয়নি বড়বাজারে গিয়ে মজুত উদ্ধার করার। কংগ্রেসের আমলে যখন সিদ্ধার্থ রায় মুখ্যমন্ত্রী ছিলেন তখন অসাধু [illegible] কোমরে দড়ি দিয়ে রাস্তা দিয়ে হাঁটিয়ে নিয়ে যাওয়া হয়েছিল। এঁরা বিপ্লব করে এক দিনের জন্যও মজুত উদ্ধার করেননি। সেদিন একটা বড় কোম্পানীর মালিক যিনি বনস্পতি তৈরী করতেন ভোজ্য তেলের অভাব দেখা দেওয়ায় তাঁকে গ্রেপ্তার করা হয়েছিল ডি. আই. আর. এ্যাক্টে। ১০ বছরে এঁরা বললেন আমরা আটক আইন এখানে প্রয়োগ করব না। তার মানে খুনীদের ছেড়ে দেব, [illegible]দের ছেড়ে দেব। এই রকম কালোবাজারীদের ছেড়ে দিলে কিভাবে ওঁরা দাম কমাবেন? আপনাদের একথা ভাবতে হবে মূল্যমানকে স্থিতিশীল করতে হলে তার দুটো রাস্তা আছে - একটা হচ্ছে উৎপাদন বাড়ান, এই রাজ্যে যা যা প্রয়োজন সেই জিনিসের উৎপাদন বাড়াতে হবে। গ্রামাঞ্চলে অশান্তি করে কৃষিতে এদের আমলে উৎপাদন কত কম বেড়েছে সেকথা বিধান সভার ফ্লোরে দাঁড়িয়ে বলেছি।

আমি আগেই বলেছি এখনও কোলকাতা শহরে আমরা যা চাই চাল, তেল, ডাল, দুধ, ডেয়ারী প্রোডাক্টস্, ডিম সব কিছু অন্য রাজ্য থেকে আনতে হচ্ছে। এই ব্যাপারে গত ১০ বছরে কোন চেষ্টাই করা হয়নি। উচিৎ হচ্ছে পশ্চিমবাংলায় আমরা যা খাই সেটা এখানে উৎপাদন করা। আমাদের প্রয়োজন মত মাছ এখানে পাচ্ছিনা কারণ সিপি এম-এর কমরেড-রা ভেড়ি লুঠ করছে। আপনারা পল্টি, ফিসারী প্রভৃতি বাড়াবার জন্য মানুষকে উৎসাহ দিচ্ছেন না। এঁরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে খয়রাতি করে জিনিস আনবে এবং সেগুলো মানুষকে দেবার সময় বলবে, সি পি এম জিন্দাবাদ। বণ্টন ব্যবস্থা শক্তিশালী করবার জন্য যে উদ্যোগ নেবার প্রয়োজন ছিল সেটা কোথায়? প্রোডাকটিভ সোর্স - কে চাংগা করবার প্রচেষ্টা কোথায়? কেরোসিন তেল একটা অত্যাবশ্যকীয় জিনিষ এবং এটা ইণ্ডিয়ান অয়েলের পক্ষ থেকে দেওয়া হয়। শুনলে অবাক হবেন, মাঝে মাঝে ওখানকার সি পি এম ইউনিয়ন স্ট্রাইক করে বলে জনসাধারণ কেরোসিন পায় না। আপনারা সকলেই দেখেছেন কেরোসিন তেল নেবার জন্য ১ মাইল লম্বা লাইন হয়। মানুষ কেরোসিন তেল পাচ্ছেনা অথচ কালোবাজারে ঠিক বিক্রি হয়ে যাচ্ছে। নির্মলবাবু এই বিভাগে নূতন মন্ত্রী হয়ে এসেছেন। তাঁর আগের পোর্টফলিও- টার একটা গ্লামার ছিল। আমরা কাগজে দেখলাম শিল্প মন্ত্রী একটা শিল্প গোষ্ঠীর সংগে শিল্প স্থাপনের জন্য চুক্তি করলেন। সত্যিই তার পোর্ট-ফলিও-টা খুবই গ্ল্যামারাস্ ছিল। আজকে দেখছি নির্মলবাবু বিবৃতি দেবার পরই বাজার থেকে জিনিস উধাও হয়ে যাচ্ছে এবং সরষের তেল তার প্রমাণ। রাজ্যের হাতে কোন মাস্টার্ড সিডস্ নেই। বজবজ এবং অন্যান্য জায়গা থেকে স্টেট ট্রেডিং কর্পোরেশনের মাধ্যমে আমদানী করা রেপসিড অয়েল আসে এবং সেগুলি আমাদের পাবলিক ডিস্ট্রিবিউসন সিসটেমের মাধ্যমে বিলি হয়। কিন্তু নির্মলবাবু নিজেই বলেছেন সেই রেপসিড অয়েল বাজারে ব্ল্যাকে বিক্রি হচ্ছে। তাহলে আপনাদের পুলিশ প্রশাসন কেন রয়েছে?

যাঁরা শহরে থাকেন তাঁরা জানেন কোন ভোজ্য তেল পাওয়া যাচ্ছেনা, ডালডা এবং পোস্টম্যান পর্যন্ত পাওয়া যাচ্ছেনা। মাঝে মাঝে দেখি সরকারের প থেকে শান্তি মিছিল বার করা হয়। কিন্তু ওই বড়বাজার, যেখানে মাল গুদামজাত হয়ে রয়েছে সেই সমস্ত গুদামের উদ্দেশ্যে মিছিল করে যাওয়া হয় কেন? ডিহোর্ডিং করা হলনা কেন? একজন তেলকলের মালিক, যিনি সি পি এম-এর সদস্য, শালকিয়াতে তার গোডাউন রয়েছে এই খবর দেওয়া সত্ত্বে নির্মলবাবু তার বিরুদ্ধে কেন ব্যবস্থা অবলম্বন করলেন না? উনি শুধু বিবৃতি দিয়ে কোলকাতা শহরের এবং দেশের মানুষকে চূড়ান্ত বিপদের মুখে ঠে দিলেন। আপনারা কোলকাতা শহরের মানুষের সংগে ডিসক্রিমিনেট করছেন কারণ কোলকাতা শহরের মানুষরা আপনাদের ভোট দেয় নি। দেশে যখ ভয়ানক খরা চলছে, প্রধানমন্ত্রী সারা দেশের মুখ্যমন্ত্রীদের সঙ্গে সম্মেলন করছেন, তখন এরা স্লোগান দিচ্ছে। পাবলিক ডিস্ট্রিবিউশান সিসটেম, হোলসে ব্যবস্থা কেন্দ্রীয় সরকার চালু করেছেন। ফুড কর্পোরেশন নিজের হাতে নিয়েছেন প্রোকিওরমেন্ট, পাঞ্জাব থেকে মাল আনা হচ্ছে, এসেনসিয়াল কমোডিটিস্-এ জন্য স্টেট ট্রেডিং চালু করা হয়েছে। কিন্তু রাজ্য সরকার যদি চুপ করে বসে থাকেন, এসেনসিয়াল কমোডিটিস্ কর্পোরেশন থাকা সত্ত্বেও রাজ্য সরকা যদি মূক হয়ে বসে থাকেন তাহলে জিনিসপত্রের দাম কমবেনা। সেই জন্য আমি এই হাউসের কাছে বিনীতভাবে প্রস্তাব করছি, এই পলায়নমুখী সরকা যাঁরা তাঁদের ন্যায্য দায়িত্ব পালন করছেন না, অন্যের উপর দায়িত্ব সিফ্‌ট করতে চাচ্ছেন তাঁদের নিজ দায়িত্ব পালন করতে বাধ্য করা হোক।

**মিঃ স্পীকার :** মিঃ রায় ওরা বলতে চাচ্ছে যে কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলা সরকারকে তেল দেবে না।

[1.40 to 1.50 p.m.]

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দ্রব্যমূল্য বৃদ্ধির বিরুদ্ধে যে প্রস্তাব এসেছে আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। বিগত নব বিধান সভা থেকে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস এক দামে সারা ভারতে সরবরাহ করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নেবার জন্য এ বিধানসভায় আলোচ হয়েছিল। কিন্তু কেন্দ্র কর্ণপাত করেন নি। ফলে গত এক বছরে জিনিস পত্রের মূল্য ৫.২ শতাংশ বেড়েছে এবং এই মূল্য বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সরকা দায়ী। ওঁদের বাজেট নীতি, মূল্য নীতি, অর্থ নীতি সমস্ত ক্ষেত্রেই তার প্রতিফলন ঘটছে। ১৯৮৬-৮৭ ওঁদের ঘাটতি বাজেট ছিল ৩ হাজার সাত শ তিন কোটি টাকা। পরে সেটা বেড়ে হয়ে গেল ৮ হাজার ২ শত ৫৮ কোটি টাকা। এবারে ঘাটতি হচ্ছে ৫ হাজার ৬ শত ৮৮ কোটি টাকা-কিন্তু এ ১০ হাজার কোটির টাকারও ছাড়িয়ে যাবে। এই ঘাটতি বাজেটের জন্য প্রতিটি নিত্য ব্যবহার্য জিনিস যেটা কেন্দ্র সরবরাহ করে-সরবরাহ করে তার দা ক্রমাগত বেড়ে যাচ্ছে। ১৯৮১ সাল থেকে ১৯৮৩ সালের মধ্যে তারা যে সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম বাড়িয়েছে তার আমি কয়েকটি নমু এখানে দিলে আপনারা বুঝতে পারবেন। চালের দাম ছয় বার, গমের দাম ৮ বার কেরোসিনের দাম ১০ বার, পেট্রল ডিজেলের দাম ৯ বার এবং কয়লা দাম ১০ বার আর সিমেন্টের দাম ছয় বার রান্নার গ্যাস তিন চার বার বাড়িয়েছেন। এইভাবে তারা পর পর দাম বাড়িয়ে চলেছেন। আর সাধারণ মানুষকে এই বলে ধোঁকা দিচ্ছে যে ক্রয় প্রতিরোধ করো, কম জিনিসপত্র ব্যবহার করো। শুধু এইখানেই শেষ নয় রেলের মাশুল প্রতি বছর বাড়িয়ে চলেছেন এব তার প্রতিফলন এ সমস্ত জিনিসপত্রের উপর পড়ছে। আবার অন্য দিকে জিনিস পত্রের দাম কিভাবে বাড়ছে তার দু একটা উদাহরণ দিচ্ছি। বাজারে টাকা পরিমাণ ছিল ৭ হাজার কোটি টাকা। তার পর ১৭ বছরের মধ্যে সেই নোট ছাপানো বাড়িয়ে ১ লক্ষ ২০ হাজার কোটি টাকা। এইভাবে দাম বাড়ানো জন্য কারা দায়ী এবং কিভাবে বাড়ছে সেটা তো বিরোধী পক্ষের কেউই বললেন না। সর্বভারতীয় নীতি কেন্দ্রীয় সরকার চালু করছেন।

অর্থনীতির সাধারণ নিয়মে গোটা দেশের সর্বত্রই তার প্রভাব পড়ে। সেদিক থেকে ওরা এই ব্যাপারে একটি কথাও বললেন না যে, কেন্দ্রের মূল নীতি এবং তাদেরই সৃষ্ট অর্থসামাজিক ব্যবস্থার ভিতর দিয়েই দাম বাড়ছে। এই কাঠামোর মধ্যে দিয়েই বাম ফ্রন্ট সরকারকে বাজেট তৈরী করতে হচ্ছে এবং তারা যেসমস্ত ব্যবস্থা নিচ্ছে সেই ব্যবস্থার ফলেই আজকে সর্বভারতীয় তুলনায় পশ্চিমবাংলায় জিনিসের দাম অপেক্ষাকৃত কম আছে। সর্বভারতী পাইকারী মূল্য সূচক হচ্ছে ৩৮৯ আর পশ্চিমবাংলার মূল্য সূচক হচ্ছে ৩৩০। অপর দিকে অন্যান্য রাজ্যে একটি টাকার বর্তমান মূল্য হচ্ছে ১৪ পয়সা অর্থাত ১৪ পয়সার মত জিনিস পাওয়া যায়, আর পশ্চিমবঙ্গে সেই জায়গায় ১৮.০২ পয়সার মত জিনিস পাওয়া যায়। এই জিনিসগুলি ওরা দেখতে পা না। খালি চীৎকার করলে কিছু হয় না, তথ্য দিয়ে প্রমাণ করতে হয় যে, মূল্য বৃদ্ধির জন্য দায়ী কে-সংবিধানগত যে ক্ষমতা আছে সেই ক্ষমতা প্রয়ো করে বামফ্রন্ট সরকার এই সমস্যার মোকাবিলা করার চেষ্টা করছেন। আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব-আমার জেলা হচ্ছে নদীয় জেলা, ওখানে পুতুল নাচ আছে। লোকে খুব ভীড় করে। পুতুল হাত, পা, নাড়ে, নানা অঙ্গ-ভঙ্গী করে এবং মানুষ আনন্দ পায় কিন্তু তার পিছনে যে মানুষ আছে তাকে কেউ দেখতে পায় না তেমনি আজকে কালোবাজারী, চোরাবাজারী, মজুতদারদের পিছনে দাঁড়িয়ে তারা শুধু সুতো টানছে, আর ে শুধুই বাহক, কেবল অঙ্গভঙ্গী করছে, নৃত্য করছে, হাসছে। এই কথা বলে আমি এই মোসানটিকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় সদস্য নিরঞ্জন মুখার্জি এবং আরো কয়েকজন সদস্য এই সভায় যে প্রস্তাব এনেছেন, তার পরিপ্রেক্ষিতে আলোচনা শুরু হয়েছে। মাননীয় সদস্য দেব-প্রসাদ সরকার একটি এ্যামেণ্ডমেন্ট নিয়ে এসেছেন। আমাদের সদস্য সৌগত রায় মূলতঃ এই প্রস্তাবের রাজনৈতিক অভিসন্ধিটা অত্যন্ত বিস্তৃতভাবে এবং পুঙ্খানুপুঙ্খভাবে তুলে ধরেন। একটি কথা আমরা প্রায়ই দেওয়ল লিখনে দেখতে পাই এবং বিধানসভার ভিতরেও শুনতে পাই যে, "১৪ টি নিত্যপ্রয়োজনীয় জিনিসের দর বেঁধে দিতে হবে। কেন্দ্রীয় সরকার মাঝে মাঝেই বিভিন্ন জিনিসের দাম বাড়িয়ে চলেছেন। তাদের হাতে নোট ছাপানোর ক্ষমতা রয়েছে এবং রাজ্য সরকারকে এই অসহায় অবস্থার মধ্যে পড়ে খাবি খেতে হচ্ছে, তার জন্য সাধারণ মানুষ বিপর্যস্ত।" এই প্রসংগে আমি মার্কসসবাদী কমুনিষ্ট পার্টি এবং তার সহযোগী রাজনৈতিক দলগুলির নেতাদের কাছে একটি প্রশ্ন রাখতে চাই। ভারতবর্ষের কাঠামোর মধ্যেই কেন্দ্রীয় সরকার এবং অঙ্গরাজ্যগুলির অর্থনৈতিক পুনর্বিন্যাস নিহিত আছে, তার মধ্যেই উৎপাদন, বন্টন ব্যবস্থা রয়েছে। তারই একটি অঙ্গ রাজ্য হচ্ছে এই পশ্চিমবঙ্গ। আজকে তারই এই পবিত্র বিধানসভা কক্ষে দাঁড়িয়ে যদি কোন সদস্য বলেন যে, ভারতবর্ষের চারিদিকের সীমারেখার মধ্যে যে ডিফেন্স ব্যবস্থা রয়েছে,

তার জন্য ওদের আর কোন দায় দায়িত্ব থাকবে না, আমরা অঙ্গরাজ্যগুলি আজকে থেকে তার দায় দায়িত্ব নিয়ে নিলাম এবং ভারতবর্ষের স্বাধীনতা, অখণ্ডতা, বৈদেশিক আক্রমন থেকে ভারতবর্ষকে রক্ষা করার দায় দায়িত্ব আমরা নিলাম তাহলে একটা ব্যাপার আমরা বুঝতে পারি আমরা যদি দেখি পশ্চিমবঙ্গ সমেত সমস্ত অঙ্গ রাজ্যগুলি সহ ভারতবর্ষের বন্টন ব্যবস্থা ব্যাপারে ভারত সরকারের কোন রকম দায় দায়িত্ব থাকছে না, সামগ্রিকভাবে অঙ্গরাজ্যগুলির হাতেই তুলে দেওয়া হল, তাহলে ব্যাপারটা আমরা একটু বুঝতে পারি। আর একটা গুরুত্বপূর্ণ জিনিস বারে বারে শুনতে হয় যে, বাজেটের আগে বিভিন্ন খাতে অর্ডিন্যান্স করে জিনিসের দাম বাড়িয়ে ভারত সরকার নাকি টাকা তুলছেন। কিন্তু একটি কথা আমাদের চিন্তা করে দেখতে হবে যে, পরিবর্তিত আন্তর্জাতিক ক্ষেত্র, রাজনৈতিক ক্ষেত্র, চারিদিকের পারিপার্শ্বিক অবস্থা এবং ভারতীয় উপমহাদেশের রাজনৈতিক অবস্থার পরিপ্রেক্ষিতে ভারত সরকারের ডিফেনসের গুরুত্বপূর্ণ ভূমিকা আজকে কত গুন বেড়ে গেছে।

[1.50 to 2.00 p.m.]

যেখানে পাকিস্তানকে এ্যওয়াক্স বিমান সরবরাহ করা হচ্ছে, যেখানে মার্কিন সাম্রাজ্যবাদের কাছ থেকে এফ সিক্সটিন বিমান পেয়ে পাকিস্তান তা নিয়ে ভারতের দিকে তাক করে বসে আছে, যেখানে সিংহলে এরকম একটা রাজনৈতিক অবস্থা চলছে, যেখানে চীনের সঙ্গে ভারতবর্ষের সীমান্তের ব্যাপারে দীর্ঘদিন ধরে অচলাবস্থার সৃষ্টি হয়ে আছে এবং ভারতবর্ষেরই একটি রাজ্য অরুনাচলের বোমডিলাতে মাঝে মাঝে তাদের সঙ্গে একটা সংঘর্ষের ব্যাপার চলছে সেখানে ভারতবর্ষের মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির নেতারা এবং এখানকার তাদের প্রতিভূ সরকার কি বুকে হাত দিয়ে বলতে পারেন যে, না, প্রতিরক্ষার জন্য ভারতবর্ষকে কোন ব্যবস্থা করতে হবে না? ভারতবর্ষের স্বাধীনতা রক্ষার জন্য যে অর্থনীতির একটা বিরাট অংশকে উৎপাদনমুখী করে দেশকে গড়ে তোলার জন্য ব্যয় করা যেত সেই অর্থ আজকে প্রতিরক্ষার জন্য ব্যয় করতে হচ্ছে। ১৪টি নিত্য ব্যবহার্য দ্রব্য সসমগ্র ভারতবর্ষের মানুষরা নায্যমূল্যে পাক সেই প্রশ্নে দলীয় মঞ্চ থেকে কিম্বা বিরোধী পক্ষের সদস্য হয়ে তা সমর্থন করি কিন্তু পাশাপাশি অন্য দিকটার কথাও চিন্তা করতে হবে। ফ্রেট ইকোয়ালাইজেসানের প্রশ্নে যেমন কংগ্রেস আপনাদের সঙ্গে একই তালে তাল মিলিয়ে দিল্লীর দরবারে সেই দাবী পৌছে দেবার কথা বলেছিল ঠিক তেমনি ভাবে ১৪টি নিত্যপ্রয়োজনীয় সামগ্রী সমগ্র ভারতবর্ষের ৭৫ কোটি মানুষ নায্যমূল্যে পাক সে ব্যাপারেও নীতিগতভাবে আপনাদের সঙ্গে আমাদের কোন বিরোধ নেই, আমরা এটা সমর্থন করি কিন্তু পাশাপাশি আপনাদের কাছে আমার প্রশ্ন এর নৈতিক দায়িত্বটা কি আপনারা নেবেন না? কেন আজকে চালকলগুলির মালিকদের কাছ থেকে খাদ্যমন্ত্রী কোনভাবেই প্রকিওরমেন্ট পলিসিকে এ্যাডপ্ট করে চাল বেশী সংগ্রহ করছেন না গত কয়েক বছর ধরে? কেন আজকে খাদ্যমন্ত্রী লেভি সিসটেমকে তুলে দিয়ে গ্রামাঞ্চল সহ সমগ্র পশ্চিমবঙ্গের ৫.৫ কোটি মানুষের ভাগ্যকে [illegible] হাতে তুলে দিয়েছে? কেন আজকে খাদ্যমন্ত্রী এবং বামফ্রন্ট সরকার চোখে ঠুলি বেঁধে রেখে কোলকাতা থেকে সুরু করে গ্রামাঞ্চলে পর্যন্ত যেখানে তেল হোর্ডিং করে রাখা হচ্ছে সে ব্যাপারে ব্যবস্থা নিচ্ছেন না? সংবাদপত্রে ছবি ছাপানো আর বিবৃতি ছাপানো ছাড়া আর কিছুই তাঁদের করতে দেখছি না। আমাদের কাছে তথ্য রয়েছে যে বড়বাজারের বিশেষ বিশেষ কিছু জায়গায় রেপসিডের সঙ্গে লংকার গুঁড়ো মিশিয়ে বা রং মিলিয়ে সেই তেল বিক্রি করা হচ্ছে এবং সেই তেল খেয়ে লোকের পেটে ঘা হয়ে যাচ্ছে। রাজ্যে এনফোর্সমেন্ট ডিপার্টমেন্ট একটা রয়েছে এবং সেই ডিপার্টমেন্টের যিনি আই. জি, তিনি ১০ বছর ধরে ঐ ডিপার্টমেন্টে রয়েছে এবং সেখানে একটা মধুচক্র গড়ে উঠেছে। ঐ আই. জি থেকে সুরু করে খুদে অফিসাররা তাতে জড়িত এবং তাদের সঙ্গে রয়েছেন স্বরাষ্ট্র ও খাদ্য দপ্তরের অফিসাররা। কেন আজকে সেখানে কোন পদক্ষেপ নেওয়া হচ্ছে না? কালোবাজারীরা আজকে লুঠপাট করছে অথচ খাদ্যমন্ত্রী কিছুই করছেন না। আজকে খাদ্যমন্ত্রীকে খতিয়ান দিতে হবে যে কটা অসাধু ব্যবসায়ীকে কোমরে দঁড়ি বেঁধে কোলকাতার রাজপথে বা জেলাশহরের পথে পথে ঘোরানো হয়েছে? তিনি তাঁর দায়িত্ব পালন না করে সমস্ত দায়িত্ব কেন্দ্রের ঘাড়ে চাপিয়ে দিচ্ছেন। বাজারে লঙ্কার দাম বাড়ছে–কেন্দ্র দায়ী। বাজারে আলু, পটল, শাকসব্জির দাম বাড়ছে কেন্দ্র দায়ী, বাজারে চিড়ে, মুড়কির দাম বাড়ছে কেন্দ্র দায়ী। এই হচ্ছে পশ্চিমবঙ্গের অবস্থা আর সামনের বেঞ্চে থেকে ওঁরা মাঝে মাঝে চিৎকার করছেন – কালাহাণ্ডি, কালাহাণ্ডি। লজ্জায় আপনারা মাথা নীচু করে বসে থাকুন।

( গোলমাল )

স্যার, ওঁরা কালাহাণ্ডির কথা বলছেন, আমি আমাদের মেদিনীপুর জেলার একটি ঘটনার কথা বলি। মেদিনীপুর জেলা থেকে নির্বাচিত হয়ে দীর্ঘ ১০ বছর যিনি এই সরকারের আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রী ছিলেন সেই প্রাক্তন মন্ত্রী শ্রী শম্ভুনাথ মাণ্ডি মহাশয়ের কেন্দ্র, যে কেন্দ্রে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার ইন্টিগ্রেটেড ট্রাইব্যাল ডেভোলপমেন্ট প্রজেক্ট এ্যাডপ করেছেন সেই বীনপুর কনসটিটিউয়েন্সীর মানুষ না খেয়ে অনাহারে ম রছে। এটা পশ্চিমবঙ্গের লজ্জা, পশ্চিমবঙ্গের কলঙ্কের ঘটনা। স্যার, প্রায় ১৭/১৮ কোটি টাকা যেখানে আদিবাসীদের উন্নয়নের জন্য বরাদ্দ হয়েছিল বিগত ১০ বছরে সেই টাকা ওঁরা ফুঁকে শেষ করে দিয়েছেন। কালাহাণ্ডি তো অনেক দূরে, মাত্র আড়াই ঘণ্টার জার্নি, সেখানকার ছোট্ট গ্রামে গিয়ে এই ঘটনা দেখে আসুন। আমার সঙ্গে চলুন,ঝাড়খণ্ডিরা, নকশালরা আপনাদের মারবে না, দেখে আসুন ঘটনা সত্যি কিনা। সেখানকার ৭০ ভাগ মানুষ টি. বি. তে ভুগছে, ৮০ ভাগ মানুষ অপুষ্টিতে ভুগছে, সেখানে মানুষের চিকিৎসার ব্যবস্থা নেই। স্যার, প্রাক্তন মন্ত্রীর গ্রামে পানীয় জলের নলকূপ নেই চিকিৎসার ব্যবস্থা নেই এর থেকে দুর্ভাগ্যের ও লজ্জার ব্যাপার আর কি থাকতে পারে? আপনারা বলবেন কেন্দ্র দায়ী, আমরা বলবো রাজ্য দায়ী। আর এই তরজার লড়াইয়ের মধ্যে দিয়ে আজকে খাদ্যমন্ত্রী অসহায় অবস্থার স্বীকার হচ্ছেন। আমি সেদিন বলেছিলাম যে রাজ্যের কৃষি মন্ত্রী ফরোয়ার্ড ব্লক, রাজ্যের খাদ্য মন্ত্রী ফরোয়ার্ড ব্লক, রাজ্যের সেচ মন্ত্রী আর. এস. পি, আর মধুকুঞ্জের দপ্তরগুলি বামফ্রন্ট সরকার মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির হাতে দিয়েছে। আজকে যে দপ্তরগুলির দিকে মানুষ সব চেয়ে বেশী তাকিয়ে আছে সেই জায়গাগুলিতে অসহায়, অপদার্থ কতকগুলি মানুষকে বসিয়ে দিয়ে বামফ্রন্ট সরকার হেয়ালি করছেন। আমি এর তীব্র প্রতিবাদ করছি। আজকে এই রেজলিউশনের মধ্যে দিয়ে যে রাজনৈতিক ধান্দাবাজী করার চেষ্টা করা হয়েছে, আমি তার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শ্রী নিরঞ্জন মুখার্জী, শ্রী কৃপাসিন্ধু সাহা, শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস, শ্রী কামাখ্যা ঘোষ, শ্রম শান্তি চ্যাটার্জী এবং শ্রী প্রবোধ চন্দ্র সিনহা, এরা যে প্রস্তাব এনেছেন, এই প্রস্তাবকে আমি সমর্থন করে এখানে কিছু বক্তব্য রাখতে চাই। প্রথমে এব বলবো যে বিরোধী পক্ষের দুটো দল–একটা কংগ্রেস দল, আর একটা এস. ইউ. সি দল, তারা একটা সংশোধনী প্রস্তাব এনেছেন। এরা আমাদের ব্যথ দেখেছেন যে আমরা এটা করতে পারিনি, রাজ্য সরকার ব্যর্থ হয়েছে। তৃতীয় পংক্তি থেকে এই ব্যর্থতার কথা শুরু হয়েছে। এস. ইউ. সি থেকেও সম্পর্কে সংশোধনী দিয়েছে, এটা ভাবতে অবাক লাগে। যদি এই দ্রব্যমূল্য সম্পর্কে এদের এত চিন্তা থাকতো তাহলে সংশোধনী প্রস্তাব তারা সময় আনতে পারতেন। সেখানে তারা ব্যর্থ হয়েছেন। এইটুকু দায়িত্ব যারা পালন করতে পারেন না তারা রাজ্য সরকারের ব্যর্থতা দেখছেন, রাজ্য সরকা ব্যর্থতার কথা বলছেন। কংগ্রেস দল এই প্রস্তাবের বিরোধীতা করেছেন। আমরা কেন্দ্রীয় সরকারের অনেকগুলি কাজ সম্পর্কে এখানে আলোচনা করে ওরা যদি সত্যিকারের এখানে কেন্দ্রের বশংবদ হিসাবে থাকতেন তাহলে অন্ততঃ ২ নম্বর প্যারা সম্পর্কে ওরা সংশোধনী আনতেন কিন্তু ওরা তা আ নি। কারণ ওরা জানেন যে আমরা সত্যি কথাগুলি বলেছি, কাজেই সংশোধনী আনা সম্ভব নয়। ওরা বুঝেছেন যে ঐ নোট ছাপাবার ফলে, রেলের মাং বৃদ্ধির ফলে জিনিস-পত্রের দাম আকাশ ছোঁয়া হয়ে গেছে এবং আমাদের রাজ্যের মানুষ তাতে ক্ষতিগ্রস্ত হয়েছে। ৫ মাস আগে এর একটা ফয়শাল হয়েছে। ৫ মাস আগে নির্বচনের সময়ে কংগ্রেস দলের তরফ থেকেও বলা হয়েছে, এটা অনুভব করেছে যে মূল্য বৃদ্ধি হয়েছে, নিত্যপ্রয়োজনীয় জিনিসপ দাম বেড়েছে। আমরা জনসাধারণকে বোঝাবার চেষ্টা করেছি যে কেন এই মূল্য বৃদ্ধি হয়েছে। রেলের ভাড়া বৃদ্ধিই বলুন, ডিজেলের দাম বৃদ্ধিই বল নোট ছাপানোর জন্যই বলুন বা বিদেশ থেকে ঋণ নেওয়া এবং তার সুদ গুণবার জন্যই বলুন ভারতবর্ষের অর্থনীতি যে ভেঙ্গে পড়েছে সেকথা আম মানুষকে বলেছি এবং মানুষ তাতে রায় দিয়েছে। মানুষ রায় দিয়ে নতুন করে আমাদের বসিয়েছে। আজকে আমি এখানে যে বক্তব্য শুনলাম, মান সদস্য সৌগত রায় কালকেও যে কথা বলেছিলেন তাতে আমার মনে হচ্ছিল না যে ভারতবর্ষের কোন নাগরিক এখানে বক্তৃতা দিচ্ছেন, আমার মনে হচ্ছি "আমরা বাঙালী" এর কোন সদস্য বক্তৃতা দিচ্ছেন। আজকে পশ্চিম বাংলার সমস্ত দায়িত্ব কি পশ্চিমবঙ্গকে পালন করতে হবে? আপনারা বলুন, পশ্চি বাংলা থেকে কয়লা অন্য জায়গায় যাবেনা-এই আন্দোলন করতে রাজি আছেন? পশ্চিমবঙ্গের স্টীল অন্য জায়গায় যাবে না – এই আন্দোলন করতে রা আছেন? সরষের বীজ সম্পর্কে কৃষি মন্ত্রী বলেছেন যে আমাদের যে আবহাওয়া, যে পরিবেশ তাতে সম্ভব নয় পশ্চিমবঙ্গে উৎবাদন করা। কাজেই যেখ থেকে সম্ভব সেখান থেকে নিয়ে আসতে হবে। কাজেই একটা সর্বভাবতীয় কৃষি উৎপাদন এবং বন্টন নীতির ব্যবস্থা করার কথা বলা হয়েছে। উত্তর প্রদে সরকার বলে দিয়েছে যে পশ্চিমবঙ্গে সরষের বীজ যাবেনা। রেপসীড যেটা দিল্লী দিচ্ছে সেটা দয়া করে দিচ্ছে না। বিদেশ থেকে যে রেপসীড আনা হ এবং বিদেশী বাণিজ্যের ক্ষেত্রে, বিদেশী মুদ্রা অর্জন করছে, পশ্চিমবঙ্গের পাট, পশ্চিমবঙ্গের চা এটা কেন্দ্র নিয়ে যাচ্ছে তার ভিত্তিতে রেপসীড দেব দায়িত্ব তাদের।

[2.00 to 2.10 p.m.]

ওরা বলছেন রেপসিড কেন্দ্র দেবে না, এখানে সংকট থাকুক। তাদের দেবার দায়িত্ব রয়েছে, সেই দায়িত্ব ভিত্তি করে আমাদের এখানে মন্ত্রীরা কি কথা বলেন। কেন্দ্র বললেন আমরা এত রেপসিড দেব, আমরা বললাম মাথা পিছু এত হারে রেপসিড দেব, এখন দেবার কথা বলে ওরা দিচ্ছে না। গ মাসের ৫ হাজার মেট্রিক টন পাওনা রয়েছে রেপসিড, এই মাসে আরও যে প্রয়োজন, তা মিলিয়ে মোট ২৭ হাজার মেট্রিক টন, সেটা আমাদের রা আসা দরকার। একটু আগে শুনেছি মাত্র ২ হাজার ৭০০ মেট্রিক টন এখানে এসেছে। সংকট এখানে থাকবে না? সেই সংকটের মোকাবিলাতে পশ্চিমবাংল বিধানসভা থেকে এই প্রস্তাবটি সর্বসম্মতিক্রমে যাওয়া দরকার। কেন্দ্রের দোষ দিচ্ছি মানে, কেন্দ্রীয় সরকারের সমালোচনা করলে– এটা রাজনৈতিক কার আপনারা সমালোচনা করছেন না, রাজনৈতিক কারণে সেখানে সমালোচনা করা দরকার, নিশ্চয়ই করবেন। কিন্তু ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য হিসা কেন্দ্রের ত্রুটি আমরা দেখাবো না, কেন্দ্রের সমালোচনা করবো না, অথচ তার প্রতিফল আমাদের ভোগ করতে হবে, এই রকম জিনিষ চলতে পারে ন সেই কারণে এই প্রস্তাবে আমরা রাজ্য সরকার যাদের দায়ী করেছেন, সেটা আমরা সমর্থন করছি। কেন্দ্রীয় সরকারের যে ত্রুটি রয়েছে, তার সমালোচ করেছে, সেই কারণে এই প্রস্তাবকে সমর্থন করছি। এস. ইউ. সি. সদস্য শেষ মুহূর্তে যে সংশোধনী এনেছেন, তার বিরোধিতা করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সম্মিলিতভাবে উত্থাপিত যে প্রস্তাব, সেই প্রস্তাবে আমরা কেন্দ্রের বিরুদ্ধে সমালোচ করেছি। নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম বাড়ার ফলে আমরা কেন্দ্রকে দায়ী করেছি। কেন দায়ী করলাম, এক নং হচ্ছে, অন্য পুরাণ কংগ্রেস আমলে কথা বাদ দিলাম, আজকের প্রধানমন্ত্রী ক্ষমতাসীন হওয়ার পর যে দুটি বাজেট রচনা হয়েছে তাতে দেখা যাচ্ছে একচেটিয়া পুঁজি এবং বৃহৎ শিল্পপতিদে অবাধ ছাড় দেওয়া হয়েছে। দু নং হচ্ছে, এই বাজেটগুলো লক্ষ্য করলে দেখা যাবে যে বিত্তবান শ্রেণী আয়কর এবং প্রত্যক্ষকরে সীমাহীন ছাড় দে হয়েছে। সংগে সংগে এটাও আমরা লক্ষ্য করেছি বিগত কেন্দ্রীয় বাজেটগুলোতে দরিদ্র মানুষের উপর পরোক্ষ করের বোঝা চাপানো হয়েছে এবং ত ফলশ্রুতি হচ্ছে আজকের এই দ্রব্যমূল্য বৃদ্ধি। প্রখ্যাত অর্থনীতিবীদ ডঃ ভবতোষ দত্ত বলছেন, এই অবস্থাটাকে বলেছেন গ্রেটেস্ট বেনিফিট অব দি স্মলে নাম্বার এবং এই যে পরিস্থিতি, বদ্ধ অবস্থা, অর্থনীতির এই বদ্ধ অবস্থা, এর থেকে পরিত্রান পাবার জন্য কয়েক হাজার কোটি টাকার নোট ছাপানো হয়েছে এর ফলে যে মুদ্রস্ফীতি ঘটলো, তার পরিণতি হচ্ছে কালো টাকা ছেয়ে গেছে ভারতবর্ষের অর্থনীতিতে এবং মূল্যবৃদ্ধি ঘটছে। অর্থনীতির পরিভাষায় এ যে অবস্থা, একবিংশ শতাব্দীতে প্রধানমন্ত্রী প্রবেশ করবেন, কিন্তু যে অর্থনৈতিক কর্ম কাণ্ডকে যে ভাবে পরিচালিত করছেন তাকে অর্থনীতি পরিভাষা বলে স্ট্যাগনেশন, ইনফ্লেশন, এই যে বদ্ধ অবস্থা, মুদ্রস্ফীতির যে যুগপত অবস্থা, তার ফলশ্রুতি হচ্ছে ভারতবর্ষের সমস্ত জিনিসপত্রের দাম বেড়ে গেছে খুব স্বাভাবিক যে পরিসংখ্যান আমাদের মাননীয় সদস্য সাধন চট্টোপাধ্যায় দিয়েছেন, আমি পুনরোক্তি করছি না, প্রতিটি নিত্য প্রয়োজনীয় জিনিসের দা

তারা বাড়ালেন, ডিজেলের দাম বাড়লো, পেট্রোলের দাম বাড়লে, রেলভাড়া বাড়লো, এই সব পর পর বেড়েছে, তার বোঝা দরিদ্র জনগণ, মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষ এর উপর পড়েছে এবং সমস্ত দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকারের বহন করতে হবে। স্বভাবতঃ আজকে যখন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে এখানে প্রস্তাব গ্রহন করছি, এখানে যারা বসে আছেন, তাদের পক্ষে উপায় নেই, হাত পা বাঁধা, তাদেরকে বলতে হবে, কেন্দ্রীয় সরকারের পক্ষে বলতে হবে। কিন্তু আজকে জিনিষপত্রের যে ভাবে দাম বাড়ছে, ওরা বললেন অসাধু ব্যবসায়ীদের কজনকে গ্রেপ্তার করা হয়েছে? অসাধু ব্যবসায়ীদের গ্রেপ্তার করার জন্য তো খাদ্যমন্ত্রী চেষ্টা করেছিলেন, তাতে কী হলো, যাদের পৃ[illegible] ওরা চলেন, বড়বাজার, যাদের নিয়ন্ত্রনে, তারা কী করলো, সব লুকিয়ে ফেললো, কৃত্রিম অভাব তারা তৈরী করলেন, অভাব সৃষ্টি করলেন এবং সেই কারণে আমরা মনে করি যে আরও শক্তিশালী ব্যবস্থা গ্রহন করতে হবে জবরদস্ত ব্যবস্থা গ্রহন করতে হবে যাতে করে ওখানে যারা বসে আছেন তাদের মদতদার, তাদের মুখোসটাও যাতে খুলে যায়, তারা কাদের পক্ষের লোক এটা স্পষ্ট হয়ে ওঠে। এই কারণে আজ যে প্রস্তাব এখানে এসেছে, তার প্রতি সমর্থন জানিয়ে এবং এস. ইউ. সি.'র মাননীয় সদস্য যে সংশোধনী প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করছি, ওদের এখন যা অবস্থা দাঁড়িয়েছে, বামপন্থী রাজনীতি থেকে বিচ্ছিন্ন হয়ে যাবার পর, একটু নমঃ নমঃ করে কেন্দ্রের বিরুদ্ধে দু' একটি কথা বলেই বামফ্রন্টের নামে বিষোদগার করলেন। অবশ্য তাঁরা এই করে করে বেশ কিছু দিন ধরে পশ্চিমবঙ্গের মানচিত্র থেকে মুছে মুছে দক্ষিন-বঙ্গের একটা ভগ্নাংশে গিয়ে পৌছেছেন। এখনো সময় আছে আশা করব তাঁদের বোধোদয় হবে এবং আরো আশা করব তাঁরা এই প্রস্তাবকে সমর্থন করবেন। এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mohan Sing Rai :** Hon'ble Speaker, Sir I support this resolution this resolution which is presented by Shri Niranjan Mukherjee and other Honoureble Members is very much praiseworthy. It is very sorry to express the situation regarding the process of price rising of the essential commodities in India. Four decades have already been passed since the Independence, but still the process of price rising has not been fixed up. From the Opposition Bench, some members have spoken about the alleged direction doing by which the State Government are ruling the West Bengal. But actually it is the Constitution of India which has written that India is a Federation. In India Parliamentary democracy exists. In India Parliement is the supreme government, so the State Government or the Federal Government has not been given enough power. In India the price rising process has not been checked by the Central Government and the people who are living below the poverty line are getting harassment because the Indian economic policy is not legitimate and proper. India is still depending on the loan of high interest from IMF. In India promonopolies, promultinationals and procapitalistic system is day by dey increasing and their roll in the Indian economic policy is very much vital. Again it is a known fact that the question of black money is very debetable in India and some persons of high position are depositing money in the Foreign Bank. The unemployment problem has become a serious problem of the day. So considering all these aspects it is a very praiseworthy resolution because in India price rising of the essential commodities must be checked at once. Actually after four decades of Independence we have experienced that price rising is going on. That is why I whole heartedly support this resolution. Thank you.

**মিঃ স্পীকার :** এই প্রস্তাবের ওপর আলোচনার সময় ২' টো ১৩ মিনিটে শেষ হওয়ার কথা, কিন্তু আমার মনে হচ্ছে এই সময়ের মধ্যে আলোচনা শেষ করা সম্ভব হবে না। সে জন্য আমি সভার অনুমতি নিয়ে আরো আধ ঘন্টা সময় বাড়িয়ে দিচ্ছি। আশা করছি এতে কারোর আপত্তি নেই।

[ এই সময়ে আলোচ্য প্রস্তাবের জন্য নির্ধারিত সময়ের পর আরো আধ ঘন্টা (৩০ মিনিট) সময় বৃদ্ধি করা হয়।]

[2.10 to 2.20 p.m.]

**শ্রী নির্মল কুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী নিরঞ্জন মুখোপাধ্যায় এবং আরো কয়েকজন যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তার সমর্থনে দু-একটি কথা বলবো। বিরোধী পক্ষের ৩ জন মাননীয় সদস্য বক্তব্য রেখেছেন। আমি দুঃখিত – আমি ধৈর্যসহকারে এবং আগ্রহের সঙ্গে তাঁদের বক্তৃতা শুনছিলাম – জবাব দেবার মতন একটি পয়েন্টও পেলাম না। এই রকম দুর্ভাগ্য ইতিপূর্বে এই সভায় কখন হয়নি। অন্ততঃ ১/২ টি পয়েন্ট পেলেও জবাব দেয়া যায়, কিন্তু তা পাইনি। হোম টাস্ক না করে এসে হঠাৎ বক্তৃতা রাখতে গেলে এই রকমই হয়, ওদের অবস্থা তাই হয়েছে। দেশে নাকি দারুন সমস্যা মূল্যবৃদ্ধির, আমরা তো তাই বলি, তাইজন্যই আমরা প্রস্তাব এনেছি। ওঁরা বলছেন পশ্চিমবঙ্গে নাকি সাংঘাতিক অবস্থা। আপনারা একটু তথ্য দেবেন তো? চিৎকার করে তেল তেল বলা ছাড়া আর কিছু ই তো বলতে পারলেন না? আমি কিছু তথ্য দেব, অনুগ্রহ করে শুনবেন। মূল্যবৃদ্ধি সামগ্রিক ভাবে ভারতবর্ষে সর্বভারতীয় ভিত্তিতে দারুণ বেড়েছে। ১৯৭০-৭১ সালকে ভিত্তি বর্ষ ধরলে, গত বছর সেপ্টেম্বর মাসে পাইকারী মূল্য সূচক

ছিল ৩৮১.৫ আর এ বছর অর্থাৎ ১৯৮৭ সালের সেপ্টেম্বর মাসে সেটা বেড়ে হয়েছে ৪০৮। কত বেড়ে গেছে? এই সময়ে পশ্চিমবঙ্গে – দাম এখানে ওখানে নিশ্চয়ই বেড়েছে, বন্যার পরের দিন কাঁচা লঙ্কার দাম তো বাড়বেই, কাঁচা লঙ্কার গাছ জলে ডুবে গেলে আর দাম বাড়বে না? সব মিলিয়ে তো দাম বাড়েনি। ভারত সরকারের লেবার ব্যুরোর হিসাবে ফিন্যানসিয়াল এক্সপ্রেস ৫ সেপ্টেম্বর দিয়েছে টাকার দাম কোন জায়গায় কত? তাতে আমরা দেখছি, ভারতসরকারের লেবার ব্যুরোর হিসাবে ১৯৬০ সালকে যদি ভিত্তিবর্ষ ধরি তাহলে এবার জুলাই মাসে, ১৯৮৭ সালে, ১ টাকার দাম বোম্বে ১২.৯৪ পয়সা, দিল্লীতে ১৩.৩০ পয়সা, মাদ্রাজে ১৩.৭৬ পয়সা আর কলকাতায় সর্বভারতীয় অর্থনীতির মধ্যে থেকেই ১৪.১৮ পয়সা। ৪টি বড় শহরের মধ্যে কলকাতায় টাকার দাম একটু বেশী। কারণ, তার মানে জিনিস পত্রের দাম একটু কম। এই হচ্ছে হিসাব। তারপর বন্যার ফলে দারুণ নাকি জিনিসপত্রে দাম বেড়েছে। এই কথা মাননীয় সদস্য শ্রী দেব প্রসাদ সরকার এবং আরো কেউ কেউ বললেন। কিন্তু কোথায় কত বেড়েছে সেটা বললেন না। আমি এ ব্যাপারে একটু বলি, আমার কাছে তথ্য আছে। গত বছর সেপ্টেম্বর মাসে খোলা বাজারে চালের দাম ছিল কেজি প্রতি ৩ টাকা ৪৬ পয়সা, আর এ বছর ১৭ জুলাইয়ের আগে, ১৫ই জুলাই বন্যা হবার পরে কেজি প্রতি দাম ৩ টাকা ৪৭ পয়সা অর্থাৎ কেজিতে ১ পয়সা বেড়েছে। সারা ভারতে কত দাম বেড়েছে সেটা আপনারা দেখে নিয়েছেন। গত সেপ্টেম্বর মাসে ১ কেজি গমের দাম ছিল ২ টাকা ৮ পয়সা আর এবারে হয়েছে ২ টাকা ১৭ পয়সা, মাত্র ৯ পয়সা বেড়েছে। খোলাবাজারে চিনি গত বছর সেপ্টেম্বর মাসে ছিল ৬টাকা ৪৬ পয়সা আর এ বছর সেপ্টেম্বর মাসে হয়েছে ৬ টাকা ৪৩ পয়সা অর্থাৎ ৩ পয়সা কমেছে। গত বছর সেপ্টেম্বর মাসে নুনের দাম ছিল কেজি প্রতি ৮০ পয়সা আর এবারে হয়েছে ৮৩ পয়সা অর্থাৎ ৩ পয়সা বেশী। গত বছর সেপ্টেম্বর মাসে কেরোসিনের দাম ছিল ২ টাকা ৩১ পয়সা আর এবারে হয়েছে ২ টাকা ৩৩ পয়সা অর্থাৎ ২ পয়সা বেশী। এই তো জিনিসপত্রের দাম। আমরা দেখছি, গড় হিসাবে গত বছর ১৯৮৬ সালের সেপ্টেম্বর মাসে জিনিসপত্রের যে দাম ছিল এবার অর্থাৎ এই বছরে সেই তুলনায় জিনিসপত্রের দাম কিছু বাড়েনি। এক বছরে এমনিতেই তো দাম বাড়ে। সর্বভারতীয় ভিত্তিতে বর্তমান সময়ে বেড়েছে। আমাদের এখানে ১ পয়সা, ২পয়সা কোথাও কমেছে, কোথাও বেড়েছে। আমার তথ্য যদি ভুল হয় তাহলে আগামী ২৬ তারিখ, ২৭ তারিখে যে বিধানসভা আছে অনুগ্রহ করে তথ্য, পরিসংখ্যান দেবেন। পরিসংখ্যান নেই, তথ্য নেই, খালি গলাবাজি করা এই জিনিস কতদিন চলবে মহাশয়গণ? মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্য শ্রী সৌগত রায় ভাষণ দিয়ে চলে গেলেন, উত্তর শোনবার ধৈর্য নেই। তিনি বললেন, উৎপাদন বাড়লেই দাম কমবে। আমার জিজ্ঞাস্য, ভারত সরকারের সেই নীতি অনুসরণ করছেন তো? তিনি হিসাব দিলেন গমের রেকর্ড প্রডাকসন হয়েছে। ১ মে থেকে গণ বণ্টনে রেশনে দেবার গম, আই. টি. ডি. পি. এলাকায় ট্রাইবাল লোকেদের জন্য দেবার গম কুইণ্টালে ৫ টাকা বাড়িয়ে দিলেন কেন? উৎপাদনও বাড়লো, দামও বাড়লো।

চাল অনেক, চাল বিদেশে রপ্তানী হবে। গত পয়লা অক্টোবর, – পূজোর সময় – নবমী পূজোর দিন তাঁরা কুইনটাল প্রতি ১৩ টাকা দাম বাড়িয়ে দিলেন। এ্যাডমিনিস্টারড্ প্রাইসে উৎপাদন বাড়লে না'কি দাম কমে সাধারণ বাজারে, কিন্তু রাজীবজীর বাজার এ্যাডমিনিস্টারড্ প্রাইস বাড়লে দামও বাড়ে, এর নাম কংগ্রেস রাজত্ব। আজকে দেবপ্রসাদ বাবু এবং সৌগত বাবু বললেন অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে কিছু করা হচ্ছে না। আমরা জুন থেকে সেপ্টেম্বর এই ৪ মাসে ৮০০ অসাধু ব্যবসায়ীকে ধরেছি, সংবাদপত্রে বেরিয়েছিল, কত টাকার মজুত মাল ধরেছি, জানেন, তা হল – ৮ কোটি ৮৯ লক্ষ টাকার। আগামী ২৬ ও ২৭ তারিখে বিধান সভা আছে, অন্যান্য রাজ্যে বিহার, উত্তরপ্রদেশ কোন রাজ্যে কত টাকার মজুত মাল ধরা হয়েছে টেলেক্স পাঠিয়ে খবর নিয়ে আমাকে দিন না। ওসব অন্য রাজ্যে হয় না, আমাদের এখানেই হয়, সেজন্যই আপনাদের বড় কষ্ট, অসাধু ব্যবসায়ীদের ধরা হচ্ছে কেন? এই জিনিষ আমরা করেছি, করে যাব। এই জিনিষ আজকে সম্ভব হয়েছে তার কারণ পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের মাধ্যমে আমরা দাম কমিয়ে রাখতে পেরেছি। গণবণ্টন ব্যবস্থার দ্বারা আমরা চাল, গম, ভোজ্য তেল, চিনি, মশলা, কাপড় কাচা এবং গায়ে মাখা সাবান, ঘি, বিসকিট, মোম, দেশলাই ইত্যাদি দিচ্ছি। কটা কংগ্রেস শাসিত রাজ্য এতগুলি জিনিষ দিচ্ছে? আমরা বাজার থেকে কম দামে এইসব জিনিষগুলি দিচ্ছি। চাল, গম কেন্দ্র দেয়, কেন দেবেনা? যখন দেশ ভাগ করা হয়েছিল ভাল অংশ বিদেশের মধ্যে পড়ে গেল এবং যখন পাটের জমি চলে গেল তখন পণ্ডিত জহর লাল নেহেরু মহাশয় বলেছিলেন ধানের জমিকে পাটের জমিতে পরিণত করুন, চাল, গমের অভাব হলে অন্য রাজ্য থেকে দেব। তাই আমরা সেদিন থেকে এখানে পাটের চাষ করে তার দ্বারায় বিদেশী মুদ্রা আনার ব্যবস্থা করেছি। আজকে দরকারের সময় চাল, গম পাইনা, কোন জিনিষটা পাই? কেরোসিন পাই? আমাদের মাসে ৮০ হাজার মেট্রিক টন দরকার, তার মধ্যে ৫২ হাজার মেট্রিক টন পাই। সিমেন্ট ১ লক্ষ ৬০ হাজার টন দরকার, পাই ১ লক্ষ টন। সমস্ত জিনিষই কম পাই, তবু এর মধ্যে আমরা সামলে চলতে পারছি। গণবণ্টন ব্যবস্থার মাধ্যমেই এই জিনিষ সম্ভব হয়েছে। একটা জিনিষ দেখান, কোন জিনিষের দাম বেড়েছে? তেল? আমরা স্বীকার করছি, বিবৃতি দেওয়া হয়েছে, আপনারা ছুঁড়ে ফেলে দিয়েছেন, বিবৃতি বণ্টন হয়েছে, কাগজে ছাপাও হয়েছে। এই অবস্থা কেন সৃষ্টি হল? [illegible] কারা একথা আপনাদের শুনতে হবে। আজকে ভারত সরকার যখন বললেন যে, আমরা ১৮ হাজার মেট্রিক টন রেপসীড তেল দেব, আমরা দাম বেঁধে দিলাম। আমরা জানতাম বাজারের যা অবস্থা, সরষের তেলের ব্যবসায়ীরা তেল আনবে না, লুকিয়ে ফেলবে। ঐ ১৮ হাজার মেট্রিক টন রেপসীড আমরা গণবণ্টন ব্যবস্থার মাধ্যমে দেব ভেবেছিলাম, তা দিয়েছেন কোথায়? আমরা তো সে জিনিষ পাচ্ছি না। গত আগষ্ট মাসে ১৫ হাজার ....

( গোলমাল )

কথাটা আমাকে বলতে দেবেন তো? কথাটা শুনতে এত আপত্তি কেন?

[2.20 to 2.30 p.m.]

রেপসীড তেল ভারত সরকার আমাদের বরাদ্দ করেছেন আগষ্ট মাসে ১৫,০০০ মেট্রিক টন, পেয়েছি ১২,০০০ মেট্রিক টন; সেপ্টেম্বর মাসের

বরাদ্দ ১৮,০০০ মেট্রিক টন, পেয়েছি ১৫,০০০ মেট্রিক টন; অক্টোবরে দেবার কথা ২০,৫০০ মেট্রিক টন, আজকে ১৬ই অক্টোবর পর্যন্ত পেয়েছি মাত্র ১,৭০০ মেট্রিক টন। কাজেই কি করে তেল দেবো? আপনাদের একজনও এই কথা বললেন না? আমি এই তথ্য ছাপিয়ে বিলি করেছি, কিন্তু তারপরও তো আপনাদের একজনও বললেন না যে, হে মহামান্য ভারত সরকার, আমাদের তেল দিন! আমরা সরাসরি সরষের তেল আনতে চাই। অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগম এই তেল উত্তর প্রদেশ থেকে আনাবে। কিন্তু উত্তর প্রদেশের রাজীব গান্ধীর বসংবদ সরকার ফতোয়া জারী করেছেন যে, উত্তর প্রদেশ থেকে তেল আনা চলবে না। এটা তো বললেন না যে, এটা অন্যায়, এতে জাতীয় সংহতি বিনষ্ট হবে! অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধেও তো একটি কথা বললেন না! আসলে অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে আমরা ব্যবস্থা নিচ্ছি বলেই আপনাদের এই চীৎকার। এর আগের দিন যখন এই তেল নিয়ে কথা বলেছিলেন তখনও কি আপনারা ঐ অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে একটিও কথা বলেছিলেন? আমি বলতে চাই, সরষের তেল এবং সরষে দেশে আছে কারণ গত বছরের তুলনায় এই বছর সরষের উৎপাদন বেড়েছে।

( গোলমাল )

[ কংগ্রেস(আই) বেঞ্চ থেকে বেশ কিছু সদস্যকে এই সময় উঠে দাঁড়িয়ে কিছু বলতে দেখা যায় ]

**মিঃ স্পীকার :** আপনারা কেন গোলমাল করছেন? এই রকম করবেন না। হোয়াট ইজ দিস্?

**শ্রী নির্মল কুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে এইভাবে বলতে না দেওয়া হলে এরপর ওঁদেরও বলতে দেওয়া হবে না।

যে কথা বলছিলাম, সরষের তেলের ব্যাপারে উত্তর প্রদেশ সরকার বিধিনিষেধ আরোপ করেছেন, কিন্তু আমরা সরষের তেল আনতে চাই। এই ব্যাপারে ইতিমধ্যে আমি ভগতজীকে চিঠি দিয়েছি। আমাদের এখানে কয়লা উৎপাদন হয়, চা হয়; তাহলে আমরাও কি বলবো যে, এখান থেকে কয়লা যাবে না, চা যাবে না? এরফলে কি দেশের ঐক্য থাকবে, না কি সংহতি থাকবে? আজকে এই প্রশ্নের সরাসরি উত্তর শুনতে চাই, এর জবাব চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষ এখানে কোন তথ্য তুলে ধরতে পারেন নি, কিন্তু আমি বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে এখানে তথ্য তুলে ধরেছি এবং লেবার ব্যুরোর পরিসংখ্যানও এটাই প্রমাণ করে যে, অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে দ্রব্যমূল্য কম আছে। আজকে এটা সম্ভব হয়েছে আমাদের গৃহীত নীতির ফলে। আমি তাই বলতে চাই, আজকে এই তেল-সঙ্কটের বিরুদ্ধে আসুন একসঙ্গে সবাই মিলে এর মোকাবিলা করি। কিন্তু জানি, আপনারা সেই পথে যাবেন না, কারণ কোথায় আপনাদের টিকি বাঁধা আছে সেটা আমরা জানি এবং সেইজন্যই আজকে আপনারা অসাধু [illegible] বিরুদ্ধে কিছু বলছেন না। কাজেই ভূষি কেলেঙ্কারীর ঐতিহ্য যাঁদের তাঁরা যখন আমাদের খাদ্যনীতির সমালোচনা করেন তখন হাসি পায়। তাই দেবপ্রসাদ সরকার মহাশয় যে সংশোধনী এনেছেন তার বিরোধিতা করে আনিত প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** মিঃ সৌগত রায়, আমি একটি কথা আপনাকে জিজ্ঞাসা করি, আপনি যখন বক্তৃতা করছিলেন তখন কেউ কি আপনাকে ডিস্টার্ব করেছিলেন? কেউ ডিস্টার্ব করেন নি। হোয়াই আর ইউ ডিস্টার্বিং দি মিনিস্টার? এই রকম করলে ভবিষ্যতে আপনাকেও তো বক্তৃতা করতে দেবেন না ওঁরা। কাজেই এটা করবেন না।

(গোলমাল)

( এই সময় শ্রী প্রবুদ্ধ লাহাকে উঠে দাঁড়িয়ে কিছু বলতে দেখা যায় )

**মিঃ স্পীকার :** Mr. Laha, if you go on in this way I will take action against you. Don't disturb when an important debate is going on. You are making a childish affair.

( Noise )

Mr. Laha, if you don't have the patience to hear then you should not be here; you should be elsewhere.

**শ্রী নিরঞ্জন মুখার্জী :** স্যার, আজকে আমরা ৬ জন বিধায়ক ....

( গোলমাল )

( কংগ্রেস পক্ষের সদস্যরা একযোগে বলতে থাকেন )

**মিঃ স্পীকার :** আপনারা বসুন, বসুন।

**শ্রী নিরঞ্জন মুখার্জী :** আজকে এখানে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা হচ্ছে সেখানে আপনারা গোলমাল করছেন। আপনারা যে কি চান আমি

বুঝতে পারছি না। এটা একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব যে কথা আপনারাও বলেছেন সেখানে আপনারা এই ব্যবহার করছেন। দ্রব্যমূল্য বৃদ্ধি একটা বিরাট সমস্যা এবং এটা একটা জাতীয় সমস্যা। আমাদের পশ্চিমবাংলায় যদিও এটা আমরা অনেক পরিমাণে কণ্ট্রোল করেছি এবং আরো কণ্ট্রোল করার চেষ্টা করছি। সারা ভারতবর্ষ একটা দেশ, তার আমরা সকলেই ভাল চাই। আপনারা বিধানসভায় এই ব্যাপার নিয়ে আলোকপাত করবেন কোথায় তা না করে হৈ চৈ করছেন। আপনাদের মতো পার্টি, যারা গোটা ভারতবর্ষ চালাচ্ছে তাঁরা এইভাবে এই রকম গুরুত্বপূর্ণ প্রস্তাবের উপর এই রকম আচরণ করবেন এটা আপনাদের কাছ থেকে আশা করা যায় না। এখানে আমাদের খাদ্যমন্ত্রী এই প্রস্তাবের উপর আলোচনা করতে গিয়ে মোটামুটি তথ্য দিয়ে সব কিছু বলেছেন। আপনারা সরষের তেলের ব্যাপার নিয়ে অনেক কথা বলেছেন। আপনাদের তো [*****] স্বভাব, আপনারা তো কিছু বলেন না তেলটা আসবে কোথা থেকে?

( গোলমাল )

**মিঃ স্পীকার :** তেল লাগানো কথাটা বাদ যাবে। নিরঞ্জনবাবু বলছেন পশ্চিমবাংলার জনগণকে উনি তেল দেবেন, কংগ্রেস সদস্যদের তেল দেবেন না।

**শ্রী নিরঞ্জন মুখার্জী :** সকলকে তেল দিলে মনে হয় ভাল হ'ত। আমরা জানি আমাদের যা সম্পদ সেটা গোটা ভারতবর্ষের সম্পদ, গোটা দেশের সম্পদ। কৃষিমন্ত্রী এখানে সরষে উৎপাদনের ব্যাপারে বলেছেন। ওদের আমলে অর্থাৎ ১৯৭৬ সালে যে সরষে উৎপাদন হ'ত এখন অর্থাৎ ১৯৮৭ তার দ্বিগুন উৎপাদন হচ্ছে। যদিও আমরা জানি যা উৎপাদন হচ্ছে তা প্রয়োজনের তুলনায় কিছুই নয়। আমাদের এখানে প্রয়োজন প্রায় ১৬–১৭ লক্ষ টন, সেখানে আমরা উৎপাদন করতে পারছি ১০ লক্ষ টন। যদি আমরা লক্ষ্যমাত্রায় পৌছাতে চাই তাহলে অন্য খাদ্যশষ্য উৎপাদন কমিয়ে দিতে হয়। আমাদের যা জমি আছে তাতে এটা হয় না। মাননীয় মন্ত্রী মহাশয় ঠিকই বলেছেন আপনারা দেশটা ভাগ করলেন কেন? যাই হোক ভারতবর্ষটাকে আমরা গোটা ভারতবর্ষ হিসাবেই ধরি, আপনারা সেটা ধরেন না। তাহলে আমাদের অন্য ভাবে চিন্তা করতে হবে। সেই জন্য বারবার আমরা বলি ১৪টি নিত্যপ্রয়োজনীয় দ্রব্যকে কেন্দ্রীয় সসরকার ভরতুকি দিয়ে একই দামে সারা ভারতবর্ষে বিক্রয়ের ব্যবস্থা করুক। এই কথাটা আপনাদের গ্রহন করতে আপত্তি কোথায় এই কথা আপনারা দিল্লি গিয়ে বলতে পারেন না? সেই জন্য বলছি তো আপনাদের [****] স্বভাব। আমাদের কাজ এটা নয়। এই ব্যাপার নিয়ে আপনারা দিল্লিতে গিয়ে দরবার করতে পারেন না? এটা তো একটা সামান্য কাজ। বিদেশে ভরতুকি দিয়ে কেন্দ্রীয় সরকার ব্যবসাবাণিজ্য করছেন। দেশের গরীব মানুষের স্বার্থে কিছু টাকা ভরতুকি দিয়ে ন্যায্য দরে ১৪টি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য কেন্দ্রীয় সরকার বিক্রয় করতে পারেন না? দেশের গরীব মানুষ, সাধারণ মানুষ যাতে এই নিত্যপ্রয়োজনীয় দ্রব্য গুলি কিনতে পারে সেই দামে সরবরাহ করা হয় এটাই হ'ল আমার আসল কথা। এই দাবি আমরা এই প্রস্তাবের মধ্যে রেখেছি এবং এটাই হ'ল আমাদের মূল কথা। আমাদের খাদ্যমন্ত্রী মহাশয় তথ্য দিয়ে সব কিছু বলেছেন, এর পরে আর বেশী কিছু ব্যাখ্যা দেওয়ার প্রয়োজন নেই। আমাদের দেবপ্রসাদ সরকার মহাশয় যে কোথায় অবস্থান করেন সেটা বোঝা মুসকিল। জয়ন্ত বিশ্বাস মহাশয় ঠিকই বলেছেন উনি আস্তে আস্তে দক্ষিন–বঙ্গের একটা ভগ্নাংশে গিয়ে পৌছেছেন। এখন কংগ্রেস যা বলতে পারে না তার চেয়ে বেশী তিনি বলতে সুরু করেছেন আমি এই প্রস্তাবের উপর ওনার এই সংশোধনীর বিরোধিতা করছি। আমি এই প্রস্তাব রাখছি এবং আপনাদের কাছে আবেদন করছি এই প্রস্তাবকে আপনারা সর্বান্তঃকরণে গ্রহন করুন।

[2.30 to 2.40 p.m.]

**মিঃ স্পিকার :** আমি এখন সংশোধনী ভোটে দিচ্ছি। In para 3 for the words begining with "পশ্চিমবঙ্গ সরকার প্রয়োজনকালে" in line 2 and ending with "আছে" in the last line the following words be substituted:

"এই অর্থনৈতিক কাঠামোগত সীমাবদ্ধতার মধ্যেও সঠিক বাম ও জনমুখী দৃষ্টিভঙ্গী নিয়ে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে সমগ্র অবস্থাটিকে মোকাবিলা করার জন্য যে ভাবে এগিয়ে আসা উচিৎ ছিল সেকাজে এই সরকার ব্যর্থ হয়েছে। এই রাজ্যে সরষের তেল এবং অন্যান্য ভোজ্য তেল সহ বিভিন্ন নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের আকাশ ছোঁয়া মূল্যবৃদ্ধি এমনকি নিদারুণ বন্যা পরিস্থিতিতে বিপর্যস্ত মানুষের অসহায় অবস্থার সুযোগ নিয়ে যেভাবে এই রাজ্যের অসাধু ব্যবসায়ী ও কালোবাজারীরা নির্বিবাদে এই রাজ্যে জিনিষপত্রের দাম বাড়িয়ে অবাধে মুনাফা লুটে চলেছে তার দ্বারা একথাই প্রমানিত হচ্ছে যে রাজ্যের বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের অনুরূপ এই রাজ্যে মূল্যবৃদ্ধি রোধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে সম্পূর্ন ব্যর্থ" In the last para for the words begining with "১৪টি নিত্যপ্রয়োজনীয় দ্রব্য" in line 1 and ending with বিক্রয়ের ব্যবস্থা করা হোক" in the last line the following words be substituted –

"খাদ্যদ্রব্য সহ সমস্ত নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের খুচরা ব্যবস্থা সহ সামগ্রিক রাষ্ট্রীয় বাণিজ্য চালু করা হোক এবং সাথে সাথে এই সভা আরও দাবী করছে যে প্রস্তাবিত রাষ্ট্রীয় বাণিজ্য চালু হওয়ার পূর্বে অন্তর্বর্তীকালীন সময়ে এই রাজ্যে মূল্যবৃদ্ধি প্রতিরোধের উদ্দেশ্যে রাজ্য সরকার বর্তমান আপোষরকার নীতি পরিত্যাগ করে অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণে সক্রিয় হোক।" was then Put and a.Division taken with the following result —

NOES 94

Abul Basar, Shri
Abdul Quiyom Molla, Shri
Abdus Sobhan Gazi, Shri
Adak, Shri Kashinath
Adak, Shri Netai Charan
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Basu, Shri Subhas
Bauri, Shri Madan
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Buddhadeb
Biswas, Shri Benoy Krishna
Biswas, Shri Jayanta Kumar
Bose, Shri Nirmal Kumar
Chakrabarty, Shri Ajit
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Anjan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shrimati Santi
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Santasri
Choudhuri, Shri Subodh
Choudhuri, Shri Subhendu
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Sibendranarayan
Das, Shri Binod
Das Gupta, Shrimati Arati
De, Shri Bidhuti Bhusan
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Narenda Nath
Duley, Shri Krishna Prasad
Ghatak, Shri Santi Ranjan
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Satyendranath
Ghosh, Shri Susanta
Ghosh, Shri Tarapada
Goppi, Shrimati Aparajita
Ghoswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Habib Mustafa, Shri
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Kumar, Shri Pandab
Let. Shri Dhirendra
Mahato, Shri Bindeswar
Mahato, Shri Satya Ranjan
Maity, Shri Bankim Behari
Majumdar, Shri Sunil Kumar
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mamtaz Begum, Shrimati
Minj, Shri Prakash
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Shashanka Sekhar
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shrimati Mamata
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Omar Ali, Dr.
Oraon, Shri Sukra
Pakhira, Shri Ratan Chandra
Patra, Shri Amiya
Pradhan, Shri Prasanta Kumar
Rai, Shri H. B.
Rai, Shri Mohan Singh
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Naramada
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Hemanta
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Nayan Chandra
Sarkar, Shri Sunil
Satpathi, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Deb Ranjan
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Dipak
Sen Gupta, Shrimati Kamal
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Sinha, Shri Santosh Kumar

Sk. Jahangir Karim, Shri

Soren, Shri Khara

Tudu, Shri Bikram

**AYES 2**

Purkait, Shri Prabodh

Sarkar, Shri Deba Prasad

**ABSTENTIONS**

A.K.M. Hossan Uzzaman, Shri

**The Ayes being 2 and the Noes 94 the ammendments were lost.**

The motion of Shri Niranjan Mukherjee that **এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে নিত্যব্যবহার্য দ্রব্যের মূল্য দেশব্যাপী ক্রমাগত বেড়ে চলেছে এবং তার ফলে সাধারণ মানুষের পক্ষে জীবনযাত্রা নির্বাহ কঠিন হয়ে পড়েছে;**

**এই সভা আরও লক্ষ্য করছে যে কেন্দ্রীয় সরকারের অনুসৃত ভ্রান্ত নীতি কেন্দ্রীয় বাজেটে ক্রমবর্ধমান ঘাটতি ও তজ্জনিত অতিরিক্ত কাগজের নোট বাজারে ছাড়া, দেশী-বিদেশী ঋণ গ্রহণ ও ঋণ বাবদ প্রদত্ত সুদের পরিমাণ প্রচণ্ডভাবে বৃদ্ধি, কেন্দ্রীয় সরকার কর্তৃক 'প্রশাসনিক মূল্য' পদ্ধতির দ্বারা চাল, গম, চিনি, কেরোসিন তেল, পেট্রোল, ডিজেল, কয়লা প্রভৃতির ক্রমাগত দামবৃদ্ধি, খরা ও বন্যা পরিস্থিতি নিয়ন্ত্রণে কেন্দ্রীয় সরকার, কর্তৃক উপযুক্ত ব্যবস্থা গ্রহণে ব্যর্থতা এবং অসৎ [illegible] মুনাফাবাজি নিয়ন্ত্রণে কেন্দ্রীয় সরকারের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে অনীহা প্রভৃতির ফলেই এইরূপ মূল্যবৃদ্ধি হচ্ছে; এই সভা আরও লক্ষ্য করছে যে যদিও পশ্চিমবঙ্গের অর্থনীতি সমগ্র ভারতীয় অর্থনীতির অবিচ্ছেদ্য অঙ্গ তথাপি পশ্চিমবঙ্গ সরকার প্রয়োজনকালে সম্ভবমত ব্যবস্থা গ্রহণের ফলে এ রাজ্যে মুল্যবৃদ্ধির হার কম এবং এ রাজ্যের বিস্তীর্ণ এলাকায় ব্যাপক বন্যা হওয়া সত্ত্বেও সরকার কর্তৃক গণবন্টন ব্যবস্থার উপর সম্যক গুরুত্ব আরোপ অসাধু [illegible] গ্রেপ্তার ও বিপুল পরিমাণ মাল আটক এবং পশ্চিমবঙ্গ মুনাফা বিরোধী আইন ১৯৫৮ অনুযায়ী সরষের তেলের দাম বেঁধে দেওয়ার ফলস্বরূপ এই রাজ্যের গ্রাম ও শহরে খাদ্যদ্রব্য ও অন্যান্য [illegible] দ্রব্য বন্টন স্বাভাবিক আছে;**

**এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে যে দ্রব্যমূল্য নিয়ন্ত্রণ করার জন্য ১৪টি নিত্য প্রয়োজনীয় দ্রব্যকে কেন্দ্রীয় সরকারের ভরতুকি দিয়ে একই দামে সারা ভারতে বিক্রয়ের ব্যবস্থা করা হোক।** Was then put and a division taken with the folliwing result:

**AYES 99**

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Adak, Shri Kashinath

Adak, Shri Netai Charan

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Basu, Shri Subhas

Bauri, Shri Madan

Bera, Shri Pulin

Bhattacharya, Shri Buddhadeb

Biswas, Shri Benoy Krishna

Biswas, Shri Jayanta Kumar

Bose, Shri Nirmal Kumar

Chakrabarty, Shri Ajit

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shri Gour

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimmati Nirupama

Chattopadhyay, Shri Sadhan

Chattopadhyay, Shrimati Sandhya

Chattopadhyay, Shri Santasri

Choudhuri, Shri Subodh

Choudhuri, Shri Subhendu

Chowdhury, Shri Bansa Gopal

Chowdhury, Shri Sibendranarayan

Das, Shri Binod

Das Gupta, Shrimati Arati

De, Shri Bibhuti Bhusan

Dey, Shri Lakshmi Kanta

Dey, Shri Narenda Nath

Duley, Shri Krishna Prasad

Ghatak, Shri Santi Ranjan

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Satyendranath

Ghosh, Shri Susanta

Ghosh, Shri Tarapada

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas

Guha, Shri Kamal Kanti

Habib Mustafa, Shri

Haldar, Shri Krishnadhan

Hazra, Shri Haran

Hira, Shri Sumanta Kumar

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Kumar, Shri Pandab

Let. Shri Dhirendra
Mahato, Shri Bindeswar
Mahato, Shri Satya Ranjan
Maity, Shri Bankim Behari
Majumdar, Shri Sunil Kumar
Malik, Shri Sreedhar
Mallick, Shri Siba Prasad
Mamtaz Begum, Shrimati
Minj, Shri Prakash
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Shashanka Sekhar
Mondal, Shri Sudhansu Sekhar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shrimati Mamata
Mukherjee, Shri Manabendra
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Maheswar
Omar Ali, Dr.
Oraon, Shri Sukra
Pakhira, Shri Ratan Chandra
Patra, Shri Amiya
Pradhan, Shri Prasanta Kumar
Rai, Shri H. B.
Rai, Shri Mohan Singh
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Naramada
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Hemanta
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Nayan Chandra
Sarkar, Shri Sunil
Satpathi, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Deb Ranjan
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Dipak
Sen Gupta, Shrimati Kamal
Seth, Shri Lakshman Chandra
Shish Mohammad, Shri
Sinha, Shri Prabodh Chandra
Sinha, Shri Santosh Kummar
Sk. Jahangir Karim, Shri
Soren, Shri Khara
Tudu, Shri Bikram

**NOES 20**

Bandyopadhyay, Shri Sudip
Banerjee, Shri Amar
Banerjee, Shri Mrityunjay
Basu Shri Supriya
Basu Mallick, Shri Suhrid
Bhunia, Dr. Manas
Chattopadhyay, Shri Debi Prasad
Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Laha, Shri Prabuddha
Majumdar, Shri Apurbalal
Mannan Hossain, Shri
Mukhopadhyay, Shri Subrata
Naskar, Shri Gobinda Chandra
Pahan, Shri Khudiram
Poddar, Shri Deokinandan
Rahaman, Shri S. M. Fuzlur
Roy, Dr. Sudipta
Roy, Saugat
Singh, Shri Satya Narayan

**ABSTENTIONS**

A.K.M. Hossan Uzzaman, Shri
Purkait, Shri Prabodh
Sarkar, Shri Debaprosad

The Ayes being 99 and the Noes 20 the motion was carried.

**শ্রীমতী আরতি দাশগুপ্ত :** মাননীয় স্পীকার স্যার, আমি আমার প্রস্তাব পড়বার আগে একটি কথা বলে নিচ্ছি। আপনি জানেন যে, গোটা পৃথিবীতে যত আমাদের ট্রেড ইউনিয়ন সংগঠন আছে তারা একটা প্রস্তাব নিয়েছে। সেই প্রস্তাবের পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গে যতগুলি সেন্ট্রাল ট্রেড ইউনিয়ন আছে তাতে আমরা বসেছিলাম এবং বসবার পরে আমরা একটা সর্বসম্মতিক্রমে প্রস্তাব নিয়েছি। সেই প্রস্তাবের পরিপ্রেক্ষিতে এই প্রস্তাব আমি আপনার কাছে আনু[illegible] রাখছি।

Sir, I beg to move that

"This house highly appreciates and approves the joint proposal put by the Soviet and American delegates at the World Peace Conference held in Tokyo on August 1-3, 1987 for observing a programme of Global Peace Wave at 12 noon on the 24th October, 1987 – the U. N. Foundation Day against Nuclear War and for Peace;

This House, therefore, appeals to all the working people and the people in general of this State to act according to the aforesaid call for observing stoppage of work for 2 minutes on the 24th October 1987 at 12 noon as a programme of Global Peace Wave to strengthen the struggle against Nuclear War and for peace for the survival of the entire huminity;

This house also appeals to the State Government to come forward for the success of the Programme."

[2.40 to 2.50 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, আমি জানি যে এই হাউসে এই প্রস্তাবের বিরোধীতা করার মত কেউ নেই। তাহলেও আমি আমার বক্তব্য বলার যে অধিকার আছে, সেটা এখানে এখন না বলে আমি পরে বলব বলে ঠিক করেছি। আমাদের যারা যারা একসঙ্গে এই প্রস্তাব নিয়েছি তাদের নামগুলি এর মধ্যে আছে; আপনারা দেখবেন। আমি আশা করব এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে এখানে গৃহীত হবে, ধন্যবাদ।

**শ্রী দেবী প্রসাদ চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভার মাননীয়া সভ্যা শ্রীমতী আরতি দাশগুপ্ত যে প্রস্তাব বিভিন্ন দলের এবং বিভিন্ন কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে আমাদের সামনে রেখেছেন তা খুবই গুরুত্বপূর্ণ এবং সময়োপযোগী। আমাদের সকলের আন্তরিক সমর্থন এই প্রস্তাবের পিছনে রয়েছে। আজকে পৃথিবীতে ছোটবড় নানা সমস্যার কথা, ছোটবড় নানা জায়গা থেকে, দেশ থেকে, এমন কি আন্তর্জার্তিক সংস্থা থেকে বলা হচেচ্ছ কিন্তু যে সমস্যাটা প্রত্যেক মানুষকে, প্রত্যেক পরিবারকে, প্রত্যেক শ্রেণীকে [illegible] তাবিত করছে এবং যে সমস্যার সমাধান না করলে আমাদের অশান্তি, অসুবিধা এবং দারিদ্র্য ভবিষ্যৎ বংশধরদের আচ্ছন্ন করবে ক্ষতি করবে সেটা হ'ল আজকে যুদ্ধের উত্তেজনা, যুদ্ধের প্ররোচনা ও যুদ্ধের প্রস্তুতি দুঃখের বিষয় হ'ল যে এই যুদ্ধ তো সারা বিশ্বজুড়ে হচ্ছে, যেমন এই শতাব্দীতে দুইবার হয়ে গেছে। সেটা স্থানীয় হোক কিংবা দেশে দেশে যে একাধিকবার হচ্ছে তার সঙ্গে আমরা এতই একাত্ম হয়ে গেছি – যেন এতেই আমরা অভ্যস্ত হয়ে গেছি। এবং এটাকে আমরা আমাদের মনের গভীরে মেনে নিয়েছি যে, যেন এমনটাই চলতে থাকবে। অর্থাৎ এই যুদ্ধ প্রস্তুতি প্ররোচনা এবং তার জন্য যে ব্যয় বলা যায় অপব্যয় হয়ে চলেছে তার সঙ্গে কোথাও যেন আমরা আমাদের অবচেতনায় সমর্থন জানিয়ে বসে আছি। আমরা যদি হিরোসিমার দিকে তাকিয়ে দেখি কিংবা আমরা যদি নর্মান্ডি উপকূলের দিকে তাকাই ১৯৪৪ সালে মার্কিন ব্রীটিশ অবতারনায় হাজার হাজার মানুষের মৃত্যু দেখি। অথচ ১৯৪২ সালে ওরেল স্মালেনার্স ফ্রন্টের হাজার হাজার সোভিয়েত সৈন্যের মৃত্যুতে, ফ্যাশিষ্ট বাহিনীর আক্রমণে প্রথম প্রতিহত হতে দেখি, তখন আমাদের মনে হয় যুদ্ধ একটা ভয়াবহতা পেয়েছে। তা না হ'লে যে অঘোষিত যুদ্ধ চলছে, যা অবিশ্বাস্য ব্যয়ের দরুণ পৃথিবীর নানা দেশ দরিদ্র হচ্ছে, তথাকথিত ধনী দেশ দরিদ্র হচ্ছে, আমাদের মত দরিদ্র দেশে এতে আরো দরিদ্র হচ্ছে। আমাদের থেকেও যারা বেশি দরিদ্র তারা দারিদ্র্যের নিম্নতম স্তরে নেমে যাচ্ছে। যখন শান্তির আলোচনা হয় তখন আমরা এইসব কথা বলি কিন্তু সেই আলোচনার পর যখন আমরা দেশে ফিরি, আমরা যখন সরকারে অংশগ্রহণ করি বা বিরোধিতা করি তখন আমরা অনেক বিষয়ের ভীড়ে সেই গুরুত্বপূর্ণ বিষয় ভুলে যাই। আমরা ভুলে যাই আমাদের [illegible] আদর্শ, অর্থনৈতিক আদর্শ। মূলতঃ যে ৩টি লক্ষ্য মুক্তি,মৈত্রী প্রগতি তা শান্তি না হলে হয় না। মানুষের সর্ব নিম্ন মুক্তি সেটা গান্ধীজীর স্বরাজের আদর্শবলে, জাতীয় মুক্তি বা ব্যক্তি জীবনে স্বরাজ বলে বা মার্কসের ভাষায় this is consciousness human kind consciousnes মনুষ্য জাতির চেতনা, মানব জাতির কনসাসনেস। সেটা মুক্তির সময়ে ব্যাপক রূপায়নে জাতির সামনে, শ্রেনীর সামনে, ধর্মের সামনে মানুষের যে মুক্তি তা শান্তিপূর্ণ পরিবেশে না হলে মানুষ কখনও তা উপলব্ধি করতে পারেনা। মানুষের মধ্যে মানুষের মৈত্রী কখনও হয়না যদি ঘোষিত বা অঘোষিত যুদ্ধ থাকে। আমরা ৫ দশকে শুনেছি ঠাণ্ডা লড়াই, ছয়ের দশকে শুনেছি গরম লড়াই। যদিও ব্যবস্থাটা ছিল জাতীয়, কিন্তু আন্তর্জার্তিক তাৎপর্য তার যে ছিল তা সকলেই জানেন। আজও লোকাল ওয়ার যাকে বলে তা পৃথিবীর একাধিক জায়গায় চলছে। বিশেষ করে ইরাক, ইরানে চলছে। ফলে ইরাক, ইরানের তেল বা গোটা আরব দুনিয়ার তেল, বলা যেতে পারে ওপেকের তেল দিয়ে কোটি কোটি গরিব মানুষের উন্নতি হতে পারতো, দারিদ্র্য কমান যেতে পারতো। কিন্তু তা না হয়ে তা সমরাস্ত্রে ব্যয় হচ্ছে। অথচ বুদ্ধিজীবীরা বলেন আজকের যুদ্ধ প্রস্তুতি যুদ্ধের জন্য নয়, এটা কূটনৈতিক Arms are meant for diplomatic bargaining, not for victory or inflicting defeat. সুতরাং এটা বার্গেনিং কাউন্টার, এটা সেলিং বা বায়িং কাউন্টার নয়। ১৯৪৫ সালের পর থেকে দেখছি সারা জায়গায় শুধু পলিটিক্যাল বার্গেনিংয়ের জন্য যে যুদ্ধ বা প্রস্তুতি হচ্ছে তাতে কোটি কোটি টাকা ব্যয়িত হচ্ছে। এর ফলে মানুষের মুক্তির পথে বাধা সৃষ্টি হচ্ছে, মৈত্রী বিঘ্নিত হচ্ছে, প্রগতি ব্যাহত হচ্ছে। আগষ্ট মাসের ১ বা ৩ তারিখে টোকিও সম্মেলন থেকে শুনেছি যেখানে পৃথিবীর সবচেয়ে শক্তিধর ২ টি দেশ সোভিয়েট ইউনিয়ন এবং মার্কিন যুক্তরাষ্ট্রের প্রতিনিধিরা মিলেছিলেন এবং যে ঘোষনা করেছিলেন তা অত্যন্ত সময়োপযোগী হয়েছিল। ভারতবর্ষে যারা বাস করে তাদের কাছে এই ঘোষণা খুববেশি তাৎপর্যপূর্ণ

ছিল এজন্য যে ভারতের মুক্তিযুদ্ধ আসলে সারা পৃথিবীর শান্তির উদ্দেশ্যে। ১৯১৭ সালে বলশেভিক বিপ্লবের পর গান্ধীজী লেনিনকে বার্তা পাঠিয়ে বলেছিলেন নূতন যুগের সূচনা হল রুশ বিপ্লবের দ্বারা এবং আশাকরি এর দ্বারা পৃথিবীতে একদিন শান্তি আসবে। এটা খুবই তাৎপর্যপূর্ণ যে রুশ বিপ্লবকে তিনি শান্তির একটা বিশেষ পদক্ষেপ বলে মনে করেছিলেন।

[2.50 to 3.00 p.m.]

১৯২৭ সালে মতিলাল নেহেরু জহরলাল নেহেরু যখন রুশ দেশ ভ্রমণে যান ফিরে এসে তাঁরা একটা ছোট্ট পুস্তিকা লেখেন, তাতে মনে করেন শান্তির জন্য একটা রাজ্য তৈরী হচ্ছে, বিশ্ব শান্তিতে এটা বিরাট একটা পদক্ষেপ। সুরেন্দ্রনাথ ঠাকুর মহাশয় [illegible] লক্ষ্মী লাভ বলে একটা গ্রন্থ লিখেছিলেন, এক সময় আমরা ছোটবেলায় পড়েছি ৪/৫ দশকে, এখন সেই গ্রন্থটা আমি দেখিনা, পুনর্মুদ্রণ হয়েছে বলে জানি না, রুশ দেশের কথা তিনি বলেছিলেন। উল্লেখযোগ্য রাশিয়ার চিঠির সম-সাময়িককালে তিনি এই গ্রন্থ রচনা করেছিলেন এবং রবীন্দ্রনাথও রুশ দেশে যে শান্তি লাভ হচ্ছে এটা লক্ষ্য করেছিলেন। বিশেষ স্মরণীয় যে এই সময় আমরা সাম্রাজ্যবাদের পায়ের তলায় পিষ্ট, আমরা সেই সময় চাইছিলাম মুক্তি, সেই সময় একটা জাতি বিপ্লবের মধ্যে মুক্তি লাভ করছে, তাঁদের পন্থা আমাদের পক্ষে গ্রহণযোগ্য না হলেও তাঁদের লক্ষ্য ছিল আমাদের লক্ষ্য থেকে অভিন্ন। সেজন্য ১৯৩৬ সালে ফ্যাসিষ্ট ফ্র্যাংকো যখন রাষ্ট্র ক্ষমতা দখল করলেন তখন আরো সকল প্রগতিশীল মানুষের সঙ্গে কংগ্রেসের নেতা জহরলাল নেহেরু অন্যরা ঘোষণা করেছিলেন যে আমরা শান্তির পক্ষে। এশিয় সম্মেলনের যে ৪০ বছর সম্প্রতি দিল্লীতে পালিত হল ১৯৪৭ সালে সেই এশিয় কন্ফারেন্সে আমরা কি আলোচনা করেছিলাম আমাদের জাতীয় কংগ্রেস জাতির প্রতীক হিসাবে, শুধু একটা দলের প্রতিধ্বনি হিসাবে নয়, শান্তির কথা বলেছেন। বান্দুং সম্মেলনে যখন জাফরুল্লা খাঁ, ডালেসের শিষ্যরা রোমোলের পাঁচশীলকে ভেঙ্গে শীল করছিল, সরকারীভাবে সেই প্রস্তাব পাশ হয়েছে, বান্দুংএ পাঁচশীল পাশ হয়নি, পাঁচশীল পরবর্তী আমলে নেহেরু চৌ এন লাই-এর আমলে হয়েছে, তাও শান্তির পক্ষে একটা বড় পদক্ষেপ। এই বড় পদক্ষেপগুলি যে দেশ থেকে এসেছিল, যে দেশের ইতিহাস থেকে উৎসারিত হয়েছিল সেই দেশ হয়ত মার্কিনযুক্ত রাষ্ট্রের মত শক্তিধর নয়, রুশ দেশের মত শুধু শান্তির লক্ষ্যে তাদের অভিযান শান্তির লক্ষ্যে তাদের অগ্রগমন গত একশো বছর ধরে লক্ষ্য করবার মত। আজকে আমরা সব সময় বলি জাস্ট ওয়ারল্ড ইকনমিক অর্ডারে যে, যেন গরীব দেশ আর গরীব না হয়, গরীব দেশরা যেন বাধ্য না হয় ধনী দেশগুলিকে তাদের টাকায় সম্পদ বিক্রি করতে, তারা যেন তাদের উৎপন্ন দ্রব্য বিশেষ করে কৃষিজাত খনিজ দ্রব্যের মূল্য পায়। কিন্তু আমরা দেখছি সেখানে ঐক্যমত নেই—না আনট্যাডে, না গ্যাটে, কোথাও নেই। এমনকি ইউনেসকোয় যেখানে বিদ্যা শিক্ষায় বিজ্ঞান শিক্ষায় শান্তি একটা বড় লক্ষ্য সেখানে আমরা দেখছি রাজনীতিতে বিভক্ত। আমরা দেখছি যে এশিয়া এবং আফ্রিকা দেশগুলি একত্র হয়ে যাকে চাইছে সেখানে তাকে সেক্রেটারী জেনারেল, ডাইরেক্টর জেনারেল করা যাচ্ছে না। আজকে তাই এই যে শান্তির প্রস্তাব আমাদের কাছে আনুষ্ঠানিকভাবে আনা হয়েছে আমি মনে করি এটা সত্যই খুব গুরুত্বপূর্ণ। ১৯৫৬ সালে যখন রুশ দেশ থেকে বলা হয়েছিল পিসফুল কো-এগজিস্টেন্সের কথা তখন খুব সাবেক পন্থী অনেক বামপন্থী বন্ধুরা বলেছিলেন এটা ক্যাপিচুলেশানের যুগ, ক্যাপিচুলেশানিজম টু ক্যাপিট্যালিজম। আমরা ষাটের দশকে শুনি শুধু পিসফুল কো-এগজিস্টেন্স নয়, দরকার রয়েছে মিনিংফুল কো-অপারেশনের পিসফুল কো-এগজিস্টেন্স থেকে মিনিংফুল কো-অপারেশানএ, মিনিংফুল কো-অপারেশান থেকে বাইল্যাটারাল নেগোসিয়েশনে, বাইল্যাটারাল নেগোসিয়েশান থেকে মাল্টিল্যাটারাল নেগোসিয়েশানে। আমরা দশকে দশকে দেখছি দ্বিতীয় বিশ্বযুদ্ধের পরে মানুষের স্বার্থে, শান্তির স্বার্থে আজকে সকল দেশ তার রাজনৈতির লক্ষ্যে বা রাজনৈতিক দর্শন যাই হোক না কেন সেই দিকে এগুচ্ছে এটা খুব লক্ষ্য করবার বিষয়। কাজেই গর্বাচব শান্তির জন্য যে উদ্যোগ নিচ্ছেন সেটা অফেনসিভ, অনেকে বলেন পিচ্ অফেনসিভ। আমি নিজে এই ভাষা ব্যবহার করতে চাই – টেকিং দি অফেনসিভ অব পিস টু দি ক্যাম্প অব অপোনেনটস্ রাগ করে মাঝে মাঝে বলি, এনিমি। যে প্রস্তাব টোকিওতে হয়েছে সেই প্রস্তাব অনুমোদন করবার জন্য এই বিধানসভায় আমাদের কাছে এসেছে। আমি মনে করি এই প্রস্তাব অত্যন্ত সাধু, এই প্রস্তাব আমার মতে শান্তির প্রকাশ এবং প্রতীক। এই প্রসঙ্গে গান্ধীজীর ভাষা আমার মনে পড়ে। শান্তি প্রথম, প্রধান এবং মূলতঃ এটা রাজনীতি থেকে আসেনি। শান্তি হল মানুষের মনে একটা আধার যে সমস্ত মানুষের মনে শান্তি নেই, কামনা নেই, যে সমস্ত মানুষ তাদের মনকে শান্তির আধার করতে চায়না তাদের শান্তি প্রাপ্য হতে পারেনা। রাজনৈতিক মানুষ, রাষ্ট্র যে সমস্ত কাজ করছে, কৃষক, শ্রমিক, নাগরিকরা যে সমস্ত কাজ করছে—সবচেয়ে গুরুত্বপূর্ণ হল ব্যক্তি, মানুষ। সে যেন শান্তির জন্য ভাবে, শান্তির জন্য লেখে, শান্তির জন্য গান গায়, শান্তির জন্য বেঁচে থাকে শান্তি একটা রাজনৈতিক শ্লোগান নয়। শান্তি একটা বাঁচার ধরণ, মূল্য-বোধের প্রকাশ। আমি মনে করি আমার মনে যে ভাব রয়েছে সেটা এই প্রস্তাবের মধ্যে অন্তর্নিহিত রয়েছে। আনুষ্ঠানিকভাবে ২৪শে অক্টোবর বেলা ১২ টার সময় যে কর্মসূচী পালন করার কথা বলা হয়েছে এবং যেটা এই প্রস্তাবের মধ্যে রয়েছে সেটা আমরা পালন করব। এই কর্মসূচীটুকু খুবই সাংকেতিক, কিন্তু এর পশ্চাৎবর্তী মনোভাব আসল গুরুত্বপূর্ণ। এই প্রস্তাব আমি ব্যক্তিগতভাবে, আমরা দলের পক্ষ থেকে, নেতৃত্বের পক্ষ থেকে বিশ্বাস করি। সাম্প্রতিককালে রাজীব গান্ধীর পক্ষ থেকেও নানা জায়গায় শান্তির স্বপক্ষে বলা হচ্ছে। কিছুদিন আগে গর্বাচবের সঙ্গে রাজীব গান্ধীর ওই দেশে যে সমস্ত কথা হয়েছে সেটা শান্তির স্বপক্ষে। যেটা কাউকে বিচলিত করেনি এবং করা উচিৎও নয়। আমি আমার দলের পক্ষ থেকে, সকলের পক্ষ থেকে এই সাধু প্রস্তাবের প্রতি সমর্থন জানাই এবং আমাকে বলবার সুযোগ দিয়েছেন বলে মাননীয় স্পীকার মহাশয়কে ধন্যবাদ জানিয়ে বক্তব্য শেষ করছি।

3.00 to 3.10 p.m.]

**শ্রী সত্যেন্দ্র নাথ ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শান্তি সম্পর্কে যে প্রস্তাব শ্রীমতী আরতী দাসগুপ্ত মহাশয়া তুলেছেন এবং যে প্রস্তাব সমস্ত দলমত নির্বিশেষে গ্রহণ করেছেন সেই প্রস্তাবকে আমি পূর্ণ সমর্থণ করে দু একটি কথা বলতে চাই। শান্তির বাণী যে দিন মানুষের সভ্যতার বিকাশ ঘটেছে, যে দিন থেকে আমরা সংস্কৃতির কথা জানতে পেরেছিলাম সেই দিন থেকে শান্তির বাণী সারা দুনিয়ার মহা মানবরা প্রচার করতে সুরু করেছিলেন।

এই ভারতবর্ষের মাটিতে জন্ম গ্রহণ করে গৌতম বুদ্ধ সেই বাণী প্রচার করেছিলেন। কাজেই আজও এ বাণী প্রচার করার প্রয়োজনীয়তা রয়েছে এবং আমি মনে করি ভারতবর্ষে এই বাণী প্রচার করার দিন শেষ হবে না। কাজেই আগামী ২৪শে অক্টোবর বেলা ১২টার সময় যে দু মিনিট নিরবতা পালন করার জন্য যে বিরাট প্রস্তাব করা হয়েছে তা আজকে আমাদের সর্ব সাধারণের মধ্যে প্রচার করা উচিত। এ সম্পর্কে আমি বলবো সমস্ত দলমত নির্বিশেষে যাতে এই প্রস্তাব কার্যকরী হয় সেজন্য সসকলেরই চেষ্টা করা উচিত। আমি পশ্চিমবঙ্গ সরকারকে বলবো এই প্রস্তাব শুধু টিভি বা রেডিও-র মাধ্যমে নয়, বিভিন্ন সভা সমিতি মিটিং ইত্যাদির মাধ্যমে দিয়ে এটা প্রচার করার তাঁরা চেষ্টা করবেন। শান্তির জন্য দুনিয়ার সমস্ত মানুষ উদ্যোগী হয়েছেন। আজকে পৃথিবীর মানুষ বিশেষ করে শ্রমজীবী মানুষ তৃতীয় বিশ্ব যুদ্ধের আশঙ্কায় আতঙ্কিত সন্ত্রস্ত ভীত। ইতিহাস বলছে প্রথম বিশ্বযুদ্ধ আরম্ভ হয়েছল রাইফেল বন্দুক নিয়ে এবং সেই যুদ্ধ শেষ হয়েছিল ট্যাঙ্ক দিয়ে। পরবর্তীকালে দ্বিতীয় বিশ্বযুদ্ধ আরম্ভ হোল ট্যাঙ্ক বাহিনী নিয়ে এবং সেই বিশ্ব যুদ্ধ শেষ হোল হিরোসিমা নেগোসিকাতে আণবিক বোমা ব্যবহার করে। আরম্ভ হচ্ছে এক স্থান থেকে আর শেষ হচ্ছে আর এক বিরাট স্থানে আমরা অনুভব করতে পারছি যে তৃতীয় যুদ্ধের আশঙ্কা রয়েছে। এবং এই তৃতীয় যুদ্ধ যদি আরম্ভ হয় তাহলে পৃথিবী একেবারে ধ্বংস হয়ে যাবে-। এই যে পৃথিবীর সভ্যতা, যে উন্নত অবস্থা এই যে এত সব সমস্ত কিছুই একেবারে ধ্বংস হয়ে যাবে এবং এর জন্য মানুষ আজকে ভীষণভাবে আতঙ্কিত যে সমস্ত কিছু শেষ হয়ে যাবে। এই প্রসঙ্গে একটি কথা কথা বলা দরকার। ঐ যে ক্যাপিটেলিষ্ট সোসাইটি, ধনবাদী সাম্রাজ্যবাদী যে সমস্ত রাষ্ট্র রয়েছে এই সব রাষ্ট্র যতদিন থাকবে ততদিন আমার মনে হয় পৃথিবীতে শান্তি আসার অসুবিধা থাকবে , এবং মানুষের ধারণা যে শান্তি আসতে পারে না। কনসেনট্রেসন অব ক্যাপিটেল-এর ক্রাইসিস থেকেই যুদ্ধের আশঙ্কা আসে। এবং আমেরিকা বা অন্যান্য সাম্রাজ্যবাদী রাষ্ট্র যতই মৈত্রতার কথা বলুক না কেন বলতে বাধ্য হোক না কেন তাতে শান্তি আসতে পারে না। ক্যাপিটেলিষ্ট ক্রাইসিসকে ক্রস করে শান্তি আসতে পারে না এবং যেভাবে ক্যাপিটেলিষ্ট সেসাইটি গ্রো করছে ততই মানুষের মনে আতঙ্কের সৃষ্টি হচ্ছে। আমি এই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, শ্রীমতী আরতি দাশগুপ্ত এবং অন্যান্যরা যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি আর সেই সঙ্গে সঙ্গে আমাদের দলের তরফ থেকে যেটা আমরা মনে করি সেটা বিশেষ করে বলা দরকার বলে মনে করছি পাশাপাশি পৃথিবীতে ধনতান্ত্রিক পুঁজিবাদী ব্যবস্থা থাকবে এবং শান্তির আন্দোলনের মধ্যে দিয়ে পৃথিবীতে সমাজতন্ত্রের উত্তোরণ ঘটবে, এই তত্ত্বে আমরা বিশ্বাস করি না আমরা অতীতেও বলেছি যে, শান্তি আন্দোলনের প্রয়োজনীয়তা যতই থাকুক না কেন, যুদ্ধের অনিবার্যতা থেকেই যাবে, পাশাপাশি যদি আর্থিক ব্যবস্থার মধ্যে পার্থক্য থাকে। অতীতে'ও আমরা ক্রুশচেভীয় তত্ত্বে শান্তিপূর্ণ পথে সমাজতন্ত্রে উত্তোরণের কথা শুনেছিলাম তখন'ও আমরা এই মতবাদ মেনে নিই নি। এই শান্তি আন্দোলনের ক্ষেত্রে একই সাথে সোভিয়েত্ রাষ্ট্রপ্রধান এবং ভারতবর্ষের ধনতান্ত্রিক ব্যবস্থার মূল প্রতিভূ ও সেই দলের নেতা, নেত্রীরা একই মঞ্চে থেকে শান্তির উদ্যোক্তা হবেন, দেশের অভ্যন্তরে শ্রমজীবী মানুষের ক্ষেত্রে নিপীড়ন চলবে, আর বিশ্ব শান্তির ক্ষেত্রে প্রবক্তা হবেন, আমরা মনে করি এর মধ্যে স্ববিরোধিতা আছে। স্বভাবতঃই সেই ভাবনা চিন্তার অনুসারী আমরা নই। আমরা খুব স্পষ্ট করে বলতে চাই যে, যুদ্ধের অনিবার্যতা থেকেই যাবে। কিন্তু তা সত্ত্বেও পৃথিবীর শ্রমজীবী, মেহনতী সাধারণ মানুষের যে সংগ্রাম এবং পুঁজিবাদী দেশগুলির ভিতরে শ্রমজীবী মানুষের যে লড়াই, সেই লড়াই-এর ক্ষেত্রে শান্তি আন্দোলন কিছুটা সহায়ক ভূমিকা গ্রহন করে থাকে। সব চেয়ে বড় কথা হল, এর মধ্যে ধনবাদী দেশ, আফ্রোএশীয়র তৃতীয় বিশ্বের দেশগুলি অথবা সমাজতান্ত্রিক দেশগুলির অভ্যন্তরে শ্রমিক শ্রেণীর আন্তর্জাতিক সংহতি গড়ে ওঠে-সেই দৃষ্টিকোন থেকে এই প্রস্তাবকে সমর্থন করছি। আগামি ২৪সে আক্টোবর ১২টার সময় দু মিনিট নীরবতা পালনের আহ্বান জানানো হয়েছে, তাকে আমি সমর্থন জানাই। আজকে এখানে বিরোধ বা বিতর্কের কোন অবকাশ নেই। কিন্তু পাশাপাশি যে কথাটা উত্থাপিত হয়েছে – বিরোধী পক্ষের মাননীয় সদস্য সুপণ্ডিত বক্তা, তিনি বারে বারে বিভিন্ন সময়ে ঐ বান্দুং সম্মেলন থেকে শুরু করে অন্যান্য সম্মেলনের কথা উল্লেখ করেছেন এবং তৎকালীন ভারত রাষ্ট্রের কর্ণধার পণ্ডিত জওহর লাল থেকে শুরু করে অন্যান্য নেতাদের শান্তির কথা উল্লেখ করেছেন। এই শান্তি প্রচেষ্টার ক্ষেত্রে আমরা স্পষ্টভাবে মনে করি এটা একটা ক্যামোফেলজ ছাড়া আর কিছুই নয়। দেশের অভ্যন্তরে শ্রমজীবী মানুষের যে আন্দোলন, লড়াই তাকে বিপর্যস্ত করাই এর লক্ষ্য। বিশ্ব শান্তির ক্ষেত্রে একই মঞ্চ থেকে রাজীব গান্ধী, গর্ভাচভ্ শান্তি আলোচনা করবেন। এটাই বিচ্যুতি, আন্তর্জাতিক শ্রমজীবী মানুষের আন্দোলনের বিষয়ে এটা বিচ্যুতি। এর ফলে, শান্তিবাদী অনুপ্রবেশ ঘটেছে এবং তারই প্রতিফলন ব্যাপকভাবে আমরা দেখতে পাচ্ছি। স্বভাবতঃই সেই সব ক্ষেত্রে বিতর্ক আছে। কিন্তু তা সত্ত্বেও আমরা মনে করি যে শ্রমজীবী মানুষের সংহতির প্রশ্নে উত্থাপিত এই প্রস্তাবকে সমর্থ জানানো উচিত, তাই আমি এই প্রস্তাকে সমর্থন জানাচ্ছি।

**Shri Mohan Singh Rai :** Mr. Deputy Speaker Sir, I am supporting this resolution which is connected with the global peace against Nuclear war. Peace means condition of the development of the human society particularly in this country. Now the war between Iraq and Iran is going on continuously. In the war several innocent people are killed mercilessly day by day. The war is always destroying the human being.

[3.10 to 3.20 p.m.]

Sir, the war is always destroying the history of human beings. So, the intellectual persons, peace-loving people hate this war, the brutal war and the barbarous war in all respects. The Indian people are

the peace-loving people but peace is not here. Sir, You know that Lord Buddha fought for the sake of peace and devoted his whole life for peace. But here the failure of peace is very high in the society. Through the war, we had a very limited gain which is evident from our past history. It is a fact that for the interest of the workers, for the interest of the peasants and for the interest of the intellectuals, the Reasgon Administration is under compulsion to have one accord with the Soviet Russia and that is actually against the nuclear wars. The crisis of capitalism is increasing day by day. The Reagon administration sometimes is on the move for disturbing the global peace. So all the intellectual persons, peace-loving persons should be very vigilant and we are to fight against such disturbances. Sir, it is a know fact that in the third world countries, there is no food for the people. The human beings are feeling hunger and the people are dying due to starvation but on the other hand there is no health care programmmes for the people. Thousand crores of rupees are being spent for the war equipments to encounter the rival countries, thousand crores of rupees are being spent for the nuclear programmes or war equipments. Almost all the countries are spending more and more money for their war programmes. So the conscientious people should fight against this type of disturbance. It is a fact that more than 50% of the people are dying of hunger in the third world countrios and they are living below the poverty line. It will not be an exaggeration to say that limited money is being spent for that purpose. In the second world war in Japan one million people wore killed due to a bomb attack by the Americans. Now-a-days the scientists are disclosing the fact that more powerful bombs and being manufactured by the second world countries. So, it is very dangerous thing which may cause peril of the human beings. We should condemn all these war programmes of the Reagon Admministration in America. At one time he is making accord with the Soviet Union under compulsion and another time he is saying not to stop the wars. This should be also condemned by everybody. So, in support of this resolution of global peace against the nuclear war, I say - peace, peace, and peace.

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে, আমি আমার দলের পক্ষ থেকে তাকে সমর্থন করছি। পৃথিবীব্যাপী রণ সম্ভার এবং সামরিক সম্ভার দিনের পর দিন বৃদ্ধি করে চলেছে বিভিন্ন রাষ্ট্র শক্তি এবং সামগ্রিক ভাবে না হলেও বিভিন্ন দেশে দেশে যে যুদ্ধ সংঘটিত হচ্ছে বা সামরিক অস্ত্রশস্ত্রে বলিয়ান দেশগুলি তাদের দেশের অর্থ নীতিকে চাঙ্গা করে রাখার জন্য বিভিন্ন দেশে দেশে তারা যুদ্ধ বাধিয়ে দেবার চেষ্টা করছে। এই কাজ তারা করছে কারণ যুদ্ধ বাধিয়ে দিয়ে সেই সমস্ত দেশে তাদের রণ সম্ভার বিক্রয় করছে। এই প্রচেষ্টা সমানে চলেছে। যুদ্ধের এই ভয়াবহতা আজকে পৃথিবীতে বিদ্যমান। একদিক সামন্তত্রান্ত্রিক গোষ্ঠী, অপর দিকে পুঁজিবাদী গোষ্ঠী। এই দুই গোষ্ঠী গোটা পৃথিবীতে বিভিন্ন জায়গায় যা আছে তাদের মধ্যে দিয়ে শান্তির কথা উঠেছে, আলোচনা হচ্ছে। বিভিন্ন দেশের রাষ্ট্র প্রধানরা শান্তি কথা বলছেন এবং যুদ্ধ যাতে না বাধে এবং সামরিক অস্ত্রসস্ত্র, পারমানবিক অস্ত্রসস্ত্র তৈরী না করার জন্য মাঝেমাঝে বলছেন। বিভিন্ন দেশে আন্তর্জাতিক ক্ষেত্রে যে ট্রেড ইউনিয়ন আছে তারা সিদ্ধান্ত নিয়েছেন শান্তির পক্ষে। কিন্তু এ ক্ষেত্রে যতদিন পুঁজিবাদী রাষ্ট্রগুলি থাকবে ততদিন যুদ্ধের ভয়াবহতা বিরাজ করবে। আমাদের ভারতবর্ষের শাসক শক্তি, ভারতবর্ষের রাষ্ট্র নেতারাও পৃথিবীতে শান্তি স্থাপনের কথা বলছেন। সামন্ততান্ত্রিক শিবির ও অন্যান্য পুঁজিবাদী শিবিরের রাষ্ট্র প্রধানরাও আলোচনার মধ্যে দিয়ে যুদ্ধের ভয়াবহতা দূর করার জন্য নানা চেষ্টা করছেন, নানা ভূমিকা পালন করছেন। ভারবর্ষের আভ্যন্তরীন ক্ষেত্রে আমরা দেখছি যে ভারতবর্ষে পুঁজিবাদী রাষ্ট্র ব্যবস্থার দরুন এই দেশের শ্রমিক, কৃষক, সাধারণ মানুষ তাদের জীবনের যে দারিদ্রতার ভয়াবহতা আছে, সেখানে শ্রমজীবী মানুষ যখন তাদের অধিকারকে প্রতিষ্ঠা করার জন্য আন্দোলন করে, সংগ্রাম করে সেখানে ভারত সরকারের যে রাষ্ট্র ব্যবস্থা, তারা সেই আন্দোলনকে দমন করছে। তাই, একটা রাষ্ট্র বাইরের ক্ষেত্রে শান্তির কথা, যুদ্ধের ভয়াবহতা দূর করার কথা বললেও আভ্যন্তরীন ক্ষেত্রে দমন নীতি গ্রহণ করছেন। তাই তাদের দ্বারা যে শান্তির প্রস্তাব এসেছে, এটা যথার্থ নয়। তবে এই অবস্থা থাকলেও দেখা যায় যে এই অবস্থার মধ্যে দিয়ে যদি যুদ্ধের ভয়াবহতা দূর করার জন্য জনমত তৈরী এবং সে ক্ষেত্রে প্রতিরোধ শক্তি গোটা পৃথিবী ব্যাপী গড়ে তোলা যায় তাহলে যুদ্ধের ভয়াবহতা অনেকখানি ঠেকান যেতে পারে। কাজেই এই প্রস্তাবকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীমতী আরতি দাসগুপ্তা এবং আরো অন্যান্য সদস্যরা আজকে ২৪শে অক্টোবর পালন করার জন্য শান্তির পক্ষে এবং পারমানবিক যুদ্ধের বিরুদ্ধে যে প্রস্তাব এনেছেন, আমি তার জন্য প্রস্তাবকদের ধন্যবাদ জানাচ্ছি। এই প্রস্তাব সকলে মিলে এক সঙ্গে এসেছে, কাজেই এখানে বিতর্কের কোন অবকাশ নেই। তবে কিছু কিছু আলোচনায় নানা রকম প্রশ্ন উঠেছে। আমার মনে হয় এই প্রস্তাবের যে মর্মার্থ সেটা হচ্ছে পারমানবিক যে যুদ্ধ তাকে প্রতিরোধ করতে হবে, বিশ্বে শান্তি রক্ষা করতে হবে।

[3.20 to 4.00 p.m. (including adjournment)]

বিশ্ব শান্তি রক্ষা করতে হবে, সেটাই মর্মার্থ, সেটার উপর আমাদের জোর দিতে হবে, গুরুত্ব দিতে হবে। প্রস্তাবের দ্বিতীয় অংশ, ওঁরা আমাদের সরকারের কাছে যে অনুরোধ করেছেন, আমি সেদিক থেকে এটা বলতে চাই যে ইতিমধ্যে আমাদের কাছে কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে সর্ব সম্মত ভাবে তারা আবেদন করেছিলেন যাতে ২৪শে অক্টোবর বেলা ১২টার সময় দু'মিনিটের কর্ম বিরতি পালন করার সিদ্ধান্ত নেওয়া হয়। আমরা সরকারের পক্ষ থেকে ১৪ই অক্টোবর আমাদের রাজ্যের যে শ্রম উপদেষ্টা বোর্ড আছে, যার সদস্য বিভিন্ন বনিক সভা, বিভিন্ন শিল্প সংস্থার প্রতিনিধি আছে, বিভিন্ন কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন আছে, তাদের সভা ডেকেছিলাম, সেখান থেকে সর্ববাদি সম্মত সিদ্ধান্ত নেওয়া হয়েছে, মালিক পক্ষের যারা ছিলেন, এবং ট্রেড ইউনিয়নের যারা ছিলেন, তাদের মতামত্ নিয়ে ২৪শে অক্টোবর ১২টা থেকে ১২টা দু মিনিট পর্যন্ত এই রাজ্যের সমস্ত কল কারখানা, অফিস, সব জায়গায় কর্মবিরতি পালন করা হবে, রাস্তাঘাটে যাতে যান বাহন চলাচল দু মিনিট স্থগিত থাকে, সেই জন্য আবেদন করা হযেছে এবং এই সময় সাইরেন বাজানোর যাতে ব্যবস্থা হয় সরকার পক্ষ থেকে, সেটা দেখা হবে এবং বিভিন্ন বনিক সভার, তাদের যারা আছেন, তারা বলেছেন যে তাদের কন্সটিটুয়েন্টস মেমবার্স ইত্যাদি ইউনিট্স, তাদের সেই ডিরেক্টিভ দেবেন। এই কর্ম বিরতি মানে মিছিল, মিটিং নয়, এই কর্ম বিরতি হচ্ছে যে যার কাজের জায়গায় থাকবেন। এই ভাবে শান্তির পক্ষে এবং পারমানবিক যুদ্ধের বিরুদ্ধে পশ্চিমবাংলার জনগণ তাদের যে অভিপ্রায়, তাদের সংগ্রামী যে ইচ্ছা সেটা বলিষ্ঠ ভাবে তারা ঐক্যবদ্ধ ভাবে সেটা প্রকাশ করবেন। আমার একটা কথা, যে ব্যবস্থা নেওয়া দরকার, সেইগুলো সাধ্যমত আমরা নেব্। কিন্তু সেটাই যথেষ্ঠ নয়, আমার একটা আবেদন, এই বিধানসভার সদস্যদের কাছে, এই যে দিনটা কী তার তাৎপর্য্য, পারমানবিক যুদ্ধ বাধাবার চক্রান্ত কে করছে, আমেরিকান সাম্রাজ্য বাদের ভূমিকা কী, বিশ্ব শান্তির জন্য সোভিয়েট ইউনিয়নের শান্তিকামী জনগণ এবং অন্যান্য সমাজতান্ত্রিক দেশ এবং আমাদের দেশ যে চেষ্টা করছে, আমাদের দেশের যে জোট নিরপেক্ষ নীতি, যে প্রশ্নে আমেরিকান সাম্রাজ্যবাদ আমাদের চারিদিকে যে ভাবে যুদ্ধের জাল বিস্তার করছে, এই সাব কন্টিনেন্টে যে ভাবে যুদ্ধের জাল বিস্তার করছে, এইগুলো মানুষের কাছে নিয়ে যাওয়া দরকার ব্যাপক ভাবে। এই কথা সত্য, যদিও খুব পরিতাপের বিষয়, তার তাৎপর্য্য এখনও শহরে, গ্রামে গঞ্জে, কলে কারখানায় সাধারণ মানুষের কাছে, ব্যাপক মানুষের কাছে নিয়ে যেতে পারিনি। এটা আমাদের দুর্বলতা। সুতরাং এই যে প্রোগ্রাম বিশ্ব মানব দিবস ২৪শে অক্টোবর শুধু আন্তরিক ভাবে পালন করবেন সমস্ত পৃথিবী জুড়ে সাধারণ মানুষ, শান্তিকামী মানুষ তারা পারমানবিক যুদ্ধের বিরুদ্ধে বলিষ্ঠ ঘোষণা মূর্ত করবেন দুমিনিটের জন্য। শান্তির জন্য পৃথিবীর মানুষ, সংগ্রামী মনোভাব প্রকাশ করবেন এবং পশ্চিমবাংলার মানুষ তাদের সঙ্গে আছে, আমার সেটাই আবেদন। শেষ আবেদন সেই সংগ্রামী প্রতিবাদ এই দুমিনিট কর্ম বিরতি যাতে সার্থক করতে পারি, সেটাই আমাদের একমাত্র লক্ষ্য। সেই জন্য আজকে যে প্রস্তাব এখানে আনা হয়েছ, তাকে সমর্থন করে, আন্তরিক ভাবে যিনি প্রস্তাব এনেছেন, তাঁকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতি আরতী দাশগুপ্তা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা যাঁরা প্রস্তাবটি এই হাউসের কাছে এনেছিলাম তাঁদের পক্ষ থেকে আমি যাঁরা এই প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য রাখলেন তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। এখন আমি আর দীর্ঘ বক্তব্য রাখতে চাইছি না। আমি শুধু বলছি, আপনি জানেন যে, সমস্ত দেশে যুদ্ধের তাণ্ডব হয়েছে– যেমন জার্মানি, জাপান – সে সমস্ত দেশ থেকে যুদ্ধর বিরুদ্ধে মানুষ ক্রমশঃ সোচ্চার হয়ে উঠছে। এমন কি আমেরিকাও বাদ যাচ্ছে না। সোভিয়েত ইউনিয়ন সহ ইউরোপের সব কটি দেশের সমস্ত মানুষ যুদ্ধের বিরুদ্ধে সোচ্চার হয়ে উঠেছে। তারা যুদ্ধ নয়, শান্তি চাইছে। এই পরিপ্রেক্ষিতে আন্তর্জাতিক শ্রমিক সংস্থার শান্তির জন্য যে শান্তি কমিটি আছে, তারা বলছে ২৪শে অক্টোবর গ্লোবাল পিস্ ওয়েভ বা একটা শান্তির তরঙ্গ পৃথিবীতে ঐ ভ্লাদিভস্তক থেকে কলম্বো পর্যন্ত, টোকিও থেকে টরেন্টো পর্যন্ত যাতে বয়ে যায় তার ব্যবস্থা করা হোক। তা করবার জন্য আমরা এই বিধানসভাব সদস্যরা সর্বসম্মতিক্রমে আজকে এই প্রস্তাবটি গ্রহণ করতে চলেছি বলে তার জন্য আমি সকল সদস্যকে ধন্যবাদ দিচ্ছি। এই প্রসঙ্গে আমি আর একটা কথা বলতে চাই, সেটা হচ্ছে, আন্তর্জার্তিক শ্রমিক সংস্থা গুলি বার বার বলছে যে, বিশ্বব্যাপী আমরা যখন ২৪শে অক্টোবর, ১৯৮৫ দুপুর ১২ টার সময়ে ২ মিনিটের জন্য কাজ বন্ধ রাখব বা আমরা যখন এই দিনটিকে সমর্থন করব তখন কয়েকটি কথা যেন আমরা মনে রাখি। আন্তর্জাতিক সংস্থাগুলি বার বার পৃথিবীর জনগণের কাছে বলছে, রেগনের কাছে, গরভাচেভের কাছে, রাষ্ট্র সংঘের সেক্রেটারী জেনারেল জাভিয়ের কুয়েলারের কাছে বার বার টেলিগ্রাম পাঠিয়ে বলেছে – (১) দু' দেশের পর্যবেক্ষকদের ধারাবাহিক পর্যবেক্ষণে পারমানবিক অস্ত্র পরীক্ষা বন্ধ করে ; (২) ধাপে ধাপে যত শীঘ্র সম্ভব সমস্ত পারমানবিক অস্ত্র নিশ্চিহ্ন করে ; (৩) সমর সজ্জার পরিবর্তে দেশের সম্পদ মানুষের উন্নত জীবন–যাত্রার স্বার্থে ব্যয় করে ; (৪) মানব–জাতির মধ্যে সংহতি ও আদান প্রদান বাড়িয়ে নক্ষত্র যুদ্ধ যে কোন মূল্যে বন্ধ করে মানব -জাতিকে বাঁচিয়ে রাখতে হবে। আজকে তাই আমাদের সকলের কাছে আবেদন, আসুন আগামী ২৪ তারিখ আমরা সবাই পৃথিবীর সকল শান্তিকামী মানুষের সাথে এক সাথে গলায় গলা মিলিয়ে বলি যে আমরা যুদ্ধ চাই না, শান্তি চাই। এই বলে আমি আবার আমাদের প্রস্তাবকে যাঁরা সমর্থন করছে তাঁদের ধন্যবাদ জানিয়ে ডেপুটি স্পীকার মহাশয়কে এবং স্পীকার মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The Motion of Smt. Arati Dasgupta that–

"This house highly appreciates and approves the joint proposal put by the Soviet and American delegates at the World Peace Conference held in Tokyo on August 1-3, 1987 for observing a programme of Global Peace Wave at 12 noon on the 24th October 1987 the U. N. Foundation Day against Nuclear War and for peace.

**This House, therefore, appeals to all the working people and the people in general of this State to act according to the aforesaid call for observing stoppage of work for 2 minutes on the 24th October, 1987 at 12 noon as a programme of Global Peace Wave to strengthen the struggle against Nuclear War and for Peace for the survival of the entire humanity;**

**This House also appeals to the State Government to come forward for the success of the programme was then put and agreed to.**

**The House was then adjourned till 4.00 p.m.**

**4.00 to 4.10 p.m.]**

**After adjournment**

**শ্রীমতি কমল সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি অনুসারে আমি এখানে আমার অন্যান্য প্রস্তাবকদের পক্ষ থেকে এবং ব্যক্তিগত ভাবে আমার পক্ষ থেকে প্রস্তাব উত্থাপন করছি।

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ করছে যে, বিগত ৪ঠা সেপ্টেম্বর, ১৯৮৭ রাজস্থানের দেওরালা গ্রামে আইনতঃ সম্পূর্ণ নিষিদ্ধ ও পরিত্যক্ত, সভ্য সমাজে নিন্দিত মধ্যযুগীয় বর্বর সতী দাহ প্রথার নামে এক সদ্যবিধবা অষ্টাদশবর্ষীয়া তরুণী গৃহবধুকে তার মৃত স্বামীর চিতায় মহা সমারোহে অগ্নিদগ্ধ করে হত্যা করা হয়েছে এবং এই বীভৎস ঘটনায় সমস্ত সভ্য সমাজ শিউরে উঠেছে।

এই সভা আরও লক্ষ্য করছে যে, এই আদিম ধর্মান্ধতাকে মহান করে দেখাবার জন্য আদালতের নিষেধাজ্ঞা অমান্য করেও সেখানে হাজার হাজার নরনারী এক 'চুনরী মহোৎসবে' যোগ দিয়েছেন।

এই সভা মনে করে যে, এই সব মৌলবাদী ধর্মান্ধ কার্যকলাপ শুধু অমানুষিক নৃশংস বর্বরতারই পরিচয় দেয় না, ভারতীয় সভ্যতার শোচনীয় পশ্চাদগতির আশঙ্কা জাগায় এবং সারা বিশ্বের সামনে ভারতের মাথা নিচু করে দেয়।

পশ্চিমবঙ্গ বিধানসভার এই অধিবেশন এই লজ্জাজনক ঘটনার তীব্র নিন্দা করছে। এই সভা আরও মনে করে যে, এরূপ ঘটনা শুধু নারীজাতির অধিকার ও স্বাধীনতার প্রতি চরম অবমাননাকরই নয়, সমগ্র সভ্যসমাজেরই কলঙ্ক এবং ভারতীয় দণ্ডবিধিতে সম্পূর্ণ নিষিদ্ধ ও দণ্ডনীয় এই অপরাধের মূল উচ্ছেদ করার জন্য দলমত নির্বিশেষে সমস্ত ধর্মনিরপেক্ষ শক্তির এগিয়ে আসা উচিৎ ও ঘটনাকে শুধু নারীদের বিষয় হিসেবে নয়, সমগ্র সমাজেরই অত্যন্ত গুরুতর সমস্যা হিসাবে দেখা উচিৎ।

এই সভা মনে করে যে, দুর্ভাগ্যজনক এই ঘটনার সঙ্গে যুক্ত দোষী ব্যক্তিদের জন্য আইনগত কঠোর শাস্তিবিধানের প্রয়োজন। এরূপ ঘটনার সমর্থনে কোনো কার্যকলাপ যাতে কোনোমতেই প্রশ্রয় না পায়, বা আর কখনো এরূপ ঘটনার পুনরাবৃত্তি না ঘটে সেদিকে সরকারের এবং জনগণের অত্যন্ত সতর্ক দৃষ্টি রাখা দরকার। আইন ও প্রশাসনের পক্ষ থেকেও অত্যন্ত কঠোর হতে তা। বাব। [illegible] দরকার।

পশ্চিম বিধানসভা আবেদন করছে সমগ্র দেশের স্বার্থে, জাতীয় ঐতিহ্য, সভ্যতা ও সংস্কৃতির মর্যাদা রক্ষার স্বার্থে দলমত নির্বিশেষে সর্বস্তরের জনগণ এই অশুভ শক্তির বিরুদ্ধে ঐক্যবদ্ধভাবে এগিয়ে আসুন।"

মাননীয় অধ্যক্ষমহাশয়, রাজস্থানে সাম্প্রতিককালে সতীদাহের ঘটনার পরিপ্রেক্ষিতে তার বিরুদ্ধে এখানে যে প্রস্তাব পেশ করেছি, আশা করছি সকলে এই প্রস্তাবটিকে সমর্থন করবেন। অন্যান্য সদস্যরা যা বলবেন তার পরে আমার যদি কিছু বলার থাকে তখন আমি বলবো। এই কথা বলে এই প্রস্তাবটি সভায় পেশ করছি। ধন্যবাদ।

**শ্রী সাধন পাণ্ডে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে সর্বদলীয় প্রস্তাব এসেছে এটা সম্বন্ধে পশ্চিমবঙ্গ বিধানসভায় স্বাধীনতার এতদিন পরেও আলোচনা করতে হবে, এটাই আমাদের কাছে সবচেয়ে দুঃখজনক এবং আশ্চর্য্যের ব্যাপার বলে মনে হচ্ছে। এমন একটা ঘটনা ভারতবর্ষের একটা প্রান্তে ঘটেছে যে, আমাদের সভ্যতা, সামাজিকতা, প্রগতি – সব কিছুরই মাথা নুইয়ে দিয়েছে। মিঃ স্পীকার স্যার, এই ইস্যু নিয়ে আমি আপনাকে চিঠি দিয়েছিলাম, আপনি আমাকে বলবার জন্য সুযোগ দিয়েছেন। ভারতবর্ষের মধ্যে এই প্রথম পশ্চিমবঙ্গ বিধানসভায় এই বিষয়ে সর্বদলীয় প্রস্তাব অর্থাৎ জয়েন্ট রেজলিউসন গ্রহণ করা হয়েছে। আমার মনে হয় এই পশ্চিমবঙ্গে আমাদের মধ্যে যা কিছু অমিলই থাক, একটা ব্যাপারে আমাদের সভ্যতা সংস্কৃতি আমাদের ছোটবেলা থেকেই আমাদের এই জিনিষ শিখিয়েছে। প্রায় ১০০/২০০ বছর ধরে আমাদের দেহের মধ্যে যে রক্ত স্রোত বইছে তাতে আমরা দেখেছি যে, আমাদের সামাজিক বা ধর্মের ব্যাপারে যখনই কেউ কোন কুসংস্কার আনতে চেয়েছে তার বিরুদ্ধে সব সময়ে এই প্রদেশের মানুষ মাথা তুলে দাঁড়িয়েছে। আজ আমরা সেইসব মনীষীদের কথা স্মরণ করি, রাজা রামমোহন রায়, ঈশ্বর চন্দ্র বিদ্যাসাগর, স্বামী বিবেকানন্দ যাঁরা আমাদের মাতৃত্ব এবং ভ্রাতৃত্ব বোধের শিক্ষা দিয়েছেন। আমাদের পশ্চিমবঙ্গের মানুষ আজকে এই প্রথার বিরুদ্ধে মাথা তুলে দাঁড়িয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, আইন করে এইসব জিনিষ বন্ধ

করা যায় না। মানুষের প্রতিরোধ আন্দোলন গড়ে তুলতে পারলে দেখা যাবে যে, সেখানে এইসব ব্যাপারকে কেন্দ্র করে আজকে রাজনীতির খেলা চলেছে, সেগুলো বন্ধ করা দরকার। আজ আমরা আগুন নিয়ে খেলা করতে চলেছি। আমাদের সভ্যতা বজায় রাখবার জন্য আমরা আজকে জয়েন্ট রেজোলিউশন এনেছি। আমার মনে হয় পশ্চিমবঙ্গে ব্যাপকভাবে এর প্রচার হওয়া দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অনুরোধ করব আপনি দয়া করে ভারতবর্ষের বিভিন্ন বিধানসভায় এই সর্বদলীয় প্রস্তাবটি পাঠান, যেন সেইসব বিধানসভাতেও এই প্রস্তাবটিকে আলোচনার জন্য উত্থাপন করা হয়। খবরের কাগজে কমেন্টস করা হয়েছে। বলা হয়েছে সেখানকার রাজনৈতিক নেতারা এই চুনারী উৎসবে অংশ গ্রহণ করেছেন। জাতীয় নেতারা সতীদাহ প্রথার বিরুদ্ধে যদি ষ্টেপ নিতেন – কেন্দ্রীয় নেতারা যদিও কিছু কিছু বক্তব্য রেখেছেন এবং প্রধান মন্ত্রী রাজীব গান্ধী মহাশয়ও যার প্রতিবাদ করেছেন – তাহলে এই ঘটনাটা এত ভয়াবহ রূপ নিত না। আমার মনে হয় এ ব্যাপারে আরও দৃঢ় পদক্ষেপ নেওয়া দরকার। সেখানে রাজ্য সরকার বুঝতে পারছেন না কত বড় হিনাস ক্রাইম হতে চলেছে। আমার মনে হয় এমন ব্যবস্থা করা দরকার যাতে আগে থেকে সকলে ষ্টেপ নিতে পারে। পশ্চিমবঙ্গ এটাই আমাদের শিখিয়েছে যে, আজকে যদি এখানে কম্যুনাল রায়ট হয়, তাহলে আমরা সমস্ত রাজনৈতিক দল সেই সব কুসংস্কারের বিরুদ্ধে একসঙ্গে দৃঢ়তার সঙ্গে তার প্রতিবাদ করি, অন্যান্য প্রদেশকে আজকে সেই শিক্ষা নিতে হবে। স্বাধীনতার ৪০ বছর পরে এখনও যদি সতীদাহ প্রথা থাকে, তাহলে সেটা প্রগতির চিহ্ন হতে পারে না। এই নিয়ে আমি আর বিশেষ কিছু বলতে চাই না, আমার অনুরোধ আমাদের প্রস্তাবগুলির কথা আপনি ভাবুন এবং যেখানে যেখানে এগুলি পাঠানো দরকার সেখানে সেখানে পাঠান। আপনি আমাকে বলার সুযোগ দেওয়ায় আমি আপনাকে ধন্যবাদ দিচ্ছি এবং আমরা সবাই মিলে এই সিদ্ধান্ত নিয়েছি যে, এই নৃশংষ ঘটনার প্রতিবাদ আমরা করব। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে আমি সেই প্রস্তাবকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং আমি কংগ্রেস দলকে বিশেষ করে ধন্যবাদ জানাচ্ছি। দলের মুখ্য বক্তা শ্রী সাধন পানডে মহাশয় নারীর অধিকার এবং মর্য্যাদা রক্ষার প্রশ্নে যে বক্তব্য রাখলেন সেজন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি।

[4.10 to 4.20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রশ্নটা আজকে আমাদের সবার কাছে অত্যন্ত বেদনা দায়ক, যে প্রশ্নটা ভারতবর্ষের মানুষ হিসাবে আমাদের কাছে লজ্জা এবং ঘৃনার, সেটা হোল– স্বাধীনতার ৪০ বছর বাদে একটি রাজ্য বিধানসভায় সতীদাহের মত একটা মধ্যযুগীয় বর্বরতার বিরুদ্ধে দলমতনির্বিশেষে আজকে আমাদের প্রতিবাদ করতে হচ্ছে আমরা লক্ষ্য করেছি, ভারতবর্ষের বুকে যখন মৌলবাদী কার্যকলাপ মাথাচাড়া দিয়ে ওঠে, তা সে মুসলিম ফাণ্ডামেন্টালিষ্টরাই হোক কিংবা হিন্দু ফাণ্ডামেন্টালিষ্টরাই হোক, বিশেষ করে একটি শক্তি যখন মাথাচাড়া দেয় তখন আর একটি শক্তি সামনে এগোতে চেষ্টা করে। মুসলিম পার্সোনাল ল' নিয়ে যেভাবে মৌলবাদী শক্তি ভারতের সোস্যাল ডেমোক্রাটিক এ্যাণ্ড প্রগ্রেসিভ ফোর্সকে আক্রমণ করবার চেষ্টা করেছিল, আজকে চিন্তা করবার বিষয় হচ্ছে – রাজস্থানের ঘটনা, যা নিয়ে দেশের ভেতরে একটা আলোড়ন শুরু হয়েছে, সেই ঘটনার মাহাত্ম্য প্রচারের নামে হিন্দু ফাণ্ডামেন্টালিষ্ট ফোর্সেস এবং অবস্কিউরেন্টিজম্ রিলিজিয়াস ফোর্সেস মাথা চাড়া দেবার চেষ্টা করছে। এর দ্বারা মুসলিম ফাণ্ডামেন্টালিষ্ট ফোর্সেসও উৎসাহিত হবার সম্ভাবনা থেকে যাচ্ছে। কাজেই এটা কঠোর মনোভাব নিয়ে চিন্তা করতে হবে।

আমি এখানে অভিনন্দন জানাচ্ছি সাধন পাণ্ডে মহাশয়কে। তিনি সঠিকভাবেই উল্লেখ করেছেন যে, রাজস্থান সরকার যে পার্টিরই সরকার হোক না কেন - তাঁরা জনগণের নির্বাচিত সরকার এবং দেশের প্রচলিত আইন-ব্যবস্থার মধ্যে দিয়েই এসেছেন তাঁরা। আজকে তাঁরা কাজে অবহেলা করেছেন বললে ছোট করে বলা হবে ; তাঁরা ক্রিমিনাল নেগলিজিয়েন্স দেখিয়েছেন। রিলিজিয়াস রাইটের নাম করে আজকে তাঁরা আইনের শাসনকে উপেক্ষা করেছেন এবং তারফলে ধর্মান্ধরা এর থেকে সুযোগ খুঁজছে। কিন্তু আজকে বিপদ আরও গভীরে। দেশের প্রাইম মিনিষ্টার – আজকে তাঁর রিএ্যাকশন এক্সপ্রেস করতে ৭ দিন সময় লাগলো কেন? আজকে লজ্জিত হতে হয়, রাজস্থানের জনতা পার্টির সভাপতি এই নারকীয় ঘটনা নিয়ে সংবাদপত্রে বিবৃতি দিয়েছেন বলে। আজকে রাজস্থানে সত্যিই যদি কোন প্রগতিশীল আন্দোলন গড়ে উঠতো তাহলে ঐ অষ্টাদশী তরুণীকে জীবন দিতে হোত না। আজকে ভাবতে হবে, কোথায় যাচ্ছি আমরা। একবিংশ শতাব্দীতে এক নতুন যুগে পদার্পন করতে যাচ্ছি–একথা প্রায়শঃই শুনতে পাই। শুনতে পাই–উই শ্যাল এন্টার ইন এ নিউ এরা। সারা ভারতবর্ষে আজকে যেখানে একটা বিরাট পরিবর্তন ঘটে গেছে, এই পটভূমিকায় দাঁড়িয়ে এবং দিল্লী থেকে কয়েকশ কিলোমিটার দূরে রাজস্থানের দেওরালা গ্রামে আজকে এক অষ্টাদশীকে ঐ জিনিস করতে বাধ্য করা হোল। তাহলে সেখানে এখনো মধ্যযুগীয় বর্বরতা রয়ে গেছে - এই প্রশ্ন কি আমাদের মনে জাগতে পারে না? ঐ গ্রামে বিদ্যুৎ গেছে, বড় বড় বাড়ী রয়েছে, চারপাশে শিক্ষিত মানুষজন রয়েছেন! শোনা যাচ্ছে, রাজস্থান গভর্ণমেন্টের অর্ডিনেন্সকে ফাঁকি দেবার জন্য আজকে রাঁচীতে এর উৎসব করবার আয়োজন চলছে। আমরা পশ্চিমবঙ্গবাসীরা কখনই এই জিনিস বরদাস্ত করতে রাজী নই। কারণ এই ব্যাপারে আমাদের সুমহান ঐতিহ্য রয়েছে এবং তা নিয়ে আমরা গর্বিত। আমি নিজে হুগলী জেলার লোক বলে এই গর্ব অনুভব করছি না। আমার জেলার মহান পুরুষ, বাংলার নব জাগরণের পুরোধা রাজা রামমোহন রায় ১৯ শতকে কুসংস্কারের বিরুদ্ধে লড়াই করে আমাদের মুখ আলোয় উদ্ভাসিত করেছিলেন। সেই পুরোধা লড়াই করেছিলেন সতীদাহ প্রথার বিরুদ্ধে। তিনি মনুকে উল্লেখ করে হিন্দু শাস্ত্রের সমস্ত ধর্মান্ধতাকে প্রতিরোধ করে মনুকে উদ্ধৃতি দিয়ে প্রমান করেছিলেন যে সতীদাহ একটা নিষিদ্ধ কাজ, অমানবিক কাজ, শাস্ত্র সম্মত কাজ নয়। এ ছাড়া আমাদের প্রাতঃস্মরণীয় পুরুষ বিদ্যাসাগর আন্দোলন করেছিলেন সমাজ সংস্কারের জন্য। তিনি বিধবা বিবাহ প্রবর্ত্তনের জন্য আন্দোলন করেছিলেন। বিদ্যাসাগর মহাশয় একজন ব্রাহ্মণ স্বাক্ষরকারী খুঁজছিলেন বিধবা বিবাহ প্রবর্ত্তনের জন্য। আমি আরো গর্বিত যে সেই [illegible] মধ্যে এক নম্বর স্বাক্ষরকারী হলেন আমাদের হুগলী জেলার উত্তরপাড়ার জমিদার জয়কৃষ্ণ মুখোপাধ্যায়। তিনি ছিলেন বিধবা বিবাহ প্রবর্ত্তনের আন্দোলনকারীদের মধ্যে অন্যতম। এই রকম একটা ঐতিহ্য

আমাদের বাংলার মানুষ বহন করে চলেছে। স্যার কয়েক দিন আগে পর্যন্ত আমার জানা ছিল না, আমি এই জেলার লোক হয়েও আমি জানতাম না হুগলী জেলায় হংসেশ্বরী মন্দির আছে এবং এই মন্দির বহু মানুষের মিলন স্থল, অনেক মানুষ সেখানে যায়। কিন্তু এখন সেটা অবহেলায় আছে সেই দিন "The Statesman কাগজে দেখলাম একটা আর্টিকেল, সেখানে লেখা আছে –

"The Hansweswari temple is today a proud monument, not just in architectural terms but as a tribute to the courage and emancipation of a woman who was truely a Sati, a Virtuous wife who frustrated the criminal conspiracy of murderers clothed in religion."

ধর্মান্ধতার নাম করে যখন এই বাঁশবেড়িয়ার রানীকে তাঁর সম্পদ থেকে বঞ্চিত করার জন্য তাঁদের আত্মীয়রা ষড়যন্ত্র করেছিল তার প্রতিবাদে তিনি দাঁড়িয়েছিলেন। হংসেশ্বরী মন্দির এই সতীদাহ প্রথার বিরুদ্ধে একজন মহিলার নারী অধিকার প্রতিষ্ঠার প্রতীক হিসাবে চিহ্নিত হয়ে আছে আমাদের বাংলাদেশের সংস্কৃতির রাজনৈতিক ইতিহাসে। তাই স্যার আমি সকলের কাছে আবেদন করবো পশ্চিমবাংলার বিধানসসভায় সব দলমত নির্বিশেষে এক হয়ে এই প্রস্তাব গ্রহণ করে যেমন বাংলার সেই নবজাগরণের ঐতিহ্যকে আমরা বহণ করে চলেছি সেটা আবার ভারতবর্ষের মানুষের কাছে প্রতিষ্ঠিত করতে চাই। সেকুলার ডেমক্রেটিক রাজনৈতিক দল হিসাবে সমস্ত প্রগতিশীল মানুষকে ঐক্যবদ্ধ করে এর বিরুদ্ধে আমাদের রুখে দাঁড়তে হবে।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যা শ্রীমতী কমল সেনগুপ্ত মহাশয়া যে প্রস্তাব নিয়ে এসেছেন এবং আরো যে সমস্ত সদস্য আছেন– এই সদস্যদের মধ্যে আমিও একজন ছিলাম, আমার নামটা এখানে ছাপা হয়নি, এই ব্যাপারে আমি মাননীয় স্পীকারের দৃষ্টি আকর্ষণ করছি – তাঁদের এই প্রস্তাবকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি। দুর্ভাগ্যের বিষয় আমাদের এখানকার প্রবীন সদস্য শ্রী শান্তশ্রী চ্যাটার্জী মহাশয়, তাঁর যে সুরে বক্তব্য রাখা উচিৎ ছিল তার থেকে ডিভিয়েটেড হয়ে কিছু কটাক্ষ করলেন। তার প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করে দু-একটা কথা বলতে চাই। বাংলা তথা ভারতবর্ষের যিনি প্রাণ পুরুষ, তাঁর উত্তর পুরুষ হিসাবে আমরা যদি দাবি করি, নিশ্চিত ভাবে ১৮২৮ সালে ব্রাহ্ম সমাজের প্রতিষ্ঠা এবং ১৮২৯ সালের সতীদাহ প্রথা নিয়ে রাজা রামমোহন লর্ড বেনটিং–এর সহযোগিতায় যে আইন প্রবর্তন হয়েছিল সেটা স্মরণ করতে হবে। ভারতবর্ষের বুকে তার উত্তর পুরুষ হিসাবে আমরা যদি দাবি করি, নব জাগরণের ধারক এবং বাহক হিসাবে নিজেদের আমরা যদি দাবি করি তাহলে সারা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যে অবস্কিয়োর সোসিও রিলিজিয়াস কাস্টমস, তার যারা শিকার, যে ন্যাসটি পলিটিক্যাল অপারচুনিজিমের যারা শিকার তাদের বিরুদ্ধে বক্তব্য রাখতে হবে।

[4.20 to 4.30 p.m.]

বক্তব্য রাখতে গিয়ে প্রধানমন্ত্রী দু'দিন দেরী করলেন কি সাতদিন দেরী করলেন, এটা সার্বিক ক্ষেত্রে বড় কথা নয়। তিনি কি দৃষ্টিভঙ্গীতে প্রতিবাদ করেছেন, কত গভীরভাবে অনুভব করেছেন এবং ঐ ঘটনার বিরুদ্ধে সোচ্চার হয়েছেন সেই স্পিরিট নিয়ে এ্যানালাইজ করা ও বোঝা উচিত ছিল। কিন্তু তা না করে তাঁর মত একজন অভিজ্ঞ ও বয়স্ক সদস্য রাজনীতির শিকার হয়ে গেলেন এই সভায় বক্তব্য রাখতে গিয়ে – এটা দুঃখের যে, বক্তব্য রাখতে গিয়ে ডিভিয়েট হয়ে তিনি এই সভার টোটাল সোবার স্পিরিটকে নষ্ট করে দিলেন, আমাদের বক্তব্য এই জায়গাতে। আমি নাম করে বলতে পারি যে, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা দিল্লীতে বসে চন্দ্রশেখরের সাথে মিটিং করেন, যাঁদের রাজ্য সভার সদস্য কল্যাণ সিং রাজস্থানে গিয়ে মিটিং করেন এবং সতীস্থলে – চূর্ণীস্থলে গিয়েছিলেন। প্রতিবাদ করুন এর বিরুদ্ধে? আসল কথা বলুন – কনক্লেভের মিটিং করবেন, আবার সতীদাহের বিরুদ্ধে রাজীব গান্ধীর সমালোচনা করবেন, এ কেমন কথা? রাজনীতি করতে হলে রাজনীতি করুন, কিন্তু সামাজিক দৃষ্টিভঙ্গীতে সাংস্কৃতিক বিপ্লবের কথা বলে, রামমোহন রায়ের জেলার মানুষ হিসাবে নিজেকে দাবী করে এই রকমের হীনমন্যতার পরিচয় দেবেন না। আমার দুঃখের কারণ এটাই। তাই আজকে সময় এসেছে, এই কথা এই জন্য বলছি যে, আমাদের কর্তব্য মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে আমরা সবাই কৃতজ্ঞ, এটা আমাদের পবিত্র কর্তব্য – রামমোহনের পবিত্র জন্মস্থান ভারতবর্ষের কোন রাজ্যে সতীস্থল হয়নি, এই কথাটা ভাবা। সুতরাং আমাদের চিন্তার মধ্যে ঐ ভাবে কিছু আনা উচিত নয়। স্পীকার মহোদয় আমাদের অনুমতি দিয়েছেন, সুতরাং এটা আমাদের মর‍্যাল ডিউটি এ্যাণ্ড কমিটমেন্ট টু দি সোসাইটি, বাঙ্গালী হিসাবে আমাদের কর্তব্য পালন করা উচিত এবং এটাই হচ্ছে বড় কথা। সেই দিকে দৃষ্টি রেখে আজকে সভায় আনীত এই প্রস্তাবকে সর্বান্তঃকরণে সমর্থন করছি। এই প্রসঙ্গে আমি এখানে একটি প্রস্তাব রাখছি, স্পীকার মহোদয়ের নেতৃত্বে একটি কমিটি করে – যে কমিটিতে তিনি নির্দেশ দেবেন – এই হাউসে দাঁড়িয়ে একটি রেজোলিউশান গ্রহণ করার পর পশ্চিমবাংলার সমস্ত রাজনৈতিক দল-এর নেতারা মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে সামনে রেখে সমগ্র কলকাতা মহানগরী পরিক্রমা করবেন। সেজন্য একদিন ডেট ফিকস্ করা হোক। আমরা সমস্ত রাজনৈতিক দলের পতাকাকে ফেলে দিয়ে এই ধরণের ঘটনার বিরুদ্ধে সোচ্চার হবো এবং প্রতিবাদ জানাবো। এই কথা বলে আমি মাননীয়া সদস্যা ও অন্যান্যদের আনীত এই প্রস্তাবকে সর্বান্তঃকরণে সমর্থন করে, ঐ ঘটনার বিরুদ্ধে জন-জাগরণের ডাক দিয়ে, সভার বক্তব্যকে প্রচারের দাবী জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমি প্রথমেই অভিনন্দন জানাই কংগ্রেস দলের পক্ষে যাঁরা এই প্রস্তাবকে সমর্থন করেছেন তাঁদের। আমি সেদিন বিধানসভায় বলেছিলাম যে, আজকে আমাদের কর্তব্য, সমস্ত বিধানসভার সদস্যরা মিলিতভাবে প্রতিবাদ করা। কারণ যে ঘটনাটা ঘটেছে সেটা শুধু আজকের সতীদাহ-এর ঘটনা নয়, আমি মনে করি, এই ঘটনার মধ্যে দিয়ে ভারতবর্ষের মানুষ একটা ভয়ঙ্কর পরিস্থিতির দিকে অগ্রসর হচ্ছে, এটা তারই একটা ইঙ্গিত এবং তার জন্যই আমরা বিশেষভাবে আতঙ্কিত এবং শঙ্কিত। তাই সেদিন বলেছিলাম যে, আজকে বিধানসভার সমস্ত দলের সদস্যদের এর বিরুদ্ধে প্রতিবাদ জানানো উচিত। আমি সেজন্য কংগ্রেস দলের মাননীয় সদস্যদের অভিনন্দন জানাচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ঘটনা ঘটেছে তার প্রতিবাদ জানাবার ভাষা আমার নেই। আমরা যেখানে একবিংশ শতাব্দীর দিকে এগোচ্ছি সেখানে এই মর্মান্তিক ঘটনা চিন্তা করা যায় না। এখন জব চার্ণকের যুগ আর নেই। কত যুগ আগে জব চার্ণকের যুগে সতীদাহ প্রথা ছিল এবং তাই নি সেই সময়ে আমাদের মহান পুরুষ রাজা রামমোহন রায় লড়াই করেছিলেন। আজকে দীর্ঘ এত বছর পরেও ভারতবর্ষে এতোটুকু উন্নতি হয় নি ভাবা যা না। আমরা এক পা'ও এগোতে পারিনি। আমরা এখনো মধ্যযুগীয় বর্বর অবস্থার মধ্যে ফিরে যাচ্ছি। ভারতের এখন কত সমস্যা রয়েছে, সেই সমস্যাগুলি কথা না ভেবে আমরা এগিয়ে চলেছি বর্বর যুগের দিকে। আজ থেকে ১৫০ বছর আগে ভারতবর্ষের পরম পুরুষ রাজা রামমোহন রায় এই সতীদাহ প্রথা বিরুদ্ধে আন্দোলন করে এবং ভারতবর্ষের মানুষদের সজাগ, সতর্ক করার জন্যে এর বিরুদ্ধে প্রতিবাদ করেছিলেন। ১৮৩৯ খৃষ্টাব্দে রাজা রামমোহন রা লর্ড উইলিয়াম বেন্টিং-এর ঐক্যবদ্ধ প্রয়াসে তিনি এই প্রথাকে বন্ধ করতে সক্ষম হন। কতযুগ আগেকার ঘটনা ভাবা যায় না। বর্তমানে যেভাবে নারী নির্যাত চলছে, জীবন্ত নারীকে পুড়িয়ে মারা হচ্ছে এ জিনিষ চিন্তা করা যায় না। মৌলবাদী মানুষেরা ভারতবর্ষের ঐতিহ্যকে বিনষ্ট করছে, তাদের এই কুসংস্কারাচ্ছ আচরণের জন্যে আজকে এই নারী সমাজের মর্যাদা কলুষিত হচ্ছে। যেখানে রাজা রামমোহন রায় জোর করে নারী সমাজের জন্য লড়াই করে বৃটিশ সাম্রাজ্যবা শক্তির সঙ্গে একজোট হয়ে এর বিরুদ্ধে লড়াই করেছিলেন এবং এর বিল পাশ করেছিলেন সেখানে আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি সেই ভয়ং কুসংস্কারের দিন যেন আবার ফিরে এসেছে। এখানে শুধু বিধানসভার সদস্যরা এই সতীদাহের বিরুদ্ধে আলোচনার মধ্যে সোচ্চার হলে চলবে না, এ সঙ্গে এর বিরুদ্ধে বলিষ্ঠ প্রতিবাদ করতে হবে। কিছুদিন আগে বিধানসভাতে এই নিয়ে আলোচনাও হয়েছে মৌলবাদী সম্প্রদায় ধর্ম নিয়ে একটা কুৎসি আচরণ করেছে। যেখানে ভারতবর্ষ সেকুলার স্টেট সেখানে এই ধরণের ঘটনা ঘটা চিন্তা করা যায় না। মৌলবাদীরা নিজেদের আত্মসন্তুষ্টির জন্যে যে ধরণে আচরণ করছেন এতে ভারতবর্ষের ঐক্য ভেঙ্গে টুকরো টুকরো হয়ে যাবে। সুতরাং সতীদাহ প্রথা বিলোপের জন্যে সকলকে সতর্ক হতে হবে। শুধু তা নয় বর্তমানে যেভাবে নারী নির্যাতন, নারী হত্যা, পণের জন্যে নারীকে পুড়িয়ে মারা হচ্ছে তাতে মনে হয় ভারতবর্ষ দিনের পর দিন কুসংস্কারে ভরে যাচ্ছে এই ঘটনার তীব্র প্রতিবাদ করা উচিত।

এই সভ্য সমাজে এই ধরণের বর্বরোচিত ঘটনার তীব্র প্রতিবাদ করা উচিত এবং এই মুহূর্তে এর বিরুদ্ধে আন্দোলন করা উচিত। অত্যন্ত দুঃখে সঙ্গে দেখতে পাচ্ছি ভারতবর্ষে আজকে যেখানে ক্ষুধা, দারিদ্র, অশিক্ষায় ভরে রয়েছে, যেখানে এর বিরুদ্ধে লড়াই করে এই অবস্থার থেকে উন্নতি ক দরকার সেখানে কিনা যে উচ্ছেদ বিল পাশ রাজা রামমোহন রায় করে গেছিলেন সেই বর্বরোচিত সতীদাহ প্রথা ফিরে আসছে। শিক্ষিত সমাজ এর বিরুদ্ধে গর্জে উঠুন। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই প্রথার বিরুদ্ধে অর্ডিন্যান্স চালু করা হয়েছে। কিন্তু সেখানে আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে সে অর্ডিন্যান্সের বিরুদ্ধে চ্যালেঞ্জ করে রিট আবেদন করেছেন অখিল ভারতীয় হিন্দু মহাসভার আনন্দ শর্মা, অবসর প্রাপ্ত আই এ এস ওঙ্কার সিং এবং সুপ্রী কোর্টের এ্যাডভোকেট পরমানন্দ কাতার। আজকে কি এই কুসংস্কার শিক্ষিত সমাজের মধ্যে আবদ্ধ নয়? আজকে গ্রাম বাংলার সাথে শিক্ষিত, অশিক্ষি সমাজের এই জিনিষটা ভাববার কথা। ভারতবর্ষে উন্নতির কালে বিজ্ঞানের যুগে যেখানে শিক্ষিত সমাজ আরো অগ্রসর হবে সেখানে কিনা ধর্মান্ধতার না এই ধরণের মধ্যযুগীয় বর্বরতা সংগঠিত হয়েছে এবং যারা এই অর্ডিন্যান্সকে চ্যালেঞ্জে শাসানি দিয়েছেন তাদের আমি ধিক্কার জানাই।

[4.30 to 4.40 p.m.]

সেইজন্য আমি মনে করি আমরা এখানে যে প্রস্তাব নিয়ে এসেছি এই প্রস্তাবটাকে শুধু প্রস্তাবাকারেই নয়, এটাকে আমাদের অন্তরের সাথে গ্রহ করতে হবে। ভারতবর্ষের রাজনীতি, ভারতবর্ষের অবস্থা অত্যন্ত জটিল অবস্থার মধ্যে দিয়ে অগ্রসর হচ্ছে। একে যদি আমরা ঠিক মত প্রতিহত করতে না পারি তাহলে মানুষের মনোবল রক্ষার স্বার্থে–নারী সমাজের কথাই নয়, দুঃখের সঙ্গে বেদনার সঙ্গে বলতে হয় পুরুষ শাসিত সমাজ ব্যবস্থায় নারীদে হত্যা করবার অধিকারে ভারত সোচ্চার। আজকে এই সতীদাহ নিরোধের ব্যাপারে ভারতবর্ষ কোথায় অগ্রসর হবে, রক্ষণবাদী ভারতবর্ষের সমাজতান্ত্রিক সমাজ ব্যবস্থায় অগ্রসর হবে? না ভারতবর্ষের শ্রমিক কৃষক মেহনতী মানুষের সমস্যা মেটাবে? সেইজন্য আমি মনে করছি এই মুহূর্তে যদি আমরা সম মানুষ দলমত নির্বিশেষে একে প্রতিরোধ করতে না পারি, প্রতিবাদ করতে না পারি তাহলে গোটা ভারতবর্ষ সেই মধ্যযুগীয় অবস্থায় গিয়ে পৌছাবে। তা আমি একে আন্তরিকভাবে সমর্থন জানিয়ে বলব–ভারতবর্ষের সেকিউলার স্টেটে যারা বসে আছেন–কেন্দ্রীয় সরকারে যাঁরা বসে আছেন তাদেরকে অনুরো করবো এই মৌলবাদের কাছে তারা যেন নতি স্বীকার না করেন। মুসলিম বিল, রাম জন্মস্থান ও বাবরি মসজিদ এই সমস্ত ঘটনাকে প্রতিহত করবার জন তারা যেন শক্ত হাতে আইন গ্রহণ করেন, এই বলে আমি একে সর্বান্তঃকরণে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী সুগ্রীব বসু :** স্যার, আমরা যখন একবিংশ শতাব্দীর দিকে এগিয়ে যাচ্ছি তখন সারা বিশ্বের অগ্রগতি দেখতে পাচ্ছি, যখন আমাদের দেশ কুসংস্কারকে বর্জন করে প্রগতির দিকে এগিয়ে যাবার চেষ্টা করছে ঠিক সেই মুহূর্তে ৪ঠা সেপ্টেম্বর রাজস্থানের গ্রামে রূপ কানোয়ারের সতীদাহ দেখব বলে আমর আশা করিনি। এটা আমাদের জাতীয় জীবনের কলঙ্ক। আজকে তার বিরুদ্ধে যে সিদ্ধান্ত নেবার জন্য এই বিধানসভায় আলোচনা হচ্ছে, মোশান এসেছে প্রস্তাব এসেছে আমি সেটাকে যুক্তিযুক্ত মনে করে সমর্থন জানাচ্ছি। স্যার, পশ্চিমবাংলার বিধানসভায় আমরা যখন এই আলোচনা করছি তখন ইতিহা খুঁজলে দেখতে পাব সারা ভারতবর্ষে অষ্টাদশ শতাব্দীর শেষে ও উনবিংশ শতাব্দীর প্রথম দিকে যে পরিমাণ সতীদাহ হয়েছে, সেই তুলনায় এই বাংলাদেশে হয়ত বেশী হয়েছে। শুধু ১৭৪৩ সালে আমরা কাশিমবাজার অঞ্চলে সতীদাহ দেখেছি এবং পরবর্তীকালে উনবিংশ শতাব্দীর গোড়ার দিকে ১৮১৫-১৮১৮ সালের মধ্যে সারা ভারতবর্ষে আড়াই হাজার সতীদাহ হয়েছিল। এর মধ্যে প্রায় কলকাতার আশে পাশে দেড় হাজার হয়েছিল। কিন্তু পশ্চিমবাংলায় আমরা এই বাংলাদেশে দেখতে পেয়েছি আমাদের পূর্বসূরী ভারত পথিক যিনি ১৮১১ সালে ভাতৃবধূর সতীদাহ খবর শুনে এগিয়ে এসেছিলেন এবং সমাজের বিরুদ্ধে লড়েছিলেন তিনি হলেন রাজা রামমোহন রায়। তিনি ইংরাজ সরকারকে বোঝাবার চেষ্টা করেছিলেন এই সতীদাহের বিরুদ্ধে। আমরা দেখেছি প্রথম

১৮২৯ সালে লর্ড বেণ্টিঙ্ক সতীদাহর বিরুদ্ধে একটা আইন করেছিলেন কিন্তু তবুও সেদিন রক্ষণশীল সমাজ থেমে থাকেন নি, প্রিভি কাউন্সিলে আপীল করেছিলেন। কিন্তু ৩২ সালে প্রিভি কাউন্সিল পাকাপাকিভাবে এই সতীদাহ রদ করেন এবং আইন করার জন্য বলেন। ১৫০ বছর কেটে গেলেও আজও সারা ভারতবর্ষে এই সতীদাহ ও সহমরণ দেখতে পাচ্ছি বলে এটা দুঃখের ও লজ্জার বিষয়। শুধু আইন প্রনয়ণ করলে হবে না আমাদের জন জাগরণ করতে হবে। রাজা রামমোহন রায় আইনের জন্য জন জাগরণ করেছিলেন। রাজস্থানের বর্তমান সরকার কঠোর অর্ডিন্যান্স করেন এই সতীদাহের বিরুদ্ধে। সেটাকে উপেক্ষা করে সতীদাহকে সমর্থন করে কিছু কিছু মানুষ এগিয়ে আসছে। তাই মানসবাবু যে কথা বলেছেন যে কোলকাতায় আপনার নেতৃত্বে মুখ্যমন্ত্রীর নেতৃত্বে একটা সর্বদলীয় সভা ও মিছিল করা হোক যাতে সকলে জানতে পারে যে এটা অপরাধ, দেশে কলঙ্ক। স্বাধীনতার ৪০ বছর পরেও আমাদের চিন্তা করতে হবে এ জিনিষ কেন হচ্ছে? আজকে সহমরণ ও সতীদাহকে বিচ্ছিন্নভাবে দেখলে হবে না। পশ্চিম বাংলায় বধূ হত্যার দিক থেকে আমরা অনেক এগিয়ে গেছি। পশ্চিম বাংলার গ্রামে গ্রামে আমরা রাজস্থানের কান্না শুনতে পাচ্ছি। স্বরাষ্ট্র দপ্তরকে অনুরোধ করি বধূ হত্যার বিরুদ্ধে কঠোর হস্তে ব্যবস্থা গ্রহণ করতে। এরজন্য এমন একটা পরিবেশ সৃষ্টি করতে হবে যাতে এইরকমভাবে নারী নির্যাতন আর দেখতে না পাই। আমরা জানি বিধবারা একটা অসহনীয় অবস্থার মধ্যে দিয়ে চলছে। সারা বছর খিচুড়ী খেয়ে থাকতে হয়। রাজা রামমোহন রায় থেকে আরম্ভ করে বিদ্যাসাগর পর্যন্ত তাঁরা নারী মুক্তির জন্য আন্দোলন করেছিলেন। আমরা জানি বিধবাদের পেনসেন দেওয়া হয়। কিন্তু প্রশাসনিক ব্যর্থতার জন্য তাদের অনেক অসুবিধা ভোগ করতে হয়। তাই আপনার মাধ্যমে সমস্ত ভারতবাসীর কাছে আবেদন করছি এক কণ্ঠে যে ভারতবর্ষে আর যেন এই কলঙ্ক লেপন না হয়। তাই মানসবাবু বলেছেন যে এটা রাজনৈতিক খেলার শীকার না হই। আমরা ভারতবর্ষের সমস্ত রাজনৈতিক দলের কাছে আবেদন করবো তাঁরা যেন বধূ হত্যা, সহমরণকে রাজনৈতিকভাবে সহায়তা না করেন। তাই আপনার মাধ্যমে জন জাগরনের কথা আমরা বলতে চাই। পশ্চিমবঙ্গের দীর্ঘ ঐতিহ্য আমরা সব সময় মেনে চলি। একটা কথা মনে পড়ে গেল হোয়াট বেঙ্গল থিংকস্ টুডে রেষ্ট অফ ইণ্ডিয়া থিংকস্ টুমরো। আজ এই যে আলোচনা এবং সিদ্ধান্ত হচ্ছে তা সেখানে আমরা আশা করবো হোয়াট বেঙ্গল থিংকস্ টুডে দি রেষ্ট অফ ইণ্ডিয়া থিংকস্ টুমরো। আজ সারা ভারতবর্ষকে চিন্তা করতে হবে আর কোনদিন রূপ কানোয়ারের ঘটনা যেন না ঘটে শেষে আপনি এই রেজোলিউশান এনে আলোচনা করার যে সুযোগ দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি এবং যাঁরা এই রেজোলিউশান এনেছেন তাঁদেরও ধন্যবাদ দিচ্ছি। আসুন আমরা সকলে মিলে এক কণ্ঠে বলি সহমরণ, সতীদাহ, বিধবা নির্যাতন আর যেন না দেখি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4.40 to 4.50 p.m.]

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিংশ শতাব্দীর শেষ প্রান্তে এসে বিধান সভায় সতীদাহের মত একটা বিষয় আলোচনা করতে হবে ঘটনাকে নিন্দা করতে হবে ধিক্কার জানাতে হবে এটা ভাবতে অবাক লাগে। তবুও গত ৪ঠা সেপ্টেম্বর রাজস্থানের বুকে এই রকম একটা নির্মম এবং অমানবিক ঘটনা আমাদের চোখের সামনে ঘটে গেল, এটা মোটেই গৌরবের বিষয় নয়। এটা একটা জাতির এবং দেশের লজ্জার বিষয়। স্বভাবতঃই প্রশ্ন জাগে যারা উপস্থিত থেকে এই রকম একটা নক্কার জনক ঘটনায় ইন্ধন যোগালেন, সেই ঘটনার যাঁরা নীরব সাক্ষী থেকে গেলেন, শুনলাম ঘটনা ঘটবার কয়েকদিন উৎসব করলেন এবং ঐ মধ্যযুগীয় বর্বরতাকে যাঁরা মহীয়ষী নারীর মহান কর্ম বলে ঢাক পেটাতে লাগলেন তাঁরা কি মানুষ? এত বছর পরেও যখন দেশ, জাতি, মানুষ সভ্য সমাজের দিকে ক্রমশঃ এগিয়ে যাচ্ছে তখন আমাদের দেশে আমরা দেখছি ধর্মীয় গোঁড়ামী এবং অন্ধ কুসংস্কারকে এখান থেকে তুলে ফেলতে পারিনি, সেই গোঁড়ামী অন্ধ কুসংস্কারের বলি হচ্ছে আজো মানুষ। আজো বিভিন্ন জায়গায় বিভিন্ন ফর্মে সে সতীদাহ হোক, বধূ নির্যাতন হোক একটার পর একটা অমানবিক ক্রিয়া - কলাপ তথাকথিত সভ্যসমাজের বুকে চলছে। এই ঘটনাকে নিন্দা জানাবার ধিক্কার জানাবার প্রকৃত ভাষা নেই। শুধুমাত্র আইনের কঠোরতম প্রয়োগ করে এই ঘটনা রদ করা সম্ভব হবে না, এরজন্য যেটা দরকার সেটা হল গণ চেতনা, মানুষকে এই দিকে সচেতন করতে হবে। এই সমস্ত অপকর্মের বিরুদ্ধে অমানবিক আচরণের বিরুদ্ধে রাজা রামমোহন রায় চেয়েছিলেন একটা আন্দোলন গড়ে উঠুক যাতে করে মানুষের এই রকম সর্বনাশ করতে না পারে, যাতে মানুষকে এই রকম জীবন্ত পুড়িয়ে না মারতে পারে। তাই আজকে শুধু পশ্চিমবঙ্গের বিধান সভায় নয়, পথে-ঘাটে, গ্রামে গ্রামান্তরে সমগ্র দেশে এই ঘটনার বিরুদ্ধে ধিক্কার নিন্দা জানান উচিত এবং যাঁরা এই ঘটনায় মদত দিয়েছেন বা নীরবে ঘটতে দিয়েছেন সেই স্বার্থপর মানুষের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করা উচিত। আজকে সংগতভাবে মাননীয় সদস্যা শ্রীমতী কমল সেনগুপ্ত এবং অন্যান্য সদস্যরা যে প্রস্তাব এই বিধানসভায় এনেছেন তাকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি। সমগ্র দেশ জুড়ে এর প্রতিবাদ হোক, নিন্দা হোক এই কামনা করে প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী অপূর্ব লাল মজুমদার :** মাননীয় স্পীকার মহাশয়, নীতিগত দিক থেকে এই প্রস্তাবকে আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি এবং যাঁরা এই প্রস্তাব এখানে উত্থাপন করেছেন তাঁদের বুদ্ধিমত্তা এবং সময়োচিত এই প্রস্তাব আনার জন্য আর একবার ধন্যবাদ জানাচ্ছি। আমি আমার বক্তব্য একটু অন্য ধরনের রাখব কাজেই কেউ যদি কিছু মনে করেন তাহলে আমাকে ক্ষমা করবেন। আমাদের হিন্দু সমাজের ডিকেডেন্ট কালচার রিলিজিয়াস ট্রাডিশনের বিরুদ্ধে আমার প্রচণ্ড ক্ষোভ রয়েছে এবং সেই ক্ষোভ আজকে প্রকাশ করছি। এই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করতে গিয়ে আশেপাশের দু-একটা ঘটনার কথা উল্লেখ না করলে চলেনা যেগুলো সমাজের ব্যাধি, যেগুলো উচ্ছেদ করা একান্তই প্রয়োজন। কয়েক বছর আগে শঙ্করাচার্য্য নামে একজন বিশেষ ব্যক্তি হঠাৎ বললেন, হিন্দু সমাজের অন্যতম অঙ্গ হল আনটাচেবিলিটি, তাকে নূতন করে রিভাইভ করতে হবে। এই কথা শুনে পার্লামেন্টের কোন কোন সদস্য গুমড়ে উঠলেন এবং বললেন তাঁর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে। কিন্তু অপরপক্ষে দেখলাম তাঁর পায়ের কাছে লক্ষ লক্ষ লোক মাথা নত করে তাঁকে ধন্যবাদ জানাচ্ছে। কাজেই তাঁর বিরুদ্ধে আর কিছু করা গেল না। আজকে সমাজের দিকে তাকিয়ে দেখুন গ্রেডেড [illegible]টি হিন্দু সমাজের মধ্যে ৬০ হাজারের

মত জাত রয়েছে। এই যে গ্রেডেড ইনইকোয়ালিটি রয়েছে তার বিরুদ্ধে আমরা কিন্তু কোন সংগ্রাম করিনি, বরং দেখছি তাঁর পায়ের তলায় অসংখ্য মানুষের কণ্ঠরোধ হয়ে যাচ্ছে। এই যে লক্ষ লক্ষ লোকের চোখের জল পড়ছে তার জন্য কে কথা বলবে? আমি মনে করি এর বিরুদ্ধে আমাদের সোচ্চার হওয়া উচিত। এ্যানিহিলেসন অব কাস্ট সিসটেম জাত পাত নিয়ে এই যে সংগ্রাম চলছে বিভিন্ন রাজ্যে রাজ্যে তাকে সম্পূর্ণরূপে ধ্বংস করবার জন্য সমাজ থেকে কাস্ট সিসটেম তুলে দেওয়া দরকার। ডঃ. আম্বেদকার এই কথা বলেছিলেন বলে তাঁকে একটা সভায় বক্তৃতা করতে দেওয়া হয় নি। জাতপাত সংরক্ষণ মণ্ডলীর একটা সভায় তাঁকে প্রেসিডেন্ট হিসেবে বক্তব্য রাখার ব্যবস্থা করা হয়। তিনি সেখানে এই জাত পাত এবং তথাকথিত ধর্মের বিরুদ্ধে বক্তব্য রেখে বলেছিলেন, ভারতীয় ঐক্য গড়ে তোলার জন্য ওই হচ্ছে একমাত্র পথ। তাঁকে বলেছিলেন আপনার বক্তব্যের খানিকটা অংশ কেটে ঠিক করে দেওয়া হবে। তিনি একটা লাইনও কাটতে দেননি এবং সভাপতি হিসেবে বক্তৃতাও করেন নি। আমি মনে করি "এনিহিলেসন অব কাস্ট সিসটেম" এই বইখানা গীতাস্বরূপ—এই বই সকলেরই পড়া উচিৎ। আমরা পশ্চিমবাংলা থেকে সতীদাহ প্রথা উচ্ছেদ করেছি। বৃটিশ আমলে পশ্চিমবাংলা এবং রাজস্থানে সতীদাহ সবচেয়ে বেশী হোত। আমরা এটা উচ্ছেদ করেছি ১৯১৩ সালে, কিন্তু আসলে ১৯২৯ সাল পর্যন্ত এটাকে আমরা সম্পূর্ণরূপে রোধ করতে পারিনি। ১৯২৯ সালে যখন এটা রেগুলেশন অব বেঙ্গল হিসেবে গৃহীত হল তখন কিন্তু এটা শুধু বৃটিশ সরকারের এরিয়ার মধ্যে সীমাবদ্ধ থাকল। বৃটিশ সরকারের এরিয়ার বাইরে যে সমস্ত দেশীয় রাজ্য ছিল সেখানে কিন্তু এটা থাকল। রাজস্থান একটি দেশীয় রাজ্য এবং সেখানে এটা থাকল। জহরব্রতকে আমরা গ্লোরিফাই করেছি। জহরব্রত একজন করেনি, মাস্-স্কেলে এটা হয়েছে। একজন মৃত্যু বরণ করেছে এবং আমরা সেই প্রথাকে গ্লোরিফাই করছি। এই গ্লোরিফিকেসনের বিরুদ্ধে কথা বলবার জন্য যে হিম্মত থাকা দরকার আমি জানি হিন্দু সমাজের মধ্যে অনেকেরই সেই হিম্মত নেই। অনেক ক্ষেত্রেই দেখি এই জাতপাতের বিরুদ্ধে কথা বলার সাহস আমাদের নেই। আমাদের সমাজের মধ্যে এই দুর্নীতি, এই কলঙ্কজনক ট্রাডিশন দীর্ঘদিন ধরে মাথা উঁচু করে রয়েছে। হাজার হাজার, লক্ষ লক্ষ, কোটি কোটি মানুষকে তাদের ন্যায্য অধিকার থেকে বঞ্চিত করা হচ্ছে। এই যে কলঙ্কিত প্রথা রয়েছে সমাজে তার শিকার হচ্ছে অসংখ্য দরিদ্র এবং অসহায় মানুষ।

[4.50 to 5.00 p.m.]

আজকে মায়েরা যে চোখের জল ফেলছে তাঁদের দিকে একবার তাকান। আজকে সমাজে এই যে ১ কোটি ২০ লক্ষ লোক রয়েছে তাঁদের সম্পর্কে একটু ভাবনা চিন্তা তো কেউ করছেনা। এই পশ্চিমবাংলায় ১ কোটি ২০ লক্ষ লোক এই অবস্থায় রয়েছে আর ওদিকে হাজার হাজার লোক গিয়ে শঙ্করাচার্যের পায়ে মাথা ঠুকছে। এই চরম অবস্থার মধ্যে আমরা চলছি। রাজা রামমোহন রায় সতীদাহের বিরুদ্ধে আইন পাশ করিয়েছিলেন। আজকে সমাজে সেই আইন রয়েছে। বিধবা বিবাহ – আপনারাই বলুন তো একজন বিধবাকে বিয়ে করতে সমাজের কয়জন লোক এগিয়ে আসছে? আপনারাই বলুন তো, তাঁদের মর্যাদা দেবার জন্য কয়জন লোক এগিয়ে আসছে? আজও তাঁরা গৃহে সমাজে কোন মর্যাদা পাচ্ছেন না। শতবর্ষ আগে সেই আইন পাশ করা সত্ত্বেও আজও তাঁরা উপেক্ষিত, পায়ের তলায় নিষপেসিত। তাঁদের মানবিক মর্যাদা কোথায়? আজকেও তাঁরা বঞ্চিত হয়ে রয়েছেন। পলিগেমির ব্যবস্থা ছিল, কিন্তু হিন্দু যাঁরা ফাণ্ডামেন্টালিস্ট তাঁরা সেটাকে রুখেছেন। হিন্দু কোড বিল হল, ১৯৫০ সালে হিন্দু ম্যারেজ এ্যাক্ট পাশ হল। হিন্দু সমাজের মধ্যে ৬ হাজার জাত রয়েছে। এক জাত আর এক জাতের লোককে বিয়ে করেনা। এই তো কিছুদিন আগে বিহারের একজন ব্রাহ্মণ ছেলে একজন তপশীলী মেয়েকে বিয়ে করেছেন বলে তাঁর পক্ষে অফিসে চাকুরী করা অসম্ভব হয়ে পড়ে। তাঁকে অপমান করে অফিস থেকে বার করে দেওয়া হল। তারপর সে দিল্লীতে গিয়ে বোট ক্লাবের সামনে ধর্ণা দিলেন। সেখান থেকে তাঁকে ফিরিয়ে এনে আবার নূতন করে চাকুরী দেওয়া হল। নূতন চাকুরী দেওয়া সত্ত্বেও সমস্যা কিন্তু মিটল না। সেখানকার শুধু মৌলবাদী নেতৃত্ব নয়, সাধারণ মানুষের মধ্যে যে বিভৎস ঘৃণা জমা হয়ে ছিল সেটা আবার ফুটে উঠল। অর্থাৎ মেয়েটি কেন উচ্চ বর্ণের একজনকে বিবাহ করেছে। আবার তাকে তাড়িয়ে দেওয়া হল এবং ছেলেটি স্ত্রী এবং কোলের সন্তানকে নিয়ে আবার বোট ক্লাবে এসে দিনের পর দিন অবস্থান করতে লাগল। আমি নিজে দিল্লী গিয়ে তার সেই অসহায় অবস্থা দেখে এসেছি। মাসের পর মাস তাকে প্রায় অনশনে কাটাতে হয়েছে। তার পর ওখানকার চিফ মিনিস্টার ছেলেটিকে দিল্লী থেকে নিয়ে আসার ব্যবস্থা করলেন। একজন ব্রাহ্মণ ছেলে তপশীলী শ্রেণীর একটি মেয়েকে বিয়ে করেছে, তাকে স্ত্রী হিসেবে গ্রহণ করেছে, কিন্তু সমাজ তাকে গ্রহণ করবে না। ছেলেটির অফিসের স্টাফরা, কলিগরা তাকে লাথি মেরে অফিস থেকে বার করে দিয়েছে। দুঃখের সঙ্গে বলছি ছেলেটি এই ব্যাপারে কোন প্রটেকশন পায়নি। সে মৌলবাদী নয়। আপনি, আমি অনেক সময় সেন্টিমেন্টের বশে এগিয়ে যাই। কিন্তু আমি মনে করি এটা শুধু সেন্টিমেন্টের ব্যাপার নয়। মানুষকে হৃদয় দিয়ে অনুভব করতে হবে। এই সমস্ত মানুষ সমাজের মধ্যে বাস করে যে জ্বালা, যন্ত্রনা, অপমান, পদাঘাত সহ্য করছে তাদের মুক্তির পথ কোথায়? যদি কাস্ট সিসটেম এ্যাবলিস করা যায় তবেই এদের মুক্তির পথ হবে। যে সমস্ত কুৎসিৎ, বর্বর ট্রাডিশন চলে আসছে তাকে সম্পূর্ণভাবে উচ্ছেদ করবার জন্য আমাদের সকলকে মাথা উঁচু করে দাঁড়াতে হবে। এবারে আমি আপনাদের কাছে অন্য একটি প্রসঙ্গ রাখতে চাই। আমরা ডাওরি এ্যাক্ট পাশ করেছি, ক্রিমিন্যাল পেনাল কোড সংশোধন করেছি, নারীদের মর্যাদা দিয়েছি। কিন্তু বাস্তবে দেখছি অসংখ্য গৃহবধূ নিহত হচ্ছে। কেউ গায়ে কেরোসিন তেল ঢেলে মরছে, কেউ বিষ খেয়ে আত্মহত্যা করছে। দুঃখের সঙ্গে বলছি আমরা তাদের প্রটেকসন দিতে পারছিনা। এই ডাওরি সিসটেম সমাজের মধ্যে মাথা গেড়ে বসে রয়েছে। আমাদের দেশের ১৬/১৮/২০/২৫ বছরের মেয়েরা চোখের জল ফেলছে। আমরা আইন পাশ করেছি বাচ্চাদের ফিরিয়ে নেওয়া যাবেনা। আমরা সারদা এ্যাক্ট পাশ করেছিলাম ১৯২৬ সালে। তখন অসংখ্য ছোট ছোট মেয়েদের বিয়ে দেওয়া হোত। আজকে প্রশ্ন হচ্ছে, আইন থাকা সত্ত্বেও আমরা পশ্চিমবাংলায় এই জিনিষ রুখতে পেরেছি কি? আমি সরকারের দোষ দিচ্ছিনা। আমি বলছি, আমরা যদি ঠিক না হই, বিধানসভার ২৯৪ জন সদস্য যদি হৃদয় দিয়ে এই জিনিষের গুরুত্ব অনুভব করতে না পারে তাহলে চাইল্ড রেস্ট্রেনিং ম্যারেজ এ্যাক্ট, সারদা এ্যাক্ট আমরা বাস্তবে রূপায়িত করতে পারবনা এবং কোন সরকারের পক্ষে এটা বাস্তবায়িত করা সম্ভবপর হবেনা।

বর্তমানে আইন-রয়েছে ১৬ বছরের কম কোন মেয়ের বিয়ে হবেনা। বর্তমান কেন্দ্রীয় সরকার আইন করেছেন ২১ বছরের আগে কোন ছেলে বিয়ে করতে পারবে না। তবুও তো দেখছি এই ধরণের বিয়ে হচ্ছে এবং এমন কি মন্ত্রীরা পর্যন্ত তাঁদের মেয়েদের ওইভাবে বিয়ে দিচ্ছেন এবং এগুলো আমাদের ভারতবর্ষেই হচ্ছে। এর বিরুদ্ধে আমরা কি সোচ্চার হবনা? এগুলি আজ সমাজকে অক্টোপাশের মত চেপে ধরেছে। এই সমস্ত কুসংস্কার মনুসংহিতার আমল থেকে চলে আসছে। মনুসংহিতায় লিখেছে যদি কোন তপশীল বা আনটাচেবেল লোক গীতা বা উপনিষদের বাণী শোনে তাহলে তার কানের মধ্যে সিসা ঢেলে বন্ধ করে দিতে হবে। মনুসংহিতায় এই জিনিস রয়েছে অথচ সেই মনুসংহিতা আমাদের শাস্ত্রের মধ্যে স্যাংটিটি পেয়েছে। যার জন্য শ্রীকৃষ্ণ লীলা আমরা পড়ি। শ্রীকৃষ্ণ মারা গেলেন তাঁর রুক্মিনী সতী হলেন। তিনি শুধু একা নন, তাঁর সাথে সাথে আরো ৭ জন সতী হলেন। আমরা জানি ভারতবর্ষ এবং বিভিন্ন জায়গায় এমন অঘটন ঘটেছে, নির্যাতন, অপমান চলছে এই ডেকাডেন কালচার, হিন্দু সমাজের যে ব্যর্থ ট্রাডিশন, সেই ট্রাডিশনের বিরুদ্ধে আঘাত হানতে হবে। হিন্দু সমাজের মৌলবাদীরা আমার উপর ক্ষেপে যাবেন। [illegible] জন্য আমি খেয়াল করি না, আমি তাদের বিশ্বাস করি না। কিন্তু আমাদের সমাজের মধ্যে অনেক বেশি কুসংস্কার বাসা বেঁধেছে এখানে মনুষ্যত্বের মর্যাদা দেয় নি, আমার মায়ের, ভাই, বোনের মর্যাদা দেয়নি। তার বিরুদ্ধে আমাদের প্রতিটি সদস্য, কর্মীদের মাথা উঁচু করে দাঁড়াতে হবে। এই যদি করতে পারেন তাহলে এই যে প্রস্তাব আমরা গ্রহণ করলাম সেই প্রস্তাবকে সার্থকতায় পর্যবসিত করতে পারব। আমাদের সেই সাহস এবং উৎসাহ, উদ্দীপনা চাই। আমি মনুষ্যত্বের কাছে এই আবেদন জানাই যে আপনারা এটাকে এগিয়ে নিয়ে চলুন এবং সমস্ত বর্বরতার হাত থেকে পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের সমস্ত মানুষকে মুক্তি দিন। এই আহ্বান জানিয়ে প্রস্তাবটিকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mohan Sing Rai :** Mr. Speeker, Sir, in support of this resolution, which has been presented by Smt. Kamal Sengupta (Bose), I am speaking a few words. In the history of Europe about 400 years earlier the renaissance period came. In India also almost 100 years earlier a renaissance period came when a cultural change in connection with custom and traditions had taken place. But it is a great sorrow to me to express my feeling on the incident of Deorale. This has been a disgrace to the human society, particularly to the Indian people. How could such a practice surface in the twentieth century in India at this computer age. The religious fundamentalists have now got such a power even to suppress the human beings. Customs and traditions are mostly time-bound but still sometimes it seams that they are stegnated in our country. Everything is changeable; time is changeable, matter is changeable, but that religious fundamentalists' attitude is still stagnated and has not changed is a matter of great pity. Such conservatiam in our society is becoming a curse to the Indian people. In the name of Satidaha women are being killed brutally in the conservative society by the religious fundamentalists. Roop Kanwer's incident is highly disgraceable. In the history we shall find that primarily due to male chauvinism the Satidaha system was introduced. If history is scrutinized and post mortemed we shall also find that dowry systems are killing day by day numerous innocent women. This system is prevalent in many parts of our country and we shall have to fight tooth and nail against dowry. Satidaha is really a big crime. Conservatism is getting reality within old traditions and customs which are great curse to us. Due to these old unscientifie customs many innocent people are becoming their victims and this berberous practice has to be strongly condemned. Let us all support this resolution which has been brought in connection wich Roop Kanwar incident against Satidaha. Supporting this resolution I finish my speech here. Thank you, Sir.

[5.00 to 5.10 p.m.]

**মিঃ স্পীকার :** এই [illegible] উপর আলোচনার জন্য যে সময় নির্দিষ্ট ছিল তা শেষ হচ্ছে ৫টা বেজে এক মিনিটে কিন্তু দেখা যাচ্ছে সেই সময়ে মধ্যে আলোচনা শেষ করা যাবে না। আমি তাই মাননীয় সদস্যদের সম্মতি নিয়ে আধঘণ্টা সময় বাড়িয়ে নিতে চাই। আশা করি আপনারা সম্মত হবেন।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেবার পর)

টাইম এক্সটেনডেড ফর হাফ এ্যান আওয়ার।

**শ্রীমতী মমতাজ বেগম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যা শ্রীমতী কমল সেনগুপ্তা এবং অন্যান্যরা আজ এই সভায় সতীদাহ প্রথার বিরুদ্ধে যে প্রস্তাব এনেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, প্রথমেই আমি ভারতবর্ষের মধ্যে রাজস্থানে আবার নতুন করে যে সতীদাহের ঘটনা ঘটে গেল তার তীব্র নিন্দা করছি। সেখানে সতী করার নামে একটি মেয়েকে পুড়িয়ে মারা হয়েছে। স্যার, যেখানে একটি পশুকে পুড়িয়ে মারার

সময় তার ছটফটানি দেখে আমাদের মতন সাধারণ মানুষের চোখে জল এসে যায় সেখানে ১৮ বছরের এক সুন্দরী তরুনীকে পুড়িয়ে মারা হ'ল বা হত্যা করা হ'ল। স্যার, এর মাধ্যমে আমাদের দেশের আগেকার যে নৃশংস, বিভৎস, বর্বর প্রথা যা আইন করে বন্ধ করে দেওয়া হয়েছে তা ফিরিয়ে আনার চেষ্টা করা হচ্ছে। সমাজ যখন এগিয়ে চলছে তখন দেখছি, ঐ নিষ্ঠুর প্রথাকে ফিরিয়ে আনার চেষ্টা করা হচ্ছে। কিছুদিন আগে যখন মুসলিম মহিলা বিল পাশ করা হয়েছিল তখন আমরা দেখেছি এক শ্রেণীর উগ্রবাদী মুসলিম মৌলবাদী সেই বিলকে সমর্থন করেছিলেন এবং এখানে দেখছি, রাজনৈতিক উদ্দেশ্যপ্রনোদিত হয়ে কিছু লোক এই বর্বর সতীদাহ প্রথাকে ফিরিয়ে আনতে চাইছেন। স্যার, এই দুটি ঘটনা পরস্পরের সঙ্গে যুক্ত, যমজ ভাই-এর মতন। এগুলি কোন বিচ্ছিন্ন ঘটনা নয়, উদ্দেশ্যপ্রণোদিতভাবে এগুলি ঘটানো হচ্ছে। স্যার, এই নিষ্ঠুর বর্বর প্রথাকে আবার মহিমান্বিত করার জন্য 'চুনরী মহাৎসব' করা হয়েছে এবং বহু নরনারী সেখানে গিয়ে হৈ হৈ রৈ রৈ করছেন এবং সতীর নামে গুণগান গাইছেন। স্যার, সাধারণ মানুষ রাজনৈতিক চাল এত বোঝেন না, তারা মনে করছেন সত্যিই বুঝি সে সতী হয়ে গেল এবং এই সুযোগ নিয়ে এইসব ঘটনা ঘটানো হচ্ছে। সৌভাগ্যের কথা আজকে আমাদের এখানে সকল দলের পক্ষ থেকে এই প্রস্তাব এসেছে, আমি এই প্রস্তাবকে সমর্থন করে মাননীয় সদস্যদের অনুরোধ করছি, সাধারণ মানুষের কাছে গিয়ে সকলে এই প্রস্তাবের তাৎপর্য্য ব্যাখ্যা করে বলুন এবং তাদের বোঝন যে সতীদাহ প্রথা কোন মানবিক প্রথা নয়, আইন করে এই প্রথা বন্ধ করে দেওয়া হয়েছে। স্যার, আমরা আশ্চর্য্যের সঙ্গে দেখলাম, সুপ্রীম কোর্টের একজন আইনজ্ঞ এই প্রথাকে ফিরিয়ে আনার জন্য সুপারিশ করেছেন এবং চেষ্টা করছেন। সকলের কাছে এই পরিপ্রেক্ষিতে আমার আবেদন, নারী, পুরুষ নির্বিশেষে সকলে এর বিরুদ্ধে ঐক্যবদ্ধভাবে আন্দোলন করুন যাতে এই প্রথা আর ফিরে না আসে এবং সকলে এর নিন্দা করুন। এই বলে এই মোশানের প্রতি আবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য :** মাননীয় স্পীকার মহাশয়, আজকে এই সভায় সকল দলের পক্ষ থেকে যে গুরুত্বপূর্ন প্রস্তাবটি তোলা হয়েছে তাকে সমর্থন করে আমি দু/একটা কথা বলব। কিছুদিন আগে রাজস্থানে যে ঘটনা ঘটে গিয়েছে এবং সারা দেশে যে ঘটনাকে কেন্দ্র করে বিতর্কের সৃষ্টি হয়েছে– এ প্রস্তাবেও বলা হয়েছে – এই ঘটনা সাধারণভাবে আমাদের মনে হচ্ছে, একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। সাধারণ ভাবে আমাদের মনে হচ্ছে এটা একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। আমাদের ভারতবর্যের বর্তমান বাস্তবতায় এটা একটা প্রকৃত ঘটনা। আমরা যারা বোঝার চেষ্টা করছি যে আমাদের দেশ এগিয়ে চলেছে, শুধু আমরা এগিয়ে যাচ্ছি, সেই সময়ে এই ঘটনা আমাদের ইঙ্গিত দিচ্ছে যে আমাদের দেশ বেশি এগুচ্ছে না। যখন দেশের প্রধান মন্ত্রী সুপার কমপিউটারের জন্য চিন্তিত তখন পাশাপাশি আবার এই ঘটনা ঘটছে অর্থাৎ আমাদের দেশে সতীদাহর মত ঘটনা ঘটছে। স্বাধীনতার ৪০ বছর পরেও সমাজে যে কিছু মৌলিক সমস্যা রয়েছে এই ঘটনা তারই প্রমাণ। এই আর্থ সমাজ ব্যবস্থার উপরে দেশকে গড়ে তোলা হচ্ছে। এই আর্থ সমাজ ব্যবস্থার ভিত্তিটা ভুলে ভরা বলেই, সামন্তবাদের সঙ্গে আপোষ করার ফলে, পুঁজিবাদ গড়ে তোলার ফলেই হয়ত এই ধরণের ভয়ঙ্কর ঘটনা আমাদের দেশে ঘটছে। কাজেই দেশ শুধু এগিয়ে যাচ্ছেনা । একদিকে অগ্রগতি আপাত দৃষ্টিতে উপর তলার কিছু লোকের জন্য, অপরদিকে বৃহত্তর সংখ্যক মানুষের জন্য একটা পশ্চাতগতি কাজ করছে। এই যে ঘটনা এটা তারই প্রমাণ। আর একটা ঘটনা হচ্ছে, আমি বলতে পারি যে এর একটা অতীত ইতিহাস আমাদের দেশে রয়েছে। সাম্প্রতিককালে এক দশক ধরেদেশের মধ্যে একটা ভয়ঙ্কর ধর্মান্ধতার আলোড়ন সৃষ্টি হয়েছে। স্বাধীনতার পরে এটা একটা নুতন ঘটনা। গত ৫/৬ বছর ধরে আমরা পাঞ্জাবে যা দেখছি, মিরাটে দেখছি, উত্তর পূর্বাঞ্চলে দেখছি যে বিভিন্ন নামে–ধর্মের নামে, ভাষার নামে আঞ্চলিকতার নামে একটা ভয়ঙ্কর ধর্মান্ধতার শক্তি মাথা চাড়া দিয়ে উঠেছে। স্বাধীনতার তিনটি দশক পেরিয়ে এসে চতুর্থ দশকে এটা দেখছি। কেন? কে বা কারা এর জন্য দায়ী? কোন সমাজ ব্যবস্থা আমরা গড়ে তুলতে চাচ্ছি যে ব্যবস্থার জন্য ৪০ দশক পরে এটা বেড়ে গেছে? ৫০ দশককে আমরা কল্পনা করি, ৬০ দশককে আমরা কল্পনা করি তখন আমাদের দারিদ্রতা ছিল, পিছিয়ে পড়া অবস্থা ছিল। কিন্তু এই মুহর্তে যে ধর্মান্ধতার সমস্যা দেখা দিয়েছে এটা বিগত এক দশক ধরে মারাত্মক চেহারা নিয়েছে। একথা কেউ অস্বীকার করতে পারবেন না। কে এর জন্য দায়ী সেটা নিয়ে হয়ত রাজনৈতিক বিতর্ক হবে। কিন্তু ধর্মান্ধতার শক্তি যে বিগত একটা দশক ধরে মারাত্মক ভাবে মাথা তুলেছে এটা বাস্তব। ধর্মান্ধতার শক্তি মাথা তুললে নারী জাতিই হয় সমাজে আক্রমণের অন্যতম লক্ষ্য। মুসলীম নারীর অধিকার রক্ষা বিল নিয়ে মুসলীম ধর্মান্ধ শক্তির লক্ষ্য ছিল নারী সমাজকে আঘাত করা। ঠিক তার পাল্টা হিন্দু ধর্মান্ধ শক্তি তারা নারী জাতীর ভূমিকা নিয়ে আক্রমণ করছে এবং তার প্রতীক ঘটনা হিসাবে সতীদাহর ধারনাকে আবার তৈরী করার চেষ্টা করছে। এটা অত্যন্ত বিপদ জনক দিক। তবে এটা খুব ভাল কথা যে আমরা সকলে মিলে একসঙ্গে দাঁড়িয়ে এর বিরোধিতা করছি। আমি সে জন্য এখানে বিতর্কিত বক্তব্য রাখছি না। আমরা যদি কল্পনা করার চেষ্টা করি যে আমাদের মত একটা রাজ্যে ধরুন একটা গ্রামে এই ধরণের ঘটনা ঘটেছে। তা সেখানে সরকার আছে, ডি. এম. আছে, এস. পি আছে, তারা জানছে কি হচ্ছে না হচ্ছে। অথচ সেখানে গোটা সরকার অনড় হয়ে বসে রইলো। এটা কেন হল এর কোন যুক্তি আছে? এটা কি শুধু প্রশাসনিক ব্যর্থতা? এর পিছনে অনেক শক্তি কাজ করছে যে শক্তি একটা সরকারকে কয়েক ঘণ্টা অচল করে রেখেছে। ৭/৮ দিন পরে সেখানে দিল্লী থেকে ছুটে গেলেন কেন্দ্রীয় মন্ত্রীরা কেন্দ্রের নির্দেশে এবং তারা গিয়ে বললেন, কি হচ্ছে, কি করছেন? তখন সেই সরকারের টনক নড়লো। আমরা সর্বভারতীয় অনেক নেতার তখন বিবৃতি দেখেছি। কেউ বলেছেন যে ধর্মান্ধতা নাকি ব্যক্তিগত ব্যাপার, কি করে আটকাবো। কেউ বলেছেন, হয়ে গেছে মন্দির করলে কি করে আটকাবো। কারা কারা এই ষ্টেটমেণ্ট দিয়েছেন আমি তাদের নাম বলতে চাচ্ছি না। আমরা চেষ্টা করছি সকলে মিলে একসঙ্গে এর প্রতিকার করার। কেউ বলেছেন যে এটা ব্যক্তিগত ব্যাপার, কেউ বলেছেন ধর্মীয় ব্যাপার, কেউ বলেছেন যে ঘটনাটি খারাপ কিন্তু মন্দির করতে আপত্তি কোথায়? সেইসব নিয়ে উত্তেজনা কয়েক মাস ধরে চলেছে এবং এই সমস্ত জিনিষ করার চেষ্টা হচ্ছে। আমরা পশ্চিমবঙ্গ বিধান সভায় এই প্রস্তাব নিয়েছি। আমাদের রাজ্যের অতীত নিয়ে আমাদের একটা গর্ব আছে। পশ্চিমবঙ্গে আমাদের বিগত শতাব্দীর বুদ্ধিজীবীরা যারা এর বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছিলেন তাদের জন্য আমরা গর্বিত। তার জন্য গর্ব। আমাদের রাজ্যে বামপন্থী আন্দোলন, গনতান্ত্রিক চেতনার জন্য আমাদের গর্ব। আমরা যদি পশ্চিমবঙ্গের সব দল মিলে এর প্রতিবাদ করতে পারি, তাহলে হয়তো সারা দেশে এই পরিস্থিতির অবসান ঘটাতে সাহায্য করবে, এই আশা নিয়ে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

5.10 to 5.20 p.m.]

**শ্রীমতী কমল সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৪ঠা সেপ্টেম্বর ১৯৮৭ সালে রাজস্থানে যে নারী হত্যা সংগঠিত হয়েছিল, সতী দাহের নামে, তার বিরুদ্ধে আমরা ঐক্যবদ্ধ.হয়ে সমস্ত দল এক সঙ্গে মিলে একটা প্রস্তাব এখানে উপস্থাপিত করেছি। প্রস্তাবের উপর যাঁরা আলোচনা করেছেন, আমি সমস্ত সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি। তাঁরা ব্যাখ্যা করতে গিয়ে বিভিন্ন বিষয়ে বলেছেন, তার অনেক বিয়াই এই প্রস্তাবের সঙ্গে প্রত্যক্ষ ভাবে যুক্ত। কোন কোন বিষয় এই প্রস্তাবের সঙ্গে যুক্ত নয়, একটু অন্য কথা, একটু অন্য ধারার কথা। আমি সেইগুলো এখানে উল্লেখ করছি না। সকলকে ধন্যবাদ জানিয়ে তাঁদের বক্তব্যের সঙ্গে সুর মিলিয়ে আমি এখানে বলতে চাই, তাঁরা রাজা রামমোহনের কথা এখানে উল্লেখ করেছেন, সঙ্গত ভাবে রাজা রামমোহন রায়কে বলতে হয় ফার্স্ট মর্ডান ইনডিয়ান। কিন্তু তিনি যে কাজ করেছিলেন ১৮২৯ সালে, ১৫৮ বছর পরে সেটার পুণঃপ্রবর্ত্তনের যে চেষ্টা, এটা উদ্দেশ্য প্রনোদিত এবং এই বিষয়ে বক্তারা বলেছেন এবং সঠিক ভাবে বলেছেন বলে আমি মনে করি। আজকে দেশে যখন বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিয়ে উঠছে, দেশের ঐক্য এবং সংহতিকে দূর্বল করছে, তখন খুব সঙ্গতভাবে আমাদের সর্তক হওয়া প্রয়োজন, বিচ্ছিন্নতাবাদ যেমন দেশকে দুর্বল করে এবং ঐক্য সংহতিকে নষ্ট করে, তেমনি ধর্মান্ধতা ও কুসংস্কারও দেশকে দুর্বল করে এবং পেছনের দিকে টেনে নিয়ে যেতে চায়। বিরোধী গণ চেতনা জাগ্রত করবার জন্য আমাদের সমস্ত দেশ ব্যাপী আন্দোলন গড়ে তুলতে হবে। আমি একটা বিষয় এখানে উল্লেখ করতে চাই, দেশে আজকে বিভিন্ন রাজনৈতিক এবং অর্থনৈতিক বিশেষ বিশেষ ঘটনা ঘটছে। সেই ঘটনাগুলোর জন্য দেশের জনসাধারণ শঙ্কিত এবং তারা অনেকখানি সোচ্চার। সেই সমস্ত গুরুত্বপূর্ণ জন জীবনের যে সমস্যা এবং ঘটনাবলী, সেই সব ঘটনাবলীও আড়ালে চলে যেতে পারে যদি এই ধর্মান্ধতার বীজ আরও বেশী বাড়তে পারে। সেই ব্যাপারে আরও সতর্ক হওয়া প্রয়োজন। আর একটা বিষয়, আজকে গোটা ভারতবর্ষ ব্যাপী নারীর সমান অধিকার, সমান মর্য্যাদার জন্য দাবী আজকে বিভিন্ন জায়গায়, বিভিন্ন রূপে প্রতিভাত হয়েছে, আন্দোলন হচ্ছে, নারী সমাজ সোচ্চার হচ্ছে, সেই সময় এই ঘটনা বিশেষ উদ্দেশ্য প্রনোদিত বলে আমি মনে করি। কারণ এই নারী শক্তিকে সাধারণ জনসাধারণের অন্যতম আন্দোলন, সংগ্রামী ঐতিহ্যের শক্তি থেকে বিচ্ছিন্ন করবার একটা প্রচেষ্টা। আমি আমার শেষ কথাটা বলতে চাই, যেমন গণ চেতনা জাগ্রত করতে হবে, দেশ ব্যাপী প্রতিবাদ আন্দোলন গড়ে তুলতে হবে, তেমনি তার সঙ্গে সঙ্গে এই প্রস্তাবের মধ্যে যে কথা স্পষ্ট ভাবে বলা আছে, আইন ও প্রশাসনকে যাতে কঠোর ভাবে প্রয়োগ করা হয় সেটা দেখতে হবে। এই কথা বলে সবাইকে ধন্যবাদ জানিয়ে, অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি!

The motion of Shrimati Kamal Sengupta that–

"এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে বিগত ৪ঠা সেপ্টেম্বর, ১৯৮৭ রাজস্থানের দেওরালা গ্রামে আইনতঃ সম্পূর্ণ নিষিদ্ধ ও পরিত্যক্ত, সভ্য সমাজে নিন্দিত মধ্যযুগীয় বর্বর সতীদাহ প্রথার নামে এক সদ্যবিধবা অষ্টাদশবর্ষীয়া তরুণী গৃহবধুকে তার মৃত স্বামীর চিতায় মহা সমারোহে অগ্নিদগ্ধ করে হত্যা করা হয়েছে এবং এই বীভৎস ঘটনায় সমস্ত সভ্য সমাজ শিউরে উঠেছে।

এই সভা আরও লক্ষ্য করছে যে, এই আদিম ধর্মান্ধতাকে মহান করে দেখাবার জন্য আদালতের নিষেধাজ্ঞা অমান্য করেও সেখানে হাজার হাজার নরনারী এক 'চুনরী মহোৎসবে' যোগ দিয়েছেন।

এই সভা মনে করে যে, এইসব মৌলবাদী ধর্মান্ধ কার্যকলাপ শুধু অমানুষিক নৃশংস বর্বরতারই পরিচয় দেয় না, ভারতীয় সভ্যতার শোচনীয় পশ্চাদগতির আশঙ্কা জাগায় এবং সারা বিশ্বের সামনে ভারতের মাথা নিচু করে দেয়। পশ্চিমবঙ্গ বিধানসভার এই অভিবেশন এই লজ্জাজনক ঘটনার তীব্র নিন্দা করছে।

এই সভা আরও মনে করে যে, এরূপ ঘটনা শুধু নারীজাতির অধিকার ও স্বাধীনতার প্রতি চরম অবমাননাকরই নয়, সমগ্র সভ্য সমাজেরই কলঙ্ক এবং ভারতীয় দণ্ডবিধিতে সম্পূর্ণ নিষিদ্ধ ও দণ্ডনীয় এই অপরাধের মূল উচ্ছেদ করাব জন্য দলমত নির্বিশেষে সমস্ত ধর্মনিরপেক্ষ শক্তির এগিয়ে আসা উচিত ও ঘটনাটিকে শুধু নারীদের বিষয় হিসেবে নয়, সমগ্র সমাজেরই অত্যন্ত গুরুতর সমস্যা হিসাবে দেখা উচিত।

এই সভা মনে করে যে, দুর্ভাগ্যজনক এই ঘটনার সঙ্গে যুক্ত দোষী ব্যক্তিদের জন্য আইনগত কঠোর শাস্তিবিধানের প্রয়োজন। এরূপ ঘটনার সমর্থনে কোনো কার্যকলাপ যাতে কোনোমতেই প্রশ্রয় না পায়, বা আর কখনো এরূপ ঘটনার পুনরাবৃত্তি না ঘটে সেদিকে সরকারের এবং জনগণের অত্যন্ত সতর্ক দৃষ্টি রাখা দরকার। আইন ও প্রশাসনের পক্ষ থেকেও অত্যন্ত কঠোর হাতে তার ব্যবস্থা করা দরকার পশ্চিমবঙ্গ বিধানসভা আবেদন করছে সমগ্র দেশের স্বার্থে, জাতীয় ঐতিহ্য সভ্যতা ও সংস্কৃতির মর্যাদা রক্ষার স্বার্থে দলমত নির্বিশেষে সর্বস্তরের জনগণ এই অশুভ শক্তির বিরুদ্ধে ঐক্যবদ্ধভাবে এগিয়ে আসুন।"

Was then put agreed to.

**Saugata Roy :** Sir, I beg to move-

"Whereas serious clashes have taken place at Garden Reach, Calcutta during Muharram resulting in police firing killing two persons; and

Whereas a tense situation had developed at the same time in Manickchak police-station in Malda district resulting in police firing killing eight persons;

This House, therefore, takes a serious view of the administrative lapses and failure of the Intalligence Branch of the Police, which led to the above two unfortunate incidents during Muharram and urges upon the State Government to set up judicial probe(s) into the above cases of firing."

স্যার, এই সভার একজন সদস্য হিসাবে গভীর দায়িত্ববোধ নিয়ে আমি সভার সামনে এই প্রস্তাবটি রাখছি। কারণ সাম্প্রদায়িক সম্প্রীতি এবং সাম্প্রদায়িক হাঙ্গামার মত সেনসিটিভ, স্পর্শকাতর বিষয় নিয়ে বক্তব্য রাখতে গিয়ে যে কোন দায়িত্বশীল রাজনৈতিক কর্মীকেই গভীর রাজনৈতিক দায়িত্ববোধের পরিচয় দিতে হয়। পশ্চিমবাংলার শাসক দলের সঙ্গে আমাদের বিভিন্ন বিষয়ে মতভেদ আছে, মুখ্যমন্ত্রীর সঙ্গে নিশ্চয়ই রভন স্কোয়ার নিয়ে আমাদের মতভেদ হতে পারে। কিন্তু এ-রাজ্যের সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার ব্যাপারে আমাদের মধ্যে কোন মতভেদ থাকতে পারে না। রাজনৈতিক দল হিসাবে আমাদের দায়িত্ব এটা দেখা, যাতে এ-রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় থাকে। এখানে আমি একটা গুরুত্বপূর্ণ কথা বলতে চাই যে, শাসক দলের লোকেরা প্রায়ই বলেন যে, এটা তাঁদের কৃতিত্ব যে, পশ্চিমবাংলায় কোন সাম্প্রদায়িক হাঙ্গামা হয় না। এটা ঠিকই যে এটা আমাদের পশ্চিমবাংলার গর্বের ব্যাপার। কি '৭২-'৭৭ পর্যন্ত, যখন কংগ্রেস এ-রাজ্য শাসন করেছে কি '৭৭ থেকে '৮৭ পর্যন্ত, যখন বামফ্রন্ট এ-রাজ্য শাসন করছে, এর কোন সময়েই কোন গুরুতর সাম্প্রদায়িক হাঙ্গামা এ-রাজ্যে হয় নি। দেশের কোন জায়গায় যদি কোন সাম্প্রদায়িক হাঙ্গামা ঘটনা ঘটে তাহলে ভারতবর্ষের নাগরিক হিসাবে আমাদের সকলের মাথা নীচু হয়ে যায়। আমরা একথা কেমন করে ভুলে যাব যে, এ-দেশের জাতির জনক মহাত্মা গান্ধী সাম্প্রদায়ক সম্প্রীতি রাখতে গিয়ে হিন্দু সাম্প্রায়িকদেব হাতে নিহত হয়েছেন। তাই মিরাটে হোক, আমেদাবাদে হোক বা দেশের অন্য যে কোন জায়গায় হোক না কেন, কোথাও একটা সাম্প্রদায়িক হাঙ্গামার ঘটনা ঘটলেই ভারতীয় হিসাবে সারা পৃথিবীর কাছে এবং আমাদের নিজেদের কাছে আমাদের মাথা নীচু হয়ে যায়। তাই আমি আজকে এই প্রস্তাবটিকে বিশযভাবে আলোচনা করার জন্য গুরুত্ব দিচ্ছি। আমাদের এ-রাজ্যে সাম্প্রদায়িক হাঙ্গামা হয় না। এ-কথা বলার মধ্যে যেমন কিছু সত্য আছে, তেমনই অন্য দিকে একটা [illegible] ভাব আছে। আত্মসন্তুষ্টি এবং কমপ্লিসেন্স থেকেই সাধারণ ভাবে প্রশাসনিক ব্যর্থতা জন্ম নেয়। আত্মসন্তুষ্টি থেকে বড় ঘটনা জন্মলাভ করে। আমার নিজের ব্যক্তিগতভাবে দু'টি ঘটনা দেখে মনে হয়েছে যে, পশ্চিম বাংলায় কিছু কিছু বিপদজনক প্রবণতা দেখা দিচ্ছে। অতএব এক দিকে প্রশাসন এবং অন্য দিকে রাজনৈতিক দলগুলির আরো সচেতন হওয়া দরকার। স্যার, অপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে, আমি যে দুটো ঘটনার কথা বলেছি সে দুটো ঘটনাই এ-বছর মহরমের আগে এবং পরে ঘটেছিল। এ-বারে সেপ্টেম্বরের ৫ তারিখ মহরম ছিল। চিরকালই ঐতিহ্যসম্পন্ন ভাবে এরাজ্যের সর্বত্র মহরমের সময়ে তাজিয়া বের হয়। প্রতিবারই প্রত্যেক পুলিশ ষ্টেশনের থানা অফিসাররা আগে থাকতে মিটিং করে তাজিয়া কোন্ পথ দিয়ে যাবে তা ঠিক করেন এবং একটা ভাল পরিবেশের মধ্যে দিয়ে একটা সম্প্রীতির পরিবেশের মধ্যে দিয়ে মহরমের উৎসব পালিত হয়। এটাই এ-রাজ্যের বরাবরের ট্রাডিশন ছিল। স্যার, কিন্তু আপনি দেখবেন এ-বারে যে দু'টি ঘটনা ঘটেছে সে দু'টিই তাজিয়া কোন্ পথ দিয়ে যাবে তা নিয়ে প্রথম ঘটনাটি কলকাতার উপকণ্ঠে গার্ডেনরীচে ঘটেছে। সেখানে যে রাস্তায় মিছিল বা প্রসেশন যাবার কথা ছিল, সে রাস্তায় মিছিল বা প্রসেশনকে কিছু মানুষ বাধা দিয়েছিল এবং বাধা দেবার পরে পুলিশ তাদের প্রথমে বোঝাবার অনেক চেষ্টা করেছিল। কিন্তু তরপরে গভীর রাত্রে পুলিশ গুলি চালিয়েছিলে। প্রথম দিন পুলিশ গুলি চালানোর ঘটনা স্বীকার করে নি। পরবর্তীকালে সংবাদপত্রের খবরের মাধ্যমে জানা গিয়েছে যে, পুলিশ গুলি চালিয়েছে, ১০ রাউণ্ড গুলি চালিয়েছে এবং তাতে দু'জন নিহত হয়েছে। এমন কি পরবর্তী পর্যায়ে ওখানে ইষ্টার্ণ ফ্রন্টিয়ার রাইফেল নামাতে হয়েছে, সি. আর. পি. নামাতে হয়েছে এবং সৈন্য-বাহিনী সেখানে ফ্ল্যাগ মার্চ করেছে। মুখ্যমন্ত্রী কলকাতায় ছিলেন, তিনি সভা করেছেন। সৌভাগ্যবশত গার্ডেনরীচের ঘটনা আর খারাপ রূপ নিতে পারে নি। সেখানে প্রশাসনিক তৎপরতা অপেক্ষাকৃত বেশী থাকায় সেখানকার ঘটনা আর বেশী খারাপ রূপ নেয় নি।

[5.20 to 5.30 p.m.]

কিন্তু তার চেয়ে গুরুতর ঘটনা ঘটে গেছে মালদা জেলার মানিকচক থানার কমলপুর গ্রামে। আপনি জানেন স্যার, ৫ তারিখ মহরম ছিল। কিন্তু ঐদিন মহরমের মিছিল বার হয়নি, কারণ যে রাস্তা দিয়ে মিছিল যাবার কথা সেই রাসাতাটি বৃষ্টির জন্য খার.প থাকায় মিছিলকারীরা মিছিল নিয়ে যেতে অস্বীকার করে। পরেরদিন, রবিবার ৬ তারিখে যখন মিছিল নিয়ে বার হবার কথা সেই সময়ে কিছু লোক সেই মিছিলকে বাধা দেয়। সারাদিন ধরে এস. ডি. ও. এবং পুরো ডিস্ট্রিক্ট এ্যাডমিনিস্ট্রেশন সেখানে ছিলেন। তারা এ ব্যাপারে অবহিত ছিলেন, কিন্তু কিছুই করেননি। আস্তে আস্তে সেখানে উত্তেজনা সৃষ্টি হতে থাকে। আমি একটি কাগজ সভায় উদ্ধৃতি দেবার জন্য নিয়ে এসেছি। আপনি কখন কখন কাগজ থেকে পড়ার অনুমতি দেন। সেপ্টেম্বর, ৯ তারিখ ষ্টেটসম্যান কাগজে লিখেছে, "ফাণ্ডামেন্টালিস্ট্স হ্যাভ রান অন মালদা"। যারা মৌলবাদী অর্থাৎ সেখানে বিশ্ব হিন্দু পরিষদ ছিল এবং জমায়েত-ই-ইসলামী লোকেরাও ছিল। তারা উত্তেজনাপূর্ণ অবস্থা সৃষ্টি করতে চাইল। যে রাস্তায় ব্যারিকেড হয়েছিল তাকে সরাবার চেষ্টা করতে লাগলো। যখন তারা চেষ্টা করে সেই সময় পুলিশের সঙ্গে কিছু মানুষের সংঘর্ষ হয়। তাপর পুলিশ গুলি করে। দুঃখজনক ঘটনা, যে কোন মানুষ মারা গেলে তার একটা ব্যবস্থা নিতে হয়। ৮ জন মানুষ ঘটনাস্থলে গুলিতে মারা যান। ৯ জন মানুষ গুলিতে আহত হয়। গ্রামবাসী এবং সাধারণ লোকেদের বক্তব্য এত গুরুতর ঘটনা ঘটল, ৮ জন মানুষকে গুলি খেয়ে মরতে হল এটা কি প্রিভেন্ট করা যেত না? প্রশাসন যদি সচল থাকতো, প্রশাসন যদি সচেতন থাকতো তাহলে মহরমের পরের দিন গুলি করার দরকার হতো না। দ্বিতীয়তঃ এই যে জীবনহানির ঘটনা ঘটলো এই ঘটনা ঘটতো না। এতগুলি মানুষকে মরতে হতো

না। এখানে আমাদের পক্ষ থেকে শুধু যে আমরা প্রস্তাব এনেছি তা নয়, তার পরেরদিন এস. ইউ. সি. আইয়ের পক্ষ থেকে - তাঁদের সঙ্গে আমাদের অনেক মতভেদ আছে–তাঁরা বিবৃতি দিয়ে দাবী করেছেন এই কমলপুরের ঘটনা কেন ঘটলো সেই সর্ম্পকে জ্যুডিশিয়াল এনকোয়ারী অর্থাৎ বিচার বিভাগীয় তদন্ত করা হোক। বিচার বিভাগীয় তদন্তের রিপোর্ট পেতে দেরী হয় ঠিকই, কিন্তু আপনি জানেন, আমাদের দেশে বিভিন্ন সময়ে রেস্পনসিবিলিটি ফিক্স করার জন্য দায় এবং দায়িত্ব কার সেটা ঠিক করার জন্য বিচার বিভাগীয় তদন্ত কমিশন বড় কাজ করেছে। ভিয়ান্দিতে যে দাঙ্গা হয়েছিল সেখানে বিচারবিভাগীয় তদন্ত কমিশন বলে দেন আর. এস. এসই দাঙ্গার ঘটনা ঘটিয়েছে। এখানে কারা কারা এই ঘটনায় উত্তেজনা সৃষ্টির পিছনে ছিল এবং পুলিশ এত ব্যবস্থা থাকা সত্বে ব্যবস্থা নেয়নি,প্রিভেনটিভ স্টেপ্‌স নেয়নি সে ব্যাপারে বিচার বিভাগীয় তদন্ত কমিশনের প্রয়োজন ছিল। আজকে প্রস্তাবের মাধ্যমে এই সভার মাধ্যমে সরকারকে যে প্রশ্নটি দৃষ্টি আক্‌র্ণ করতে চাই, যে হ্যাঁ ঠিকই পশ্চিমবাংলায় ঐতিহ্য আছে বেঙ্গলি রেনেসাঁ আছে, সাম্প্রদায়িক সম্প্রীতির জন্য গর্ব করি-এর জন্য যদি সরকার কৃতিত্ব নিতে চান,নিন, আপত্তি নেই। কিন্তু এই যে মৌলবাদী কার্যকলাপ চলছে সেই সম্পর্কে সরকারকে আরো গুরুতর ব্যবস্থা নিতে হবে। কিছুদিন আগে আমি উত্তরবঙ্গ সফরে গিয়েছলাম। সেখানে আমি বিভিন্ন জায়গায় গিয়েছিলাম। আমার কাছে রিপোর্ট আছে, বিশ্ব হিন্দু পরিষদ অত্যন্ত সক্রিয়ভাবে সেখানে কাজ করছে এবং সাম্প্রদায়িক সম্প্রীতির অভাব ঘটিয়ে তুলছে। সঙ্গে সঙ্গে মুর্শিদাবাদ, মালদা এবং পশ্চিমদিনাজপুরের একটা ব্যাপক অংশে জামায়েত-ই-ইসলামীরা সক্রিয় হয়ে উঠেছে। কিন্তু এটা হবার কথা ছিল না। গত ৩/৪ বছর ধরে এই ফেনোমেনান লক্ষ্য করা যাচ্ছে। এতদিন মুর্শিদাবাদ এবং মালদা জেলায় কংগ্রেস স্ট্রং ছিল। গতবার অর্থৎ ১৯৮২ সালে আমরা মালদাতে ১০ আসনের মধ্যে ৬টি আসন পেয়েছিলাম আর পশ্চিম দিনাজপুরে ১১টি আসনের মধ্যে ৬টি পেয়েছিলাম। আর এবারে অর্থাৎ ১৯৮৭ পশ্চিমদিনাজপুরে একটি আসনও পাই নি আর মালদাতে একটি আসন পেয়েছি। আমি আশা করেছিলাম, বামপন্থীরা ঐসব অঞ্চলে শক্তিশালী হয়েছে, সুতরাং মৌলবাদীরা দুর্বল হবে। কিন্তু আমরা দেখছি, বামপন্থীরা বেশী আসন পেয়েও কোন লাভ হয়নি। এত আসন পেয়েও তারপর দেখছি মানিকচকে এই ঘটনা ঘটলো। এই দুটো ব্যাপার অত্যন্ত ঘনিষ্ঠভাবে যুক্ত এই দুটিকে একজামিন করা দরকার যে, এমন ঘটনা কেন ঘটল। বুদ্ধদেববাবু তরুণ এবং উৎসাহী মন্ত্রী। তিনি সম্যকভাবে মীরাটের কথা বলেছেন। তিনি কি বলেছেন, মীরাটে কে সরকার চালায় সেটা বড় কথা নয়, মীরাটের ঘটনা আমাদের সকলের মাথা হেঁট করে দিয়েছে। মীরাটে প্রভিনসিয়াল আর্মস কনসট্যাবুলেরীর যে ভূমিকা তার হিসেব আমাদের মাথা হেঁট করে দিয়েছে। ইউনিফর্ম পরে মানুষ কি করে এই রকম দায়িত্ব জ্ঞানহীন হতে পারে? এটা কারোকে দায়ী বা দোষী করা নয়, আমি এই দাবি কোথাও করিনি, যেমন রডনস্কোয়ারের ব্যাপার নিয়ে করেছি, ভোজ্য তেল নিয়ে নির্মলবাবুকে পদত্যাগ করতে বলেছি। আমি এ প্রস্তাবে কখনো বলিনি যে, মুখ্যমন্ত্রী মহাশয়ের পদত্যাগ করা উচিত। আমি বলেছি মুখ্যমন্ত্রী মহাশয়ের সচেতন এবং সতর্ক হওয়া উচিত। সাম্প্রদায়িকতাবাদ এবং মৌলবাদ, পশ্চিমবঙ্গের সীমান্ত জেলাগুলি এবং কলকাতা শহরের আশে পাশে তার যে আগ্রাসী রণনীতি নতুন করে সাম্প্রদায়িকতার সৃষ্টি করছে শুধু রাজ্য সরকারের প্রশাসনের প্রধান হিসাবে নয়, একজন বামপন্থী পার্টির নেতা হিসাবে মুখ্যমন্ত্রী মহাশয়ের সেই সম্পর্কে সচেতন থাকা উচিত, যাতে এর বিরুদ্ধে সামাজিক এবং রাজনৈতিক সচেতনতা সৃষ্টি করা যায়। স্যার, সব সময়েই ভারতবর্ষে যখনই সাম্প্রদায়িক দাঙ্গা হয় আপনি জানেন একটা বড় ব্যাপার হচ্ছে, ইনটেলিজেন্স ফেলিওর। এই ফেলিওর অফ ইনটেলিজেন্স – যেটাতে সরকারের বহু টাকা খরচ হয়। সরকারের গোপন বিভাগ, সেখানে আই. বি. এবং এস. বি. আছে। কলকাতার এস. বি. তাদের খবর রাখা দরকার কোথায় কম্যুনাল সেনসিটিভ এরিয়া তৈরী হচ্ছে। যেখানে ইনটেলিজেন্স ফেলিওর হয়, সেখানেই বড় ঘটনা ঘটে। এর আগে আমরা দেখেছি অনেক জায়গায় এ্যাডমিনিষ্ট্রেটিভ ল্যাপ্স ঘটেছে। তার কারণ সরকারের ইনটেলিজেন্স যথেষ্ট শক্তিশালী ছিল না। এখানে একটা রিপোর্ট পড়ে আমার এই কথা মনে হয়েছে, সেখানে লোকে শুনেছে সেখানকার এ্যাডমিনিষ্ট্রেশন যথেষ্ট সচেতন ছিল না। ঘটনা কি ঘটেছে এবং কি ঘটতে পারে। গার্ডেনরীচ যেহেতু কলকাতার কাছাকাছি সেইহেতু মুখ্যমন্ত্রী মহাশয়ের কানে আগে গিয়েছে এবং মুখ্যমন্ত্রী মহাশয় সেই অনুযায়ী ব্যবস্থা নিয়েছেন, ঘটনা সামলে গিয়েছে। কিন্তু মালদায় ৮টি মূল্যবান মানুষের মূল্যবান জীবন চলে গিয়েছে। আমি আজকে স্মরণ করিয়ে দিতে চাই, এই হাউসে নিশ্চয় আলোচনা হয়েছে, গার্ডেনরীচে সমাজবিরোধীদের দৌরাত্ম্য এই প্রথম নয়, কলকাতা পুলিশের একজন ডি. সি. কে গার্ডেনরীচে প্রকাশ্য রাস্তায় রাইটার্স থেকে মাত্র ৫ কিলোমিটার দূরে সমাজবিরোধীরা খুন করেছে। এইসব সমাজ বিরোধী কারা? কি করে তারা প্রশ্রয় পায়? কেন এদের বিরুদ্ধে পুলিশ ব্যবস্থা নেয় না? কেন পুলিশকে শেষ পর্যন্ত গুলী চালিয়ে এদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হয়? এই কথাগুলি ভেবে দেখা দরকার। তাই আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আজকে এই সভায় আমাদের প্রস্তাব তাঁকে নিন্দা করার জন্য নয়, সরকারকে সেনসার করার জন্য নয়, আজকে একজন দায়িত্বশীল কংগ্রেসের কর্মী হিসাবে এই সভার সদস্য হিসাবে আমার মনে হয় আমাদের সকলের দায়িত্ব আছে। এই রাজ্যের যে প্রাউড ট্রাডিশন আছে আমরা জানি যে, আমাদের শ্লাঘা বোধ আছে গর্ববোধ আছে তা যাতে আমরা রক্ষা করতে পারি এবং রক্ষা করবার জন্য তাকে অঙ্কুরেই বিনষ্ট করতে পারি। যাতে পুলিশের গুলী চালিয়ে কয়েকটি মূল্যবান প্রাণ নিয়ে তারপরে যেন বলতে না হয় যে, আমরা ব্যবস্থা নিয়েছি। এই ঘটনা আগেই যাতে অঙ্কুরেই বিনাশ হতে পারে সেটা ভাবার দরকার আছে। পশ্চিমবঙ্গে বিশ্বহিন্দু পরিষদ, জমাইতি ইসলামী, আর. এস. এস. এর মত সংগঠন ব্যবস্থা শক্তিশালী হয়ে কোন ঘটনা ঘটবার আগেই আমরা বলতে পারি, না, পশ্চিমবঙ্গ থেকে এই সংগঠনগুলিকে রাজনৈতিক ভাবে এবং প্রশাসনিকভাবে নিশ্চিহ্ন করে দেবার জন্য আমরা যথেষ্ট ব্যবস্থা গ্রহণ করেছি। স্যার, যখন কেন্দ্রীয় সরকার কখন কখন কড়া নিবারণমূলক আইন প্রণয়ন করেন তখন এই রাজ্যসরকার তার সমালোচনা করেন। আমার মনে হয় কম্যুনাল এলিমেন্টসের বিরুদ্ধে সাম্প্রদায়িক এলিমেন্টস যারা এই ধরনের দাঙ্গায় উসকানী দেয়, এই ধরণের খারাপ কাজ করে, এই কড়া আইন না থাকলে আপনারা ব্যবস্থা নিতে পারবেন না। দি ওয়ে টু প্রিভেন্ট ট্রাবল ইজ টু এ্যারেষ্ট দি কালপ্রিটস। যারা করতে পারে তাদের আগে থেকে গ্রেপ্তার করার জন্য নিবারণমূলক আইনের প্রয়োজন আছে। এই ঘটনায় রাজ্যসরকারকে অনুরোধ করে দেখতে বলব, যে কম্যুনাল এলিমেন্টসদের বিরুদ্ধে গুণ্ডা এলিমেন্টসদের বিরুদ্ধে তাঁরা এই ধরণের আইন প্রয়োগ করবেন কিনা? কারণ আমি আগেই বলেছি যে, প্রফিটিয়ার, হোর্ডার এবং [illegible]দের বিরুদ্ধে মুনাফাখোর মজুতদারদের বিরুদ্ধে আপনারা নিবর্ত্তনমূলক প্রিভেন্ট আইনের এ্যাক্সান নিন।

আমি এই কথাই আপনাদের কাছে বলতে চাই কম্যুনাল এলিমেন্টসদের এবং গুণ্ডা ও ক্রিমিনাল এলিমেন্টসদের বিরুদ্ধে একটা বিচার বিভাগীয় তদন্তে নিবর্তমূলক আইনের ব্যবস্থা নিন। তাই আমি বিনীতভাবে আগে যে কথা বললাম আমার উদ্দেশ্য সরকারের সমালোচনা করা নয়, বিরোধীদলের সদস্য হিসাবে সরকারকে সতর্ক করে দেওয়া। দুটো ঘটনা ঘটেছে, কিন্তু জীবন হানি হয়েছে এবং মালদায় ৮ জন মানুষ মরে গিয়েছে তার হয়ত সত্য প্রতিষ্ঠিত হোতো, কে বা কারা দায়ী ছিল এবং এতবড় ঘটনা কিভাবে ঘটল এটাও প্রতিষ্ঠিত হোতো। আমার প্রস্তাবটা মেনে নিলে এই রাজ্যে যে গণতান্ত্রিক ঐতিহ্য আছে তাকে রক্ষা করা হত এবং ভবিষ্যতের জন্য আমরা আরও সচেতন হতে পারতাম। এই কথা বলে আমার প্রস্তাবকে সামনে রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now I call upon Shri Subrata Mukherjee.

(Hon'ble Member was not present in the house)

Mr. Jyoti Basu please.

[5.30 to 5.40 p.m.]

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সৌগত রায় মহাশয় যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন তার বিরুদ্ধে আমি কয়েকটি কথা বলতে চাই এবং কেন বিরোধিতা করছি সেটাও বলতে চাই। প্রথমতঃ আমি দেখেছি, এই প্রস্তাবে লেখা আছে Whereas serious clashes have taken place at Garden Reach, Calcutta during Muharram resulting in police firing killing two perrsons. কিন্তু দুই সম্প্রদায়ের মধ্যে সেখানে কোন সিরিয়াস্ ক্ল্যাশ হয়নি, এমন কি কোন ক্ল্যাশই হয়নি। এবং সেটা যাতে না হয় তার ব্যবস্থা পুলিশ থেকে, প্রশাসন থেকে নেওয়া হয়েছিল এবং আনন্দের বিষয় হোল, রাজনৈতিক দলের কিছু কর্মী এবং নেতা তাঁরাও কিছু ব্যবস্থা গ্রহণ করেছিলেন যাঁদের মধ্যে কিছু বামপন্থী ছিলেন, কংগ্রেস দলেরও কিছু কর্মী ছিলেন-তাঁরা চেষ্টা করেছিলেন যাতে দুই সম্প্রদায়ের মধ্যে কোন গোলমাল না হয়। দ্বিতীয়ত, সেখানে দুইজন মারা গেছেন এটা ঠিক নয়। একজনও মারা যাননি সেখানে। বলতে গেলে আহতও হননি কেউ সেখানে। গুলি চলেছিল ঠিকই, কিন্তু আকাশের দিকে যে রকম ছোড়া হয় সেই রকম হয়েছিল। এবং তারপর যেহেতু তারা পিছিয়ে যান সেইজন্যই সেখানে কিছু হয় নি। অনেক ক্ষেত্রেই গত ১০ বছর ধরে আমরা যা করে আসছি - এসব ক্ষেত্রে আমরা শুধু প্রশাসন বা পুলিশের সাহায্যই নিই না, [illegible] দল এবং নাগরিকদের সাহায্যও নিয়ে থাকি যাতে করে ঐ রকম কোন গণ্ডগোল সৃষ্টি না হতে পারে, বিভিন্ন সম্প্রদায়ের মধ্যে যাতে মারামারি না হতে পারে এবং সেই রকমই করা হয়েছিল সেখানে। এমন একটি আকস্মিক ঘটনার ক্ষেত্রে ইনটেলিজেন্স কি করবে? আমি গার্ডেনরীচের ঘটনার কথা বলছি। পূজো - পার্বনের সময় বিভিন্ন ধর্মীয় যেসব অনুষ্ঠান হয়, আমরা পুলিশকে বলে দিই যে, এইসব ক্ষেত্রে এলাকার মানুষদের ডেকে নেবেন, বিভিন্ন সম্প্রদায়ের মানুষদের ডেকে নেবেন এবং যাতে তাঁরা পরস্পরকে সাহায্য করেন তারজন্য চেষ্টা করবেন যাতে সুন্দরভাবে অনুষ্ঠানগুলি হতে পারে। এবারেও সেটা করা হয়েছিল সেখানে, কিন্তু দুর্ভাগ্যের বিষয় তা সত্ত্বেও সেখানে সামান্য গণ্ডগোল হয়েছে। ঐ এলাকার মুসলিম সম্প্রদায়ের মানুষ যাঁরা তাঁরা শান্তিপূর্ণভাবেই ছিলেন, কিন্তু পার্ক সার্কাস এলাকা থেকে একটি লরি গিয়ে সেখানে কিছু পোষ্টার ছিঁড়ে দেয়। এটা আকস্মিক ঘটনা, না অন্য কিছু, আমি বলতে পারছি না। তবে তারা কয়েকটি পোষ্টার ছিঁড়ে দেয়। এর ফলে সেখানে হিন্দুদের মধ্যে কিছুটা উদ্বেগ দেখা দেয় এবং তাঁরা বলেন যে, মহরমের মিছিলও আমরা এখান দিয়ে যেতে দেব না। আমাদের মত একটা সরকার কখনো এটা মেনে নিতে পারে না, এটা আমরা কখনো করতে দিতে পারি না। সেইজন্য আমরা রাজনৈতিকভাবে আমাদের কর্মী যাঁরা সেখানে আছেন তাঁদের বলেছিলাম যে, ওখানকার কংগ্রেসের লোকদের ডেকে নিয়ে একসঙ্গে দেখুন যাতে ওঁরা শান্তিপূর্ণভাবে ওদের মিছিল করতে পারেন। কিন্তু কিছু বুঝতে পারলাম না, দেখা গেল মুসলিম সম্প্রদায়ের মানুষ, মিছিল নিয়ে যাদের যাবার কথা, তাঁরা বসে গেলেন রাস্তার উপর। অবশ্য তাঁরা গোলমাল বা মারামারির মধ্যে যান নি। তাঁরা বললেন যে, বরাবর মিছিল নিয়ে এখান দিয়ে যাচ্ছি এবং এবারও যাব বলেই এই সিদ্ধান্ত হয়েছে। আপনারা জানেন, বুঝিয়েও যখন তাঁদের সেখান থেকে সরান গেল না তখন প্রশাসনিক ব্যবস্থা নিতে হোল, পুলিশ সেই ব্যবস্থা নিলো। পরে সেখানে সি. আর. পি., বি. এফ. আর পাঠিয়েছিলাম এবং ঘটনার পর দিন ভোর বেলায় বলেছিলাম বলে আর্মি সেখানে ফ্ল্যাগ মার্চ করেছিলেন। কাজেই তথ্যের মধ্যে একটু ভুল আছে এটা বুঝে নিতে হবে। এটা একটা আকস্মিক ঘটনা, এক্ষেত্রে ইনটেলিজেন্স কি করবে? ইনটেলিজেন্স কি করে জানবে যে ওখানে পোষ্টার ছিঁড়ে যাবে তারা? যাই হোক ব্যবস্থা নেওয়া হয়েছিল। আমাদের যা ঐতিহ্য তা রক্ষা করা হয়েছিল এই বিষয়ে কোন সন্দেহ নেই। সেখানে পরে সেই লরি ধরা হয়, একটা মামলা রুজু করা হয়েছে। কি ভাবে হ'ল, কেন হ'ল, কারা করলো, কেন করলো সেটা নিশ্চই মামলাতে বেরোবে এবং সেটা দেখা হচ্ছে। এনকোয়ারী হচ্ছে, জুডিসিয়াল এনকুয়ারীর আপাতত দরকার নেই। কারণ ডেপুটি কমিশনার তাঁর সেই ম্যাজিসটিরিয়াল এনকুয়ারী করার ক্ষমতা আছে, তিনি সেটা করছেন। কোন জায়গায় যদি একটা কিংবা ১০টা গুলি চলে তাহলে সেটা করতে হয়। আমার কাছে এলে এই ব্যাপারে আর কি করার আছে কিনা সেটা দেখবো। একটা প্রাথমিক রিপোর্ট পেয়েছি এবং আরো চেয়েছি। বিশেষ করে এই সব যে মানুষ যাঁরা বিক্ষুব্ধ হলেন তাঁদের কেন বোঝানো গেল না, তারা কারা, তাঁদের পিছনে কেউ আছে কিনা – এই সব জিনিষ জানতে চেয়েছি। এই রকম তো পশ্চিমবাংলায় হয় না, এই রকম ঘটনা তো হয় না। দুর্ভাগ্যজনক ঘটনা এই রকম একটা ঘটনা ঘটলো সেখানে।

মালদাহ সম্পর্কে এখানে যা বলা হয়েছে সেটা এখানে সঠিক ভাবেই লেখা হয়েছে। এই রকম একটা ঘটনা সেখানে হয়েছিল। দুর্ভাগ্যবশত সেখানে ৮ জন ব্যক্তি মারা যায় এবং সেখানে আরো অনেক আহত হয়েছে, এখনও কিছু হাসপাতালে আছে। কিন্তু এটা ঘটনা কি? ইনটেলিজেন্স

অভাব ছিল কি, কি ছিল সেটা আলাদা কথা। স্থির হয়েছিল যে যেখান দিয়ে বছর বছর ধরে সেই তাজিয়া নিয়ে মিছিল নিয়ে মুসলমান সম্প্রদায়ের মানুষ যান সেখান দিয়ে যাবেন। কিন্তু এবারে কি হ'ল? যেখান দিয়ে ওঁরা যান সেই রাস্তায় একেবারে কাদা হয়ে গিয়েছে, বৃষ্টি বা ইত্যাদির দরুণ কাদা হয়ে গিয়েছে। ওঁরা দাবি তুললেন অফিসারের কাছে অর্থাৎ এস. ডি. ও-র কাছে যে এই রাস্তা মেরামত না করলে এই কাদার উপর দিয়ে তাঁরা যাবেন কি করে। তখন কোন গোলমাল হয় নি। এটা করা হ'ল যে-তাঁদের বলা হ'ল যে আপনাদের একটু দেরী করে যেতে হবে, কারণ পাঁচ মিনিটের মধ্যে তো রাস্তার ব্যবস্থা করা যায় না বা মেরামত করা যায় না। তারপর সেই রাস্তাটা যতটা পারা যায় মেরামত করে দিলেন যাতে মিছিল যেতে পারে। রাস্তাটা মেরামত হ'ল তারপর সেই ঘটনাটা ঘটলো। একটা গ্রাম থেকে কিছু মানুষ এসে একটা ফ্রেঞ্চ তৈরী করে দিল, একটা বেড়া দিয়ে দিল যে এখান দিয়ে তাঁদের যেতে দেব না। অজুহাত তারা নানা তুললেন, তার মধ্যে আমি যাচ্ছি না। বারে বারে সেখান দিয়ে গিয়েছে, প্রতি বছর সেখান দিয়ে যাচ্ছে কিন্তু সেখানে ওরা বললো যে এখান দিয়ে যেতে দেব না। এখন আমাদের মতো সরকার এটা কি করে বরদাস্ত করবে? এটা তো হতে পারে না, এই ভাবে হস্তক্ষেপ হবে কিছু মানুষের এটা আমরা বরদাস্ত করতে পারি না। সেই জন্য তাদের যখন কিছুতেই বোঝানো গেল না তখন ব্যবস্থা নেওয়া হয়েছিল। তারা তৈরী হয়েই এসেছিল, বেড়া তারা দিয়েছিল যাতে করে পুলিশের উপর আক্রমণ করতে পারে। দুটি সম্প্রদায়ের মধ্যে যাতে সংঘর্ষ না হয় তার জন্য সমস্ত রকম ব্যবস্থা অবলম্বন করা হয়েছিল। তারা যখন পুলিশের উপর আক্রমণ করলো তখন পুলিশ সেখানে গুলি চালালো। এখন সেই সম্বন্ধে বিশেষ কিছু বলতে পারছি না। তার কারণ এই সম্পর্কে আরো উচ্চ পর্যায়ে এনকুয়ারী করা হচ্ছে। মালদাহের ব্যাপারে জুডিসিয়াল এনকুয়ারী করার দরকার আছে বলে মনে হয় না। কি হয়েছে না হয়েছে সেই রিপোর্ট থেকে দেখা যাবে। বিশেষ করে মালদাহের ব্যাপারে আমি বলছি, জলপাইগুড়ির ডিভিসনের কমিশনারকে বলেছি যে পুঙ্খানুপুঙ্খ ভাবে সমস্ত ঘটনার তদন্ত করে আমাকে লিখে পাঠান। এখনও পর্যন্ত আমি রিপোর্ট পাই নি। পেলে এটা আমি দেখবো। কোন দুর্বলতা ছিল কিনা, কোন কিছুর অভাব ছিল কিনা সেটা আমি জানতে পারবো এবং এই সব গুলি আমি পরে দেখবো। কাজেই জুডিসিয়াল এনকুয়ারীর দরকার নেই। সেখানে প্রায় ৩০ জনকে গ্রেপ্তার করা হয়েছে। যারা নাকি এখানে ইঁট পাটকেল ছুঁড়ে ছিল। ধর্মীয় মিছিল যেতে যারা বাধা দিয়েছিল তাদের বিরুদ্ধে মামলা রুজু করার ব্যবস্থা হচ্ছে। সেই জন্য আমি বলছি এখানে জুডিসিয়াল এনকুয়ারী করার কোন প্রয়োজন নেই। এখানে আমি যে বর্ণনা দিলাম তাতে কিসের জুডিসিয়াল এনকুয়ারীর দরকার? বরং এই যে প্রসিকিউসান হচ্ছে এটা যাতে ঠিক মত করা যায় সেটা দেখতে হবে। এ ছাড়া করবেন কি, কিছু তো করার নেই। তবে এইসব ব্যাপারে প্রসিকিউশান করা কঠিন আছে। কারণ মানুষকে চেনা যায় না, প্রতিটি নামের ঠিকানা পাওয়া যায় না। অসুবিধা হয় যখন নাকি এই সব সাম্প্রদায়িক দাঙ্গা - হাঙ্গামা হয়।

[5.40 to 5.50 p.m.]

কাজেই সেটা আমরা তবু সনাক্ত করবার চেষ্টা করেছি। আর কিছু আহত হয়ে হাসপাতালে আছেন, তাঁদের চিকিৎসা হচ্ছে। তাঁদের কাছ থেকে খবরা-খবর পাওয়া যাচ্ছে। আমরা সেগুলি থেকে দেখছি কি করা যায়। ওখানে এনকোয়ারী হচ্ছে, রিপোর্টটা পেলে আমি দেখবো। আমি আশ্চর্য্য হয়ে গেলাম, সৌগতবাবু এত সুন্দর সুন্দর কথা বললেন! উনি বললেন ওঁদের আমলে দাঙ্গা-হাঙ্গামা হয়নি, পশ্চিমবাংলার একটা ঐতিহ্য আছে। খুব ভালো কথা, ঐতিহ্যের কথা ভেবে যদি একটু গর্ব অনুভব করা যায় তাতে কংগ্রেসীদের এবং আমাদের খারাপ কিছু হবে না। কিন্তু এটা বলতে গিয়ে উনি কতকগুলি কথা বললেন যেগুলির বিশেষ অর্থ হয় না। কারণ উনি এই যে কথাগুলি বললেন, এগুলি কি উনি ঠিক মনের কথা বললেন? যাইহোক, আমাদের সঙ্গে কংগ্রেসীদের সব সময়ে এক করে লাভ নেই। গার্ডেনরীচে কংগ্রেসের মানুষেরা সাহায্য করেছেন, আমি নামও জানি। তাঁরা এগিয়ে এসেছেন, রাস্তায় এসে দাঁড়িয়েছেন। আমাদের সঙ্গে দাঁড়িয়ে বক্তৃতা দিয়েছেন। না, কথা শোনেন নি, কারোও কথা তখন ওঁরা শোনেন নি। আমাদের তখন প্রশাসনিক ব্যবস্থা করতে হয়েছে সেখানে। কিন্তু কংগ্রেসের কি চরিত্র এটা। এটা হলে তো ভারতবর্ষের খুব ভালো হতো। উনি বললেন বলে আমি বলছি, নাহলে বলা বন্ধ করে দিতাম এখুনি। শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যার পর - ভয়ঙ্কর হত্যার পর - যখন দিল্লীতে তিন হাজার শিখ নরনারী খুন হলেন, দেড় দিনের মধ্যে তিন হাজার মানুষ খুন হলেন, তার পিছনে কারা ছিলেন? হয়ত সাধারণ মানুষ সেখানে ছিল। কারণ কেন্দ্রীয় সরকার যে তদন্ত কমিশন বসিয়েছিলেন, সেই কমিশনের যে রিপোর্ট পাওয়া গিয়েছে, তাতে বলা হয়েছে যে কংগ্রেসের কিছু লোক ওখানে সংশ্লিষ্ট ছিলেন। কংগ্রেস তো একটা দল, একটা মামলা হয়েছে আজ পর্যন্ত? না, মামলা হয়নি। সেদিন – ১ তারিখে – আমি দিল্লীতে ছিলাম। রাজীব গান্ধী আমাকে দিল্লীতে ডেকে পাঠিয়েছিলেন। দিল্লীতে সেদিন কি হয়েছিল। আমি ওঁর সঙ্গে দেখা করে বলেছিলাম, আমি তো আজকে ফিরে যাচ্ছি, আপনি দেখুন। উনি বলেছিলেন, চারধার থেকে ফৌজকে ডেকেছি। কারণ কি? কারণ ওখানে এ্যাডমিনিস্ট্রেশান বলে কিছু ছিল না। পুলিশ যারা ছিল তারা দাঙ্গাকারীদের সঙ্গে যোগ দিয়েছিল। একটা পুলিশের বিরুদ্ধে কিছু হয়েছে? না, হয়নি। কংগ্রেসীদের বিরুদ্ধে কিছু হয়েছে? হয়নি। আমি বলেছিলাম পশ্চিমবাংলায় কিছু হবে না, বিনয়বাবু আছেন। বিনয়বাবুরা এখানে ব্যবস্থা করেছিলেন। আমি প্রধানমন্ত্রীকে বলেছিলাম, আমি ফিরে যাচ্ছি, আপনি খালি যাঁরা কংগ্রেসী তাঁদের দেখুন। এখানে যারা সাম্প্রদায়ীক দল, তাদের থেকে আমাদের বেশী ভয় নেই। কিন্তু আপনার দলকে ডেকে বলে দিন যাতে তাঁরা এই ব্যাপারে আমাদের সঙ্গে সহযোগিতা করেন, তাঁরা সবাই যেন আমাদের সঙ্গে সহযোগিতা করেন। কিন্তু উনি কাকে বলবেন? ওঁরা সবাই দ্বিধা বিভক্ত। কাকে ডেকে উনি বলবেন? যাইহোক, উনি বললেন, আমি ওখানে খবর দিয়েছি। কিন্তু আমি যখন কলকাতায় এলাম, তখন দেখলাম ইতিমধ্যেই ১০/১২টি স্টেট বাসে আগুন দেওয়া হয়েছে। যেহেতু শিখেরা স্টেট বাস চালায় সেইহেতু গুরুদুয়ারার উপর আক্রমণ হয়েছে-চার জায়গায় গুলি করতে হয়েছে। কারণ আমাদের এটা অর্ডার ছিল যে, যখন গুরুদুয়ারার উপর হামলা হবে, কেউ যদি হামলা করে, তখন যা কিছু প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করার দরকার তা আমাদের করতে হবে। আমরা এখানে এই সব জিনিস হতে দেব না। আপনারা, কংগ্রেসী বন্ধুরা সেদিন নিশ্চয়ই দেখেছিলেন যে, আমরা পঞ্চাশ হাজার মানুষের মিছিল নিয়ে দক্ষিণ কলকাতা থেকে উত্তর কলকাতায়

ঘুরেছিলাম এবং বলেছিলাম যে শিখ নর-নারীদের উপর হামলা হতে পারে না। এক-দু'জনের অপরাধে আমরা তাঁদের জাতিকে আক্রমণ করবো? তাহলে মহাত্মা গান্ধীকে যখন একজন হিন্দু খুন করেছে তখন কি সব হিন্দুকে খুন করে ফেলতে হবে? আমি দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি, তাঁরা আমার সঙ্গে সেদিন দেখা করেছিলেন - আমি অনেক নাম পেয়েছিলাম যাঁরা কংগ্রেসের নেতৃত্বে ঐ সব ঘটনায় যোগ দিয়েছিলেন।

আমি তাঁদের বলেছিলাম এই দেখুন নামগুলি, এই নামগুলি আপনাদের পরিচিতদের নাম, এই নামগুলি আমি পেয়েছি যে এরাই অগ্নি সংযোগ করেছে আমাদের পরিবহন বিভাগের বাসে এবং এরাই নানা রকম গণ্ডগোলের সৃষ্টি করেছে। তাঁরা বলেছেন যা হয়েছে হয়েছে আর হবে না এবং তাঁরা সহযোগিতা করেছিলেন। সুতরাং চরিত্রের একটা পার্থক্য আছে দেখতে পাচ্ছেন। আমাদের যারা সাথী বা সমর্থক তাদের আমাদের বলে দিতে হয় না বা দিল্লী থেকে টেলিফোন করতে হয় না। তারা জানেন তাদের কর্তব্য কি, সেই মনোভাব তাদের গড়ে উঠেছে, সেই চরিত্র তাদের সৃষ্টি হয়েছে। বামপন্থী আন্দোলন যারা করেন, যারা গণতন্ত্রকে প্রতিষ্ঠিত করতে চাইছে, শক্তিশালী করতে চাইছে এই মানসিকতা তাদের আছে, তাদের আমাদের বলে দিতে হয় না যে অমুক গ্রামে গণ্ডগোল হচ্ছে তোমরা যাও। তারা গণ্ডগোলের সঙ্গে সঙ্গে রাস্তায় নেমে পড়েন। সৌগত রায় মহাশয় একটি কথা যেটা বলেছেন ঠিক? - এই মোলবাদী শক্তি একটা নতুন দল তৈরী হয়ে গেল, যাদের সাম্প্রদায়িক বলি, যারা কোন দিনই শক্তিশালি নয় তারা দেখছি কয়েক বছর ধরে মাঝেমধ্যে গড়ে উঠছে যেমন ধরুন হিন্দুদের মধ্যে পার্টি হয়েছে তেমনি তার অনুরূপ মুসলমানদের মধ্যেও আছে। তারা গোলমাল লাগিয়ে এবং গ্রামে এই সব খবর আছে এটা ঠিকই, যারজন্যে আমার কংগ্রেস বন্ধুদের কাছে আবেদন যে ওই পার্টিগুলিকে ইলেকশানের জন্যে যাতে ব্যবহার না করেন, যেটা কংগ্রেস বন্ধুরা মাঝে মধ্যেই করে থাকেন। এই সব না করে যাতে সত্যিকারের একসঙ্গে এর মোকাবিলা করতে পারি তার চেষ্টা করুন। কেউ গঙ্গাজল নিয়ে বললো আমি মুসলমান গ্রাম দিয়ে যাবো তেমনি মুসলমানদের পক্ষ থেকে বলা হল যে ইসলাম ধর্ম অনুযায়ী পৃথিবীর সমস্ত মানুষকে মুসলমান করতে হবে। কি যে ওদের ফিলোজফি বুঝিনা, এইসব তো হচ্ছে, এর মোকাবিলা তো করতে হবে। শুধু এক দিকে আছে তাই তো নয় যেমন হিন্দু সম্প্রদায় আছে তেমনি মুসলমান সম্প্রদায় আছে তারা মাথাচাড়া দিয়ে উঠেছে, শক্তিশালী হচ্ছে। যেভাবে মৌলবাদী সম্প্রদায় সে সব জিনিষ করছে তাতে আমার মনে হয় মেজোরিটি কমিউনালিজিম এবং মাইনোরিটি কমিউনালিজিম গড়ে উঠবে। সেখানে আমাদের দরকার আমরা যারা সাম্প্রদায়িক নই রাজনৈতিক দলগুলি আছি তাদের উচিত হচ্ছে এইসব বিষয়ে একসঙ্গে দাঁড়ানোর এটা আমি মনে করি। লড়াই তো কত রকমের আছে কত রকমের সংগ্রাম করতে হয়, আমরা একটা অর্থ ভাবি আপনারা একটা অর্থ ভাবেন, আপনাদের এক রকমের সমাজনীতি আর আমাদের এক রকমের সমাজনীতি। আমাদের দর্শন আর আপনাদের দর্শন এক নয়। সুতরাং সেইসব বিষয়ে তো অনেক মত পার্থক্য আছে, তাতে কোন মিল নেই আমরা সেসব মানুষের কাছে রাখবো তারা যা গ্রহণ করবেন সেই হিসাবে ইতিহাস রচনা হবে। কিন্তু কতকগুলি বিষয় আছে সেগুলি আমাদের দেখা উচিত কারণ আমরা যারা সাম্প্রদায়িক নই, যারা ভাযাভাষিতে দেশকে লণ্ডভণ্ড করতে চায় না তাদের সেইভাবে ব্যবহার করতে হবে। আমাদের এখানে পশ্চিমবঙ্গের এটা কি গর্বের নয় যে এখানে শতকরা ৬০ ভাগ শ্রমিক অবাঙালী। তাদের তো কোন অপরাধ নেই, তাদের বাপ-দাদারা এখানে এসে কাজ করে গেছেন, কলকারখানা সমস্ত জায়গায়। তাদের জায়গায় এখন তারা আছে। বাঙালীরাও এখন অনেকে কাজে এসেছেন, শ্রমিক ইত্যাদি হয়েছেন। কিন্তু সম্প্রীতি তো আছে এখানে। বাঙালী, অবাঙালীর মধ্যে সম্প্রীতি তো রক্ষা করবার চেষ্টা করেছি। সেইজন্য কোন ব্যক্তি কে ধরে আক্রমণ করা এটা ঠিক নয়। যদি সে কালো বাজারী করে, অন্যায় করে বা চুরি করে সেটা একটা জিনিষ কিন্তু জাত পাত তুলে কথা বলা এটা সমর্থন করতে পারি না। ওই যে মারোয়ারী হিন্দুস্থানী, বিহারী অমুক উরিয়া আমি এর সম্পূর্ণ বিরোধী, এইসব থেকেই এই অবস্থার সৃষ্টি হয়। এখানে যে বক্তৃতা কালকে শুনলাম দুর্নীতির কথা বললেন, রতন স্কোয়ার বলুন, ভুল তথ্য দিন, সব করুন কিন্তু ওইরকম ভাষা প্রয়োগ করা উচিত নয়, এর থেকেই ভবিষ্যতে সর্বনাশ হবে। আমাদের এখানে কি গরীব মারোয়ারী নেই? বাঙালী যত আছে তারা কি সবাই গরীব? বাঙালী যারা কালোবাজারী করেন তাদের পক্ষ হয়েই থাকবো এইসব আমি ধিক্কার করি। এরাই আমাদের দেশের সর্বনাশ করছে। এই প্রসঙ্গে অনেক অবান্তর কথা বলা হয়ে গেল। আরেকটি কথা শ্রী সৌগত রায় বলেছেন এবং সুপারিশ করেছেন যে প্রিভেনটিভ ডিটেনশান করা যায় কিনা যারা নাকি সাম্প্রদায়িক তাদের বিরুদ্ধে। প্রিভেনটিভ ডিটেনশান আপনারা কেন করেছিলেন - পার্লামেন্টে ঘোষিত হয়েছিল, এখানে ঘোষিত হয়েছিল এটা তো কোন রাজনৈতিক পার্টির বিরুদ্ধে বা তার কর্মীর বিরুদ্ধে নয় কিন্তু আমি তো বরাবরই প্রিভেনটিভ ডিটেনশানে থাকলাম।

[5.50 to 5.56 p.m.]

কোনটা চুরিটা করেছিলাম, কেন মামলা করেননি যদি কোন অপরাধ করে থাকি। ধরে ধরে যে কোন ব্যাপারে ঢুকিয়ে দিলেন —আন্দোলন হচ্ছে – বিনা বিচারে আটক করলেন আর আমরা তো সেই নীতি অনুসরণ করিনা। কংগ্রেসের একটা গুণ্ডাকেও আমরা বিনা বিচারে আটক করিনি, করব না, যে আইন আছে সেটা প্রয়োগ হবে, কেন বিনা বিচারে আটক করব; কাজেই এইসব বলে লাভ নেই। আসল হচ্ছে, আপনারা সতীর ব্যাপারে আলোচনা করছিলেন, মানুষের চেতনা বাড়ান যাতে এদের একঘরে করা যায়, বিচ্ছিন্ন করা যায় সেই ব্যবস্থা করুন, তা নাহলে এইসব আইন দিয়ে হবে? কংগ্রেসের আমলে তো দেখেছি ওদের যখন গোষ্টীদ্বন্দ্ব হোত – ১৯৭২ থেকে ১৯৭৭-র কথা – তখনও ৫০০ কংগ্রেসের লোককে বিনা বিচারে আটক করা হ'ল, আমি ওদের একজন মন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম এটা কি ব্যাপার? ওদের নিজেদের গোষ্টীদ্বন্দ্বে কিছু লোককে ধরে – কংগ্রেস তারা, গুণ্ডা হ'তে পারে, যা হ'তে পারে, ভালও হ'তে পারে – বিনা বিচারে আটক করে দিলেন। এই রকম হয়। আমাদের যদি করেন ওদের করবেন না কেন, এই জিনিষ হয়েছে। সেইজন্য আমরা দেখেছি কংগ্রেসের কেউ চাঁদা দিল না তার বিরুদ্ধে মামলা হয়ে গেল, তার বাড়ী সার্চ হয়ে গেল আর যে চাঁদা দিল সে যতই ব্ল্যাকমার্কেটিয়ার হোক কিছু হবে না, এই সব আমরা ৪০ বছর ধরে দেখছি। কাজেই আমরা মনে করি কোন সভ্যদেশের এই ধরণের আইন থাকা উচিৎ নয়। আরো কঠোর আইন করুন, বলুন যে ১০ বছরের জেল হবে, ফাঁসি হবে এই কথা বলুন, কিন্তু একটা আইন ব্যবস্থা তার মধ্যে থাকা দরকার।

আমি জানি সংবিধানে এই রকম একটা আইন আছে যাতে বিনা বিচারে আটক করা যায়, কিন্তু সেইসব প্রয়োগ করা উচিৎ নয়; এই কথা আমরা মনে করি। এই কথা বলে, এখানে যে প্রস্তাব এসেছে তার বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, মুখ্যমন্ত্রী যে বক্তব্য রেখেছেন তারপর আমি আর দীর্ঘ বক্তব্য রাখতে চাইনা। আমি মুখ্যমন্ত্রীকে এই প্রস্তাবের মধ্যে অনুরোধ করেছিলাম যে বিচার বিভাগীয় তদন্তের দাবী মেনে নিতে। কিন্তু – আমি জানিনা, এমনিতে উনি খুব বিচার-বিভাগের কথা বলেন-কালকে বলছিলেন রডনে যদি বে-আইনী করে থাকে তাহলে ওরা কোর্টে যায় না কেন কিন্তু বিচার-বিভাগীয় তদন্তের ব্যাপারে ওঁর একটা অনীহা আছে। উনি ডিভিশানাল কমিশনারকে দিয়ে করাবেন, অফিসারকে দিয়ে করাবেন, তাও ৮টি মানুষ মারা গেল, সেই ব্যাপারে একটা জুডিসিয়াল এনকোয়ারী করলে কি মহাভারত অশুদ্ধ হয়ে যেত, এটা আমি জানিনা। আমি আগেও অপনাকে এই কথা বলেছি আমার এই প্রস্তাবের উদ্দেশ্য এই সরকারকে সমালোচনা করা ছিল না। আমার প্রস্তাবের উদ্দেশ্য ছিল এই সরকারকে সর্তক করে দেওয়া যে, তাদের বামপন্থী বুলি সত্ত্বেও এই রাজ্যের মৌলবাদী ব্যক্তিরা শক্তিশালী হচ্ছে, তাদের বিরুদ্ধে কড়া ব্যবস্থা নিতে হবে। আমাদের এটাই বক্তব্য ছিল যে কড়া ব্যবস্থা সাম্প্র[illegible] বিরুদ্ধে, মৌ[illegible] বিরুদ্ধে, এমন কি [illegible]ারী বা মুনাফাখোরদের বিরুদ্ধে প্রয়োগ করা দরকার এবং সবচেয়ে কড়া ব্যবস্থা না নিলে এই ধরণের সমস্যাকে আমরা মোকাবিলা করতে পারব না। মুখ্যমন্ত্রী দুর্ভাগ্যজনকভাবে অন্যান্য অনেক ঘটনা এর মধ্যে নিয়ে এসেছেন কংগ্রেস আমলে কি হোত, দিল্লীতে কি হয়েছিল, আমরা সেই সবের মধ্যে যেতে চাইনা। সাঁইবাড়ীর ঘটনা থেকে শুরু করে কি কি আমাদের বিরুদ্ধে ঘটেছে, কত কংগ্রেস কর্মী নিহত হয়েছে তার কোন হিসেব আমি দিতে চাইনা। আমি আগেই বলেছিলাম রাজনৈতিক বিতর্ক সৃষ্টি করা আমার উদ্দেশ্য নয়, কংগ্রেস কর্মীদের হত্যা নিয়ে দরকার হলে পরবর্তী সময়ে কোন হিসেব আমরা রাখব, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে আইনের শাসন কি ভাবে ভেঙে পড়েছে, কি ভাবে মানুষের উপর অত্যাচার হচ্ছে, সেই ব্যাপারে আমরা নিশ্চয় অন্য সময়ে এই সভায় বক্তব্য রাখব। আজকে আমার বক্তব্যর মধ্যে মূল কথা যেটা ছিল, যে সুর ছিল, সেই সুর থেকে মুখ্যমন্ত্রীর বক্তব্যে আমরা সরে যেতে চাইনা। মুখ্যমন্ত্রী আমাদের যেভাবে চিহ্নিত করার চেষ্টা করেছেন উনি কংগ্রেসীদের সম্পর্কে সাধারণত অশ্রদ্ধামূলক কথাবার্তা ব্যবহার করে থাকেন– সেটার জন্য আমি তাঁকে দোষ দিচ্ছি না। কংগ্রেসের একটা সুপিরিয়র কালচার আছে, সুতরাং উনি অশ্রদ্ধামূলক কথাবার্তা বললেও কংগ্রেসের জাতীয় দল হিসাবে কিছু আসে যায় না। আমি আপনাকে এই কথা বলতে চাই যে, আমি খুব শক্তভাবে অনুভব করি যে আজকে দেশের বিভিন্ন জায়গায় যখন বিভিন্ন ঘটনা ঘটছে, পশ্চিমবাংলায় যখন এতদিন এই ঘটনা ঘটেনি তখন পশ্চিমবাংলার এই ঘটনার পুনরাবৃত্তিকে আটকাবার জন্য আমাদের সকলের সতর্ক হওয়া উচিৎ, সচেতন হওয়া উচিৎ। আমি আবার বলছি মুখ্যমন্ত্রীর সঙ্গে রাজনৈতিকভাবে যতই আমাদের তফাত থাকনা কেন এ বিষয়ে আমরা তাঁকে সহযোগিতা করবো। যেমন গার্ডেন রীচে আমাদের সদস্য রাম পেয়ারী রাম, মালদহের মানিকচকে ৭০০ জন গ্রামবাসী যারা গ্রাম থেকে চলে গিয়েছিলেন তাদের ফিরিয়ে আনতে আমরা সাহায্য করেছিলাম তেমনি ভবিষ্যতে এই রকম ঘটনা ঘটলে কংগ্রেস তার দায় দায়িত্বপালন করবে। আমরা সাম্প্রদায়িক সম্প্রীতির কথা জ্যোতিবাবুর মুখ থেকে শুনতে চাই না কেননা জাতির জনক মহাত্মা গান্ধীর নেতৃত্বে আমরা চিরকালই সাম্প্রদায়িক সম্প্রীতির বিরুদ্ধে ছিলাম আজও আছি। এই কথা বলে আমি শেষ করছি।

The motion of Shri Saugata Roy that –

"Whereas serious clashes have taken place at Garden Reach, Calcutta during Muharram resulting in police firing killing two persons; and

Whereas a tense situation had developed at the same time in Manickchak police station in Malda district resulting in police firing killing eight persons;

This House, therefore, takes a serious view of the administrative lapses and failure of the Intelligence Branch of the Police, which led to the above two unfortunate incidents during Muharram and urges upon the State Government to set up Judicial probe(s) into the above cases of firing."

Was then put and lost.

**Mr. Speaker :** Before I adjourn the House there is an announcement. Tickets for the cricket match will be available from Monday from the Assembly Office. Each M.L.A. will get two tickets - one of Rs. 100/- and another of Rs. 70/-.

## Adjournmment

The House was then adjourned at 5.56 p.m. till 1.00 p.m. on Monday, the 26th October, 1987, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Lagislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legilative Chamber of the Assembly House

Calcutta, on Monday, the 26th October, 1987 at 1p.m.

## Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 4 Ministers of State and 182 Members.

## Starred Questions (to which oral answers were given)

## Alleged assult on the Block Development officer. Gangarampur Block

[1.00—1.10 p.m.]

*19. (Admitted question No. *56.) **Shri APURBA LAL MAJUMDAR** and **Shri SAUGATA ROY:** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) Whether the State Goverment has received any information regarding alleged assault on the Block Development Officer of Gangarampur Block in the district of West Dinajpur, in the first week of July, 1987;

(b) if so whether any enquiry has been made into the matter; and

(c) if the reply to clause (b) be in the affirmative—

(i) the results/findings thereof,

(ii) the political affiliation of the persons who are alleged to be responsible for the assault, and

(iii) the steps taken/proposed against the persons responsible for the assault ?

**Shri Jyoti Basu :**

(a) Yes. The B.D.O. is reported to have been pushed into the flood waters by some people.

(b) On the basis of a complaint by the B.D.O. a police case was started by Gangarampur P.S. on 6.7.87.

(c) (i) The matter is still under investigation. (ii) and (iii) Two persons were named in the F.I.R. One of them the AnchalPradhan was arested. He is reported to belong to the CPM.

**Shri Saugata Roy :** Sir, the Chief Minister has mentioned that this is a case in which CPM people has thrown a government official into the river. May I ask the Hon'ble Chief Minister as to how many there are such incidents of BDOs being harassed by the CPM people?

**Shri Jyoti Basu :** Do you expect me to answer it just now?Ask me separate question, I will reply.

**Shri Saugata Roy :** Will the Minister-in-Charge be pleased to state as to whether the Government is thinking of formulating some guidelines so that the public servants on duty can be protected from CPMsupporters.

**Shri Jyoti Basu :** Whether the Congress people involved, or the CPM people involved, I am not going into that. Criminal Laws are there. In this case, a CPM person was arrested because his name was

in the FIR. But subsequestly, it was found that this gentleman whose name was in the FIR was not present. However, further investigation is continuing.

### বয়স্ক শিক্ষা

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *১১২।) শ্রীঅমিয় পাত্র ঃ শিক্ষা (বয়স্ক শিক্ষা) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে বয়স্ক নিরক্ষর মানুষের সংখ্যা কত; এবং

(খ) তাঁদের বয়স্ক শিক্ষার আওতায় আনার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ**

(ক) ৬২,০৪,০০০ (বাষট্টি লক্ষ চার হাজার।)

(খ) হ্যাঁ।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে ৬২ লক্ষ ৪ হাজার যে সংখ্যাটা বলা হল এর মধ্যে নারী এবং পুরুষ আলাদা করে তথ্য দেওয়া সম্ভব কি?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** পরবর্তীকালে নোটিশ পেলে সম্ভব হবে, আমরা সেইভাবে ক্যালকুলেট করে হিসাব করে দিতে পারি।

### Demonstration near Rawdon Square

*21. (Admitted question No. * 66.) **Shri SAUGATA ROY, and Shri SUDIP BANDYOPADHYAY:** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether the State Government has any information about police officials using force and resorting to firing on demonstrators near Rawdon Squae in Calcutta on the 10th September, 1987; and

(b) if so,

(i) the details of the steps taken by the police and

(ii) the numberr of M.P.s, M.L.A.s and other Congress workers injured in the incident?

**Shri Jyoti Basu:** (a) Yes. police had to fire tear gas shells to disperse an assembled of persons at Rawdon Square, the assembly having been declared unlawful. Later a section of the mob scattered and set fire to a CISF Vehicle carrying a patient near Mallick Bazer area, where the police had to fire one round from rifle. Again when the mob set fire to a Calcutta Municipal Corporation Vehicle near No. 3, Loudon Street, the police had to resort to firing two rounds from revolver.

(b) A crowd of about 6000 people assembled infront of police cordon on Rawdon Street at about 14.00 hours on 10.9.87. The crowd was addressed by the leaders who announced their determination to forcibily enter into Rawdon Square for mass planting of saplings, if necessary by breaking the boundary wall of the square. The police persuaded them not to do so on fear of serious breach of peace. However, smt. Mamata Banerji M.P. along with others broke through the police cordon. The demonstrators turned violent and started throwing brick bats, bombs etc. The police chased the unruly crowd and to disperse the violent mob had to fire tear gas shells. The demonstrators spread to the adjoining areas where a number of CSTC Buses, private cars and police Vehicles were damaged. The police had to report to firing one round from rifle near Mallick Bazar where a CISF Vehicle was set fire to. Again police fired two rounds from revolver in Loudon Street where a C.M.C. Vehicle was set on fire by the mob.

(ii) Ten persons were injued and were admitted to hospitals; three of them were suspected to have received very minor gunshot injury. No MP, MLA or Councillor was injured due to police action. Sm. Mamata Banerjee, MP who received minor injuries in the stampede of the crowd refused to get herself admitted into SSKM Hospital. She got herself admitted to Bellevue Hospital.

**Shri Sadhan Panday :** This is utter lie. Do you believe the police report?

**Mr. Speaker :** Mr. Panday, if you ever become a minister will you read something else? Please sit down.

**Shri Saugata Roy :** Sir, the Chief Minister has just now admitted that his police had to resort lathi charge, firing tear gas shells and firing from rifles to control the so called crowd at Rawdon Square. Now may I ask the Hon'ble Chief Minister that when such a police action was made injuring so many persons, whether/the government had promulgated Sec. 144 C.R.P.C.in the vicinity of the Rowdon Square and Loudon Street, before resorting to any such police action?

**Shri Jyoti Basu :** There was no lathi Charge. Police had to fire tear gas shells to disperse the unruly crowd. The police had also to resort one round of firing from rifle near Mallick Bazar where a vehicle was set on fire. There was no Sec. 144 declared before. When the crowd be come unruly then it was declared unlawful assembly according to the criminal law of the country.

**Shri sangata Roy :** Sir, the statement of the Chief Minister has no relation with the reality. He has read something from the police report.

**Mr. Speaker :** Mr. Roy, What is your question?

**Shri Saugata Ray :** Sir, My question is whether the Chief Minister has seen the photograph in the news-paper that the police was beating mercilessly.......

(Noise)

**Mr. Speaker :** No, this question is not allowed.

[1-10—1-20P.M.]

**শ্রী আব্দুস সাত্তার :—** যদি কোন রাস্তায় ১৪৪ ধারা জারী না থাকে তখন সেখানে যদি কেউ যেতে চায়, যেমন আমি যেতে চেয়েছিলাম, তাহলে কি পুলিশের তরফ থেকে বাধা দিতে পারে?

**শ্রী জ্যোতি বসু :—** পুলিশের উপর ইঁট এবং বোমা ছুঁড়লে নিশ্চয় পারে।

**শ্রী সুমন্ত কুমার হীরা :—** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি যে একজন কেন্দ্রীয় মন্ত্রীর নেতৃত্বে রডন স্কোয়ারে গাছ বসাবার নাম করে পকেটে করে বোমা পিস্তল নিয়ে গিয়ে সেখানে গুলি চালিয়েছিল এবং বোমাবাজী করেছিল কি?

**শ্রী জ্যোতি বসু :—** কোন কেন্দ্রীয় মন্ত্রীর পকেটে বোমা ছিল বলে আমার জানা নাই।

**শ্রী অপূর্ব লাল মজুমদার :—** মাননীয় মন্ত্রী মহাশয়কে একটি ছোট প্রশ্ন করতে চাই– আমি সেদিন প্রসেসনের ফেসেই ছিলাম– সেদিন ব্যারিকেট করাটা অপরাধমূলক ছিল কিনা– কারণ আমরা পুলিশের কাছে জেনেছি যে তারা বলেছে ১৪৪ ধারা জারী ছিল না?

**শ্রী জ্যোতি বসু :—** আপনি তো একজন আইনজীবী আপনি পুলিশের বিরুদ্ধে মামলা করতে পারেন।

**Shri Satya Ranjan Bapuli :—** Sir, the Chief Minister's reply is not at all worthy and I must humbly submit that the Chief Minister should give the full informations and his answer is not according to the norms of the Chair.

(noise)

Sir, you are a lawer. The Chief Minister has categorically stated that you can file a case against the police but my question is whether the police have got any authority to stop the public from proceeding fruther in the public thoroughfare and whether there are any rules or not. The Chief Minister must give the answer to this question.

**Shri Jyoti Basu :** If they were about to indulge in violence and vandalism, then the police had evey authority and right to stop them.

*Question No. 22 and 23 held over

*Question No. 24,25 and 35 are taken together

### সাম্প্রতিক বন্যায় ক্ষয়ক্ষতি

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬।) শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের সাম্প্রতিক বন্যায় মোট ক্ষয়ক্ষতির পরিমাণ কত;

(খ) এই বাবদ কেন্দ্রীয় সরকারের নিকট হইতে কত অর্থ চাওয়া হইয়াছে;

(গ) ইতিমধ্যে কত অর্থ পাওয়া গিয়াছে; এবং

(ঘ) রাজ্য সরকারের পক্ষ থেকে এ পর্যন্ত কত অর্থ ব্যয় করা হইয়াছে?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ—**

(ক) প্রায় ৪১৬ কোটি টাকা।

(খ) Central Study Team আসা পর্যন্ত ১৯৮৬–৮৭ জন্যে ১৮৪ কোটি এবং ১৯৮৭-৮৮ এর জন্য ২৮ কোটি অর্থাৎ ২১২ কোটি টাকা মোট প্রয়োজনীয় বলে জানানো হয়েছিল। তারপর Central Study Team - এর visit এর পরে নতুন করে সেপ্টেমবর মাসে নদীয়া, মুর্শিদাবাদ ও মালদা জেলায় বন্যা হওয়ায় Second Supplementary Memorandum (স্মারক পত্র) পাঠানো হয়েছে এবং তাতে আরও অতিরিক্ত ৩৮ কোটি ৪০ লক্ষ টাকা দরকার বলে বলা হয়েছে।

(গ) প্রাপ্তি অর্থের বাধ্যতামূলক অর্ধেক হিসেবে ১১.৮৭৫ কোটি টাকা ২৫.৮.৮৭ তারিখে এবং অতিরিক্ত বরাদ্দের দেয় প্রায় ৩০ কোটি টাকার মধ্যে ১০ কোটি টাকা ৬.১০.৮৭ তারিখে।

(ঘ) প্রায় ২৮ কোটি টাকা ইতিপূর্বে ব্যায় বরাদ্দ করা হয়েছিল এবং রও ১৭ কোটি টাকা ব্যয় মঞ্জুর করা হয়েছে অর্থাৎ মোট ৪৫ কোটি টাকা ব্যয় বরাদ্দ করা হয়েছে।

### ১৯৮৭ সালের বন্যার ক্ষয়ক্ষতি

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৪।) শ্রীদেবপ্রসাদ সরকার। অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭ সালের বন্যায় এই রাজ্যে ক্ষয়ক্ষতির আর্থিক পরিমাণ কত;

(খ) এই বন্যায় ক্ষয়ক্ষতি বাবদ রাজ্য সরকার কেন্দ্রের কাছে কত টাকা দাবী করেছেন;

(গ) অদ্যবধি কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে এই খাতে কত টাকা দিয়েছেন; এবং

(ঘ) এই প্রাকৃতিক বিপর্যয়ের জন্য সর্বশেষ হিসাব অনুযায়ী রাজ্য সরকারের কোষাগার থেকে কত টাকা ব্যয় হয়েছে?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ—**

(ক) প্রায় ৪১৬ কোটি টাকা।

(খ) Central Study Team আসা পর্যন্ত ১৯৮৬-৮৭ জন্য ১৮৪ কোটি এবং ১৯৮৭-৮৮ এর জন্য ২৮ কোটি অর্থাৎ ২১২ কোটি টাকা মোট প্রয়োজনীয় বলে জানানো হয়েছিল। তারপর Central Study Team -এর Visit এর পরে নতুন করে সেপ্টেম্বর মাসে নদীয়া, মুর্শিদাবাদ ও মালদা জেলায় বন্যা হওয়ায় Second Supplementary Memorandum (স্মারক পত্র) পাঠানো হয়েছে এবং তাতে আরও অতিরিক্ত ৩৮ কোটি ৪০ লক্ষ টাকা দরকার বলে বলা হয়েছে।

(গ) প্রাপ্তি অর্থের বাধ্যতামূলক অর্ধেক হিসেবে ১১.৮৭৫ কোটি টাকা ২৫.৮.৮৭ তারিখে এবং অতিরিক্ত বরাদ্দের দেয় প্রায় ৩০ কোটি টাকার মধ্যে ১৫ কোটি টাকা ৬.১০.৮৭ তারিখে।

(ঘ) প্রায় ২৮ কোটি টাকা ইতিপূর্বে ব্যয় বরাদ্দ করা হয়েছিল এবং আরও ১৭ কোটি টাকা ব্যয় মঞ্জুর করা হয়েছে অর্থাৎ মোট ৪৫ কোটি টাকা ব্যয় বরাদ্দ করা হয়েছে।

### সাম্প্রতিক বন্যায় কেন্দ্রীয় সাহায্য

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৯।) শ্রীঅমলেন্দ্র রায়ঃ অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সাম্প্রতিক বন্যার পর কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কি কি বাবদ কত টাকা চাওয়া হয়েছে তথা কি কি বাবদ কত টাকা পাওয়া গিয়াছে; এবং

(খ) পশ্চিমবঙ্গ সরকারের দাবী অনুযায়ী কি পরিমাণ টাকা পাওয়ার প্রতিশ্রুতি পাওয়া গিয়াছে?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :—**

(ক) বন্যায় ক্ষয়ক্ষতি পূরণের জন্য বিভিন্ন খাতে ব্যয় বাবদ রাজ্য সরকারের প্রয়োজনীয় অর্থ ও তৎসহ কেন্দ্রীয় সরকারের অনুমোদিত ব্যয় সীমার একটি তালিকা নীচের পৃষ্ঠায় দেওয়া হল।

বিভিন্ন খাতে বন্যা বাবদ এ পর্যন্ত মোট ৪৫ কোটি টাকার মত খরচ হয়েছে। এর মধ্যে ২১ কোটি ৮৭ লক্ষ ৫০ হাজার টাকার মত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া গিয়েছে। কি কি বাবদ টাকা পাওয়া গিয়েছে তার বিশদ বিবরণ দেওয়া যাচ্ছে না কারণ কেন্দ্রীয় সরকার Wage and means advance হিসেবে টাকা দিয়েছেন।

(খ) অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী ত্রাণ খাতে ব্যায়ের প্রান্তিক সীমা ২৩.৭৫ কোটি টাকা (যার অর্ধেক দেয় কেন্দ্রীয় সরকারের ও অর্ধেক রাজ্য সরকারের) বাদ দিয়ে বাকি অর্ধেক শতকরা ৭৫ ভাগ অর্থ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রাপ্য।এই হিসাবে অতিরিক্ত বরাদ্দ বাবদ আরও ৩৩ কোটি টাকা দিতে কেন্দ্র প্রতিশ্রুত। তার মধ্যে ১০ কোটি টাকা পাওয়া গিয়েছে সুতরাং এই বাবদ কেন্দ্রের কাছে আরও ২০ কোটি টাকা পাওনা।

**Statement reffered to in reply to clause (Ka) of Starred Questions No.:35**

| 1 | 2 | 3 |
|---|---|---|
| **RELIEF & WELFARE** | | |
| Ex-gratia payment to the families of the deceased | 4.10 | 4.10 |
| Gratuitous Relief | 3097.62 | 976.00 |
| Expenditure on dropping of food grains | — | 1.08 |
| Clothing &cost of temporary shelters | 404.75 | 125.00 |
| Assistance for damage houses | 2402.00 | 1635.00 |
| Repair of ICDS buildings | 96.00 | 10.00 |
| Employment Generation Works | 1200.00 | — |
| **AGRICULTURE** | | |
| Agriculture Input Subsidy | 1022.56 | 475.00 |
| **A.H. & V.S. PNTT.** | | |
| Replacement of Cattle lot | — | 6.32 |
| Fodder & Votty. Care | 85.83 | 31.50 |
| **C & SSI PPNTT.** | | |
| Assistance to Artisana | 930.30 | 186.00 |
| **EDUCATION(SCHOOL EDUCATION)** | | |
| Repair/restoration of School building | 71880.40 | 120.00 |
| **FISHERIES** | | |
| Assistance to Fisherman | 220.72 | 40.00 |
| **HEALTH & F.W.** | | |
| Redical & Health Cure | 439.00 | 150.00 |
| Repairs/restorution of Health Institutions | 375.00 | 25.00 |
| **IRRIGATION & WATERWAYS** | | |
| Repair/restorution of Iarrigation &Flood control institutions | 2343.75(for 87-88) 861.25(for 88-89) | 1050.00 |

| | | |
|---|---|---|
| **LG & UD CONTT.** | | |
| Repairs/restoration of Roads building &electical installations | 1013.77 | 100.00 |
| **PANCHAYATS** | | |
| Repairs/restorotion of Panchayat roads/buildings | 1000.00 | 345.00 |
| **P.H.E.** | | |
| Repairs/restoration of Water supply words | 580.00 | 292.00 |
| **P.W. DEPARTMENT** | | |
| Repairs/restoration of P.W.D. roads & buildings | 1355.00 (for 87-88)<br>1890.00 (for 88-89) | 1200.00 |
| Total : | 21202.05 | 8772.00 |

After the visit of the Central study Team, there were fresh floods in the districts of Malda, Murshidabad & Nadia. A second supplementary memorandum has been sent to the Govt. of India indicating following further requirements of fund totalling Rs. 38.40 Crores.

Agriculture : Rs. 200 Lakhs; C & SSI Rs. 102.82 Lakhs; School (Education)- Rs. 104.79 lakhs, Helth & F.W. Rs. 400 lakhs, Relief and Welfare: Rs. 1386.41 lakhs; LG & UD & Rs. 26 lakhs; P n. Deptt. Rs. 7.70 lakhs, I. & H. Rs. 371.70 lakhs, Forest Rs. 48.75 lakhs Panchayat Rs. 330 lakhs.

[1-20—1-30P.M.]

**ডঃ দেবপ্রসাদ সরকার ঃ—** মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের উত্তর থেকে যে জবাব পাওয়া গেল তাতে দেখা যাচ্ছে ১৯৮৭ সালের বন্যায় রাজ্যে ক্ষয়ক্ষতির আর্থিক পরিমাণ হচ্ছে ৪১৬ কোটি টাকা আজ পর্যন্ত এই ক্ষতি পূরণের জন্য যে ব্যয় হয়েছে—রাজ্যের কোষাগার থেকে এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রাপ্য সাহায্যের ভিত্তিতে—সেটা হচ্ছে ৮০ কোটি টাকার মতন। অর্থাৎ প্রয়োজনের ওয়ান ফোর্থও কভার করেনি। এর ফলে একটা বিরাট গ্যাপ থেকে গিয়েছে। এই গ্যাপটা পূরণের জন্য রাজ্য সরকার কি ভাবছেন মন্ত্রী মহাশয় তা জানাবেন কি?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ—** প্রথমেই একটু বলা উচিত যে, যেটা ক্ষয়ক্ষতি ৪১৬ কোটি টাকার—এখনও পর্যন্ত অর্থ কমিশনের যে নিয়ম তার মধ্যে সবটা কেবল নয় টাকা পাওয়ার দিক থেকে। আমরা সেটা ভেবেই প্রথমে২১২ কোটি ৫০ লক্ষ টাকা এবং পরে ৩৮ কোটি ৪০ লক্ষ টাকা চাই। দুটি মিলিয়ে ২৫১ কোটি টাকার মতন টাকা আমরা চাই, এটা কেবল এ্যামাউন্ট। এখন এই ২১২ কোটি টাকাটাই যদি আলোচনার জন্য ধরি, সেখানে যেটা উর্দ্ধসীমা বরাদ্দ হয়েছে—আগেও সেটা বলেছি—সেটা হচ্ছে, আমরা যে রিকোয়ারমেণ্টস বলেছিলাম তার ৩০ শতাংশের মতন। সুতরাং এখানে একটা প্রচণ্ড অসুবিধা রাজ্য সরকার অনুভব করছেন। আরো নির্দিষ্টভাবে বলা উচিত—আগেও বলেছি, দুটি হেড়ে অসুবিধা আরো একটু বিশেষ ধরনের। এর একটা হচ্ছে টার্পোলিন ইত্যাদি দেবার ব্যাপার, টেম্পোরারি সেডের জন্য এবং আর একটা হচ্ছে জামা—কাপড় ইত্যাদির জন্য। আমরা প্রয়োজন বলেছিলাম ৪ কোটি ৪ লক্ষ টাকার মতন আপনারা দেখবেন, আমার আগের বিবৃতিতেও আছে, সেই হিসাবে আমরা খরচ করে যাচ্ছিলাম। আমরা যখন প্রায় ১ কোটি ৯৫ লক্ষ টাকা খরচ করে ফেলেছি তখন আমাদের কাছে কেন্দ্রীয় সরকারের নির্দেশ এল যে টার্পোলিনের উপরে ১ কোটি ২৫ লক্ষ টাকার বেশী খরচ করবেন না। অতিরিক্ত আমরা যা খরচ করেছি সেটা রাজ্য সরকার দিয়েছে। গ্রাটিউটিয়াস্ রিলিফের জন্য আমরা চেয়েছিলাম ৩১ কোটি টাকার মত এবং আমাদের খরচ যখন হয়ে যাচ্ছে তখন কেন্দ্রীয় সরকার জানালেন যে ৯ কোটি ৭৫ লক্ষ টাকার বেশী আপনারা খরচ করবেন না। আমরা ১১ কোটি টাকা খরচ করেছি। এই অতিরিক্ত টাকাটা আমাদের দিতে হয়েছে। এরপরে যে গ্যাপের কথা আপনারা বলেছেন, তার জন্য ২১শে সেপ্টেম্বর রাজ্য সরকার একটা সিদ্ধান্ত নিয়েছেন যে পরিকল্পনা বহির্ভূত খাতে অনেক আইটেমে ১০ পারসেণ্ট খরচ কমাবার এবং এর থেকে আশা করবো যে ৫০ কোটির মত উদ্বৃত্ত হবে সেটা আমরা বন্যা ত্রাণে খরচ করবো।

**শ্রী আব্দুস সাত্তার ঃ—** এটা বক্তৃতা হয়ে যাচ্ছে।

(গোলমাল)

**মিঃ স্পীকার ঃ—** মিঃ সাত্তার, প্রশ্নটা দেবপ্রসাদ সরকারের। উনি উত্তর চেয়েছেন, আপনি ব্যস্ত হচ্ছেন কেন? আপনার জন্য কোন কাজ থাকতে পারে। কিন্তু প্রশ্নটা মিঃ সরকারের। উনি উত্তর চেয়েছেন, ওনার উত্তর পাবার অধিকার আছে। উনি যদি মনে করতেন যে এটা বক্তৃতা হচ্ছে, আমি সেটা দেখতাম। উনি যদি মনে করেন উত্তর পাওয়া দরকার সেটা পাবার অধিকার ওনার আছে। এতে আমার করার কি আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকারঃ—** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ব্যাখ্যা দিয়েছেন। কিন্তু এই যে বিরাট গ্যাপ, এই গ্যাপ পূরণের ক্ষেত্রে প্রায়রিটির যে প্রশ্ন অর্থাৎ মিনিমাম যে জিনিসগুলি প্রয়োজন যেমন- ঘর বাড়ী পড়ে গেছে এই সমস্ত ক্ষেত্রে কি ভাবে সরকার প্রায়রিটি দিচ্ছেন কারন গ্যাপটি বিরাট এবং অনেক দিন হয়ে গেছে সেটা জানাবেন কি?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ—** মাননীয় সদস্য এখানে অগ্রাধিকারের কথা বলেছেন। আমাদের জেলায় জেলায় যে মিটিং হয়েছে সেখানে মাননীয় এম. এল. এ রা নিশ্চই ছিলেন। আমরা ঠিক করেছিলাম যে হাউস বিল্ডিং গ্রান্টের দিকে নজর দেওয়া উচিত। ১৩ কোটি টাকার বেশী বিভিন্ন জেলায় বরাদ্দ করা হয়েছে। বলা হয়েছে যে এই বরাদ্দ হল, প্রতিটি গ্রামে একেবারে দরিদ্রতম মানুষ থেকে শুরু করে গ্রান্টের লিষ্ট করবেন এবং তার একটা সিদ্ধান্ত নিয়েছি যে যাদের বরাদ্দ করা হল সেই নামের লিষ্ট গ্রামপঞ্চায়েত লেভেলে পাবলিক প্লেসে নোটিফাই করে টাঙিয়ে দেওয়া হবে, পঞ্চায়েত লেভেলে টাঙিয়ে দেওয়া হবে। এটা হাউস বিল্ডিং গ্রান্টের কথা বললাম। তারপরে হাড কোর লোনের ব্যবস্থা করা হয়েছে। তারপরে কৃষি ও ক্ষুদ্র সেচের উপরে শুরুত্ব দেওয়া হয়েচে যাতে উৎপাদন ফিরে আসে। আমাকে যদি একটু সময় দেন আমি বলতে পারি যে ক্ষুদ্র সেচের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কোন টাকা দেন নি। আমরা ক্ষুদ্র সেচের ক্ষেত্রে রিপেয়ার্স -এর জন্য প্রতিটি ব্লকে যেগুলি এ্যাফেক্টেড ব্লক সেখানে রাজ্য সরকারের তরফ থেকে ১ লক্ষ টাকা দেওয়া হয়েছে। এ ছাড়াও আমি একথা বলতে চাচ্ছি যে প্রতিটি ব্লকে যে জল জমে আছে মাটির উপরে সেই জল সরাবার জন্য প্রতিটি ব্লকে ৫টি করে প্যাম্প সেট বরাদ্দ করা হয়েছে।আমরা মনে করছি যে কৃষি এবং ক্ষুদ্র সেচের উপরে অগ্রাধিকার দেওয়া হয়েছে। ইরিগেশান, ওয়াটারওয়েজ এবং পি.ডব্লিউ.ডি সম্পর্কে অনেক কথা উঠেছে। আমি একটা কথা বলি ইরিগেশন গ্রান্ট যাদের দেওয়া হয়েছে, এটা হাউস বিল্ডিং গ্রান্ট হতে পারে, মৎসজীবী গ্রান্ট হতে পারে, ক্ষুদ্র শিল্পে গ্রান্ট হতে পারে, তাদের নামের তালিকার ক্ষেত্রেও দারিদ্রাতার উপরে লক্ষ্য রেখে করা হচ্ছে এবং সেই নামের লিষ্ট পাবলিকলি নোটিফাই করার কথা বলা হয়েছে। এই জিনিস ভারতবর্ষের আর কোন রাজ্যে করা হয় কিনা আমি জানিনা।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ—** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আপনি বললেন যে প্রায় ২৫০ কোটি টাকার মত আপনারা চেয়েছিলেন তার মধ্যে শতকরা ৩০ ভাগ পেয়েছেন, যেটা অঙ্কের হিসাবে বুঝেছি। এই যে ৭০ ভাগ টাকা যা চাওয়া হয়েছিল সেটা পাওয়া গেলনা এর জন্য কি কোন অসুবিধা হয়েছে? যদি হয় কি অসুবিধা হচ্ছে?

1-30—1-40P.M.]

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ—** প্রথম এ' ৩০ ভাগটা হচ্ছে, ২১২ কোটি টাকার রেফারেন্স। পরেরটা কেন্দ্রীয় ষ্টাডি টিম আসেনি বলে অসুবিধা তো নিশ্চই হচ্ছে। কারণ যা প্রয়েজন তার একের তিন অংশ যদি বরাদ্দ হয়, যেখানে তিন জন মানুষের প্রয়োজন, একজনকে দিতে পারছি, সেখানে দাঁড়িয়ে আমরা কিন্তু কেন্দ্রীয় সরকারে বরাদ্দ সীমা লঙ্ঘন করছি নিজেরা পায়ে দাঁড়িয়ে। আমরা মনে করি যেখানে এই জি.আর. এর প্রয়োজন, আমরা নিজেরা সেখানে জি.আর. দেব। আমরা মনে করি যেখনে অন্য জায়গায় উৎপাদনের প্রয়োজন, নিজেদের বাজেট থেকে দেবো, ৫০ কোটি টাকা আমরা ১০ পার্সেন্ট এক্সপেনডিচার কাট নন্ প্লান করেছি, তার মাধ্যমে পাবো এই পদক্ষেপগুলো আমরা নিচ্ছি এবং কেন্দ্রীয় সরকারের উর্ধ সীমা আমাদের সাধারণ মানুষের স্বার্থে লঙ্ঘন করতে হবে নিজেদের পায়ে দাঁড়িয়ে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ—** মন্ত্রী মহাশয় যে হিসাব দিয়েছেন তাতে দেখা যাচ্ছে বিশেষ করে দু তিনটে খাতের কথা এখানে বলেছেন, এখানে আমি জিজ্ঞাসা করছি, এক নং হচ্ছে ইরিগেশন, সেচে আপনারা ৩২ কোটি টাকা চেয়েছিলেন (এ ভয়েস – অমল রায় দুটো প্রশ্ন করছেন, এটা কী করে হয়?)

**মিঃ স্পীকার ঃ—** তিনটে প্রশ্ন এক সঙ্গে হচ্ছে, একটা শান্তশ্রী চ্যাটার্জির, একটা দেব প্রসাদ সরকারের, আর একটা অমল রায়ের, যাঁর প্রশ্ন আছে, তিনি দুটি করে সাপলিমেন্টারী পান, এটা যদি না জেনে থাকেন, আমার কিছু করার নেই।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ—** সেচে ৩২ কোটি টাকা চাওয়া হয়েছিল, ১০ কোটি টাকা উর্ধ সীমা বেঁধে দেওয়া হয়েছে, স্কুল বিল্ডিং রিপেয়ারের ক্ষেত্রে দেখা যাচ্ছে ১৮ কোটি ৮০ লক্ষ টাকার মত চেয়েছিলেন, সেখানে উর্ধ সীমা দেয়া হয়েছে ১ কোটি ২০ লক্ষ টাকা। আর গ্রাচুটাস রিলিফ ৩৩ কোটি টাকা চাওয়া হয়েছিল, সেখানে উর্ধ সীমা করা হয়েছে ৯ কোটি টাকা মাত্র, আর পি.ডব্লিউ.ডি. 'র ক্ষেত্রে দেখা যাচ্ছে ৪০ কোটি টাকা চাওয়া হয়েছিল, সেখানে উর্ধ সীমা করা হয়েছে ১২ কোটি টাকা। এই যে উর্ধ সীমা বাঁধলেন এবং একটা হাস্যকর পরিস্থিতির উদ্ভব হলো, তার কারণ কী তাঁরা বলেছেন? কী কারণে তাঁরা এই রকম ভাবে কলম চালিয়ে দিলেন?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :—** উত্তরটা সরাসরি দিই, আমরা রিকয়ারমেন্ট সমস্ত ডকুমেন্ট দিয়ে জমা দিয়েছিলাম, ওরা দেননি। কোন কারণ দেখাননি। এটাই হচ্ছে উত্তর এবং এতে আমাদের খুব অসুবিধা হচ্ছে। বিশেষ করে আমরা মনে করি, আমরা চাইছি সেচের ক্ষেত্রে বাঁধগুলো আমাদের রিপেয়ার করতে হবে, তার জন্য আমরা যত ভাবে খরচটা কম করা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বলছি, যেখানে কাজ করতে কন্ট্রাক্টারদের ১০ পার্সেন্ট প্রফিট লাগে, সেই প্রফিটটাও যাতে বাঁচানো যায়, তার জন্য পঞ্চায়েতের মাধ্যমে ডিপার্টমেন্টের টেকনিশিয়ানদের নিয়ে কাজ করার কথা ভাবছি এবং আবার বলছি, এই প্রত্যেকটি ক্ষেত্রে এ' যে ৫০ কোটি টাকা আমরা বাঁচিয়েছি, এর মধ্যে আনতে চাইছি। ওরে খুবই অসুবিধার মধ্যে আমরা আছি। একটা কথা বলা উচিত, ইরিগেশনের জন্য, মুর্শিদাবাদের বিধায়করা উপস্থিত আছেন, আমরা এছাড়াও ইরেশন যেটা মুর্শিদাবাদ জেলার খুব বড় সমস্যা, যেটার কথা আমরা বারংবার তুলেছিলাম এবং যার সঙ্গে আমরা মনে করি যে আগামী বন্যায় কী হবে ক্ষতি হবে, তার জন্য কোন টাকা আমরা পাইনি। এই টাকাগুলো ডকুমেন্টেড টাকা আমরা পাইনি, তার কোন কারণও দেখাননি।

**ডাঃ মানস ভূঞ্যা :—** মাননীয় অর্থমন্ত্রী, তিনি তাঁর ষ্টেটমেন্টে বললেন যে অফিসিয়াল লিস্ট প্রত্যেকটি পঞ্চায়েত অফিসের সামনে টাঙিয়ে দেওয়া হচ্ছে জনসাধারণের জানার জন্য। জানেন তো, আপনাদের পঞ্চায়েত অফিসগুলো কসাইখানা হয়ে গেছে সেখানে কেউ যেতে চায় না। আমার একটা প্রশ্ন হচ্ছে ইণ্ডিভিউজুয়্যাল কনসটিটিউয়েন্সি 'র এম. এল. এ. দের ব্লকে রিলিফ এ্যাণ্ড রিহ্যাবিলিটেশন ওয়ার্কের মেমবার করা হয়েছে কি না আর একটা হচ্ছে সর্বদলীয় ব্লক রিহ্যাবিলিটেশন কমিটি তৈরী করছেন কি না সরকার?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :—** বলা হয়েছে যে জেলা স্তরে যখন আলোচনাগুলো হয় তখন গভর্নমেন্ট ওর্ডারে বলা হয়েছে জেলার এম.এল.এ এবং এম.পি., তাদের ইনভল্‌ভ করার কথা বলা হয়েছে। ব্লক স্তরে এই রকম কোন সিদ্ধান্ত নেওয়া হয়নি এবং আমরা আবার বলছি যা বক্তব্য এম.এল.এ দের, তারা যদি জেলা স্তরে লিখিত ভাবে জানান, তার জন্য যা করার আমরা করবো।

### Commemoration of 'Quit India Movement' of 1942

*26. (Admitted question No. *68.) **Shri SAUGATA ROY and Shri SUDIP BANDYOPADHYAY:** Will the Minister-in-charge of the Home (Politifcal) Department he pleased to state—

(a) whether the Government is aware about the formation of a National Committee for commemoration of the 'Quit India Movement' during the period from August 9 to August 15, 1987 and its Suggestion recommendations;

(b) if so, what were the main suggestions recommendations;

(c) whether the State Government had taken any step to commemorate that Movement; and

(d) if so,

(i) the details thereof, and

(ii) the expenditure incurred by the state Government in this regard?

**Shri Jyoti Basu : (a) No, (b) Doesnot arise, (c) No, (d) Doesnot arise.**

**শ্রীসৌগত রায় :—** স্যার, এ–বার আমাদের স্বাধীনতার ৪০-তম বার্ষিক। সারা দেশে 'কুয়িট্ ইণ্ডিয়া মুভমেন্ট', '৪২-এর আগষ্ট আন্দোলনের জন্য কমিটি করা হয়েছে এহবং সেটা উৎযাপন করা হয়েছে। আমি মুখ্যমন্ত্রীকে প্রশ্ন করতে চাই যে, আমাদের এই রাজ্যে '৪২-এর আগষ্ট আন্দোলন করার জন্য কোন কমিটি করা হয়েছিল কিনা : এ-রকম কোন উদ্যোগ রাজ্য সরকারের পক্ষ থেকে দেওয়া হয়েছিল কিনা?

**শ্রী জ্যোতি বসু :—** কারা বেসরকারীভাবে কি কমিটি করেছে আমি জানি না। আমাদের এখানে কিছু করা হয় নি।

**শ্রী সৌগত রায় :—** স্যার, দেশের সব রাজ্যে —অকংগ্রেসী রাজ্য গুলিতেও যখন ৪২–এর আগষ্ট আন্দোলন উৎযাপন কমিটি করা হয়েছিল তখন মাননীয় মুখ্যমন্ত্রী বললেন কি যে, পশ্চিমবাংলার ৪২–এর আগষ্ট আন্দোলন উৎযাপন না করার কারণ কি? এটাই কি কারণ যে, কমিউনিষ্টরা '৪২–এর আগষ্ট আন্দোলনে অংশগ্রহণ না করে বৃটিশের সঙ্গে সে-দিন হাত মিলিয়েছিল, তাই উৎযাপন করা হচ্ছে না?

**শ্রী জ্যোতি বসু :—** মাননীয় সদস্যের বোধহয় জানা আমছ যে, স্বাধীনতা উৎযাপনের জন্য একটা কমিটি করা হয়েছিল, ৪০–তম বার্ষিকী উৎযাপন করারর জন্য, কিন্তু আলাদা করে ৪২–এর আন্দোলনের ব্যাপারে কমিটি করা হয় নি।

**শ্রী সাধন পাণ্ডে :—** মাননীয় মুখ্যমন্ত্রী দয়া করে জানাবেন কি যে, আগষ্টের ৯ এবং আগষ্টের ১৫ তারিখ, এই দু'টি দিন আমাদের দেশের পবিত্র দিন, এই দিন গুলিতে আপনি জীবনে কোন দিন জাতীয় রতাকা উত্তোলন করেছেন কি? এই দু'টি দিনের কোন দিনই আপনি মুখ্যমন্ত্রী হিসাবে —১০ বছর ধরে আপনি মুখ্যমন্ত্রী আছেন—জাতীয় পতাকা উত্তোলন করেছেন কি?

**মিঃ স্পীকার :—** The question is not allowed.

(গোলমাল)

**শ্রী জ্যোতি বসু :—** জাতীয় পতাকা আমি সব সময় তুলছি, কিন্তু বিজাতীয় এই সব লোক–জন নিয়ে সেই পতাকা আমি কোনদিন তুলতে চাই না।

(গোলমাল)

**রাজ্যে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কের লগ্নী**

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৩।) **শ্রীসাধন চট্টোপাধ্যায়ঃ** অথ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রোহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে অবস্থিত রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি জমা টাকার পরিমাণের সাথে সঙ্গতি রেখে এখানে আনুপাতিক হিসাবে লগ্নী করেন কিনা;

(খ) ইহা কি সত্য যে উক্ত হার বর্তমানে কমের দিকে;

(গ) সত্য হলে গত তিন বছরে তুলনামূলক পরিমাণ; এবং

(ঘ) ইহার কারণ তথা রাজ্যের উন্নয়নে ইহার প্রভাব?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :—**

**(ক)** যে কোন রাজ্যে অবস্থিত রাষ্ট্রীয় ব্যাংকগুলির সংগৃহীত আমানতের পরিমাণের সঙ্গে তাদের লগ্নীর পরিমাণের আনুপাতিক হারের কোনো নির্বাচিত লক্ষ্যমাত্রা নেই। তবে, সর্বভারতীয় লগ্নী আমানতের হারকে যদি সঙ্গতির একটি নূন্যতম সূচক ধরা হয়., তাহলে এ রাজ্যে যে সঙ্গতি রাখা হয়নি এবং পশ্চিমবঙ্গের লগ্নী আমানতের আনুপাতিক হার সর্বভারতীয় অনুরূপ হারের তুলনায় কম।

(খ) হ্যাঁ।

(গ) এই রাজ্যে গত দিন বছরে ব্যাংকগুলির মঞ্জুরীকৃত মোট ঞণের সঙ্গে সংগৃহীত মোট আমানতের আনুপাতিক হার নিম্নরূপ :—

| | | |
|---|---|---|
| ড্রিসেম্বর. ১৯৮৪ | - | ৫৭.০ শতাংশ |
| ডিসেম্বর. ১৯৮৫ | - | ৫০.৩৪ শতাংশ |
| জিসেম্বর. ১৯৮৬ | - | ৫০.২৬ শতাংশ |

(ঘ) রাষ্ট্রায়ত্ত ব্যাংকগুলি এই রাজ্যে ক্রমহ্রাসমান ঞণ আমানত আনুপাতিক হারের কোন সন্তোষজনক কারণ রাজ্য সরকারকে জানাতে পারেনি। এই রাজ্য থেকে সংগৃহীত আমানত ক্রমশ বেশী মাত্রায় অন্যত্র বিনিয়োগ হওয়ার কারনে রাজ্যের উন্নয়নে অবশ্যাই বাধাপ্রাপ্ত হচ্ছে।

1-40—1-50P.M.]

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :—** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন সর্বভারতীয় ক্ষেত্রে আমানত হারের যে সূচক আছে আমাদের রাজ্যে তার থেকে ক্রমশঃ কমে যাচ্ছে এবং ভারতসরকার এই সর্ম্পকে কোন কারণ দেখাননি। এটা একটা মারাত্মক ব্যাপার, বিপজ্জনক অবস্থা। এই সর্ম্পকে রাজ্যসরকার কি ভাবছেন সেই সর্ম্পকে বিস্তারিতভাবে বলবেন কি?

**ডঃ অসীম কুমার দাসগুপ্ত :—** বলা উচিৎ। ব্যাংকগুলির দিক থেকে যে কারণ দেখানোর চেষ্টা হয়েছে সেটা মনে হয় আলোচনায় বলা উচিৎ। একটা কারণ বলা হয়, এখানে ব্যাঙ্কের ঋণ পরিশোধ করা হচ্ছে না তাই ব্যাংঙ্কের ঋণ ফেরৎ দেওয়া যাচ্ছে না। আর একটা কথা মাঝেমাঝে বলা হয়, পরিকাঠামো ভাল নেই এবং এও বলা হয় কেস স্পনসর করা হচে না। আমি মনে করছি, এই ৩টি কারণই গ্রহনযোগ্য নয়। তার কারণ, যদি বলেন ঋণ ফেরৎ না দেওয়া তাহলে আমি বলবো তুলনামূলকভাবে পাশের রাজ্য উড়িষ্যার গ্রামাঞ্চলে এবং পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে ঋণ ফেরৎ না দেওয়ার হার একই রকম, ৩৫ শতাংশ। পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে ক্রেডিট ডিপোজিট রেসিও ৩৯ পারসেণ্ট আর উড়িষ্যাতে ১২৩ পারসেণ্ট। সুতরাং এক্ষেত্রে লোন রিপেমেন্টের ব্যাখ্যা করা যায় না। আর, আই.আর.ডি.পির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের মিনিষ্ট্রি অফ রুা রাল ডেভেলপমেণ্ট যেটা বলেন তার থেকে ৩ বছর আগে কোন রিপেমেন্টের ক্ষেত্রে সারা ভারতের গড় ২৬ শতাংশ আর পশ্চিমবাংলায় ৪২ শতাংশ অর্থাৎ সারা ভারতবর্ষের যে গড় সেই গড়ের চেয়ে বেশী। সুতরাং আরগুমেণ্ট ভ্যালিড নয়। আর এই যে পরিকাঠামোর কথা বললেন এ ব্যাপারে নজর দিয়েছিলাম কম আছে কিনা। এ ব্যাপারে মনে করছি ঠিক নয়ত, তার কারণ, পরিকাঠামোর ক্ষেত্রে সারা ভারতবর্ষে পরিকাঠামোর যে সূচক পশ্চিমবাংলায় তার চেয়ে বেশী এটা এক্সপ্লেন করা যাচ্ছে না। সর্বশেষে আমি ব্যাঙ্কদের বলেছি ডিফলটার কেস বলুন, জানান। জেলা ভিত্তিক জানান এবং সেকটর ভিত্তিক জানান কিন্তু ওঁরা জানায়নি। ষ্টাণ্ডার্ডকে ফাষ্টার রেট করেছি, লোন রিপেমেণ্ট করছে। আমি বারবার বলেছি, সহযোগিতার হাত প্রসারিত করেছি। কিন্তু

যে যুক্তিগুলি ওঁরা দেখাচ্ছেন ঐ লোন রিপেমেন্ট না করা, পরিকাঠামো না থাকা এটা যুক্তি নয় আমি বলেছি, আপনারা এগিয়ে আসুন, ডিষ্ট্রিক্ট প্ল্যানে সঙ্গে ব্লক প্ল্যানের সঙ্গে এবং ব্যাঙ্ক প্ল্যানের গঙ্গে কোঅর্ডিনেট করেছি। বাঁকড়া শহরে হয়েছে। সুতরাং এই যে পদক্ষেপ নিয়েছি ওঁরা যদি এগি আসেন ভাল তা নাহলে অসুবিধার সম্মুখীন হতে হবে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :—** মাননীয় মন্ত্রী মহাশয় এই যে ৩টি যুক্তি দেখানো হয় সেটা তিনি সুনির্দিষ্টভাবে প্রকাশ করলেন যে বাস্তবে এ ঠিক নয়। অথচ দেখছি বছরে ৫৭.৬ থেকে আমানতের হার (তুলনামূলক আমানতের হার) ৫০.২৫ নেমে গেছে। এটাও স্বীকার্য যে, এর ফ আমাদের উন্নয়নের কাজ বাধা প্রাপ্ত হচ্ছে। জাতীয় এ'ক্য ও সংহতির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার এমন কাজ করেছেন যে তার কারণও দেখাতে পারছে না। সে ক্ষেত্রে আমাদের উন্নয়নের কাজকে এগিয়ে নিয়ে যাবার ক্ষেত্রে সরকার কি কিছু চিন্তা ভাবনা করছেন?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :—** এর উত্তর আমি আগেই দিয়েছি। এই পরিপ্রেক্ষিতে ষ্টেট লেভেল ব্যাঙ্কগুলির কো-অর্ডিনেশন কমিটির এক বিশেষ বৈঠক ডাকতে আমরা অনুরোধ করি। তাতে আমরা বলি যে, প্রথমে জেলা সেক্টরে এবং ব্লক সেক্টরে কোথায় কোথায় রাজ্য সরকার টাকা রাখছেন। আমরা ঋণ চাইছি, তার জন্য কি সবসিডি দিচ্ছি, ব্যাঙ্ক তার এ্যানুয়েল এ্যাকসন প্ল্যান তার সঙ্গে সমন্বয় করুন, কোথায় অসুবি আছে। অনেক ক্ষেত্রে আমরা গাড়ী দিয়ে তাদের পৌঁছেও দিই। ব্যাঙ্ক চেক আপ করে কো-অর্ডিনেশন উইথ দি এ্যাকসন প্ল্যান। সেখানে, সাপো সিমিলার এ্যাডমিনিষ্ট্রেসনে লোন রিকভারীর ক্ষেত্রে যেটা আমরা বলেছি, অন্য কোন রাজ্য সরকার এতটা বলেন নি। আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে, সারা ভারতে ৬৩ শতাংশ রিকভারী দিচ্ছেন পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সেটা ৫০ শতাংশ কেন রাখছেন। ৪৮০০ কোটি টাকা ক্রেডিট ডিপোজি ৪০০ কোটি টাকা ইনভেষ্ট। আমরা বলেছি ১০০ কোটি টাকা বেশী করুন না, তাহলে অনেক ক্ষুদ্র শিল্প, অনেক ক্ষুদ্র সেচ এগোতে পাবে। এ কথা খোলাখুলি বলেছি।

**ডাঃ মানস ভুঁইয়া :—** মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর ষ্টেটমেন্টে বললেন যে, খুব দুর্ভাগ্যজনকভাবে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে ক্রেডিট ডিপোজিট বেশি যেখানে বিশেষ করে কৃষকদের অবস্থা খারাপ, আমরা ইদানীংকালে একটা জিনিষ দেখছি যে, জাতীয় করণ করা ব্যাঙ্কগুলি পশ্চিবঙ্গের সাথে সা বিভিন্ন রাজ্যের গ্রামাঞ্চচলে অর্থনীতিকে চাঙ্গা কারার জন্য কৃষকদের পাশে দাঁড়িয়ে ঋণদান শিবির করে যখন এগিয়ে আসছেন, তখন আপনি দল করেন, সেই দল ঋণদান শিবিরের কজে বাধাসৃষ্টি করছেন। গ্রামাঞ্চলের শিবিরগুলিকে প্রোটেক্ট করার জন্য সরকার পক্ষ থেকে কি কিছু পদক্ষে আপনারা নিয়েছেন?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :—** আমি মনে করি, আপনি যে অর্থনীতির কথা বললেন, এই বিষয়েই আমরা একটা সেমিনার করেছিলাম। এব অর্থনীতিবিদ ডঃ ভবতোষ দত্ত মহাশয়ও স্বীকার করেছেন এবং বিশ্লেষণ করেছেন। সেখানে বলা হয়েছে যে, এই ঋণমেলা গুলি করা অত্যন্ত অন্যায় অপ্রয়োজনীয় এই কারণে যে, কোন ব্যাঙ্ক একটা ঋণের ব্যাপারে এ্যানুয়েল এ্যাক্সন প্ল্যান কুইকলি ফেসিং করে কোন ক্ষেত্রে দিতে চায় না। সর্বশে আমি বলছি এই কারণেই যে এই ঋণ মেলার বিরুদ্ধে কেন্দ্রীয় ভিজিলেন্স কমিটি বলেছেন ঋণের যে তথ্যগুলি আসছে-দু-একটা ক্ষেত্রে ব্যতিক্র থাকতে পারে- সেখানে আগে থেকে কোন রকম পরিকল্পনা না করে যেভাবে দেওয়া হচ্ছে তাতে দেখা যাচ্ছে যে, এর ফলে ননরিপেমেন্টের পারসেনটে ভীষণ বেড়ে যাচ্ছে। সাধারণ মানুষের অসুবিধা বেশী হচ্ছে। সবচেয়ে বড় কথা যেটা এখানে প্রথমেই বলেছি ব্যাঙ্কার্স প্ল্যান করতে হয় ব্লক নিে আগে কোন কিছু না করে হঠাৎ নির্বাচণের আগে কিছু ব্লক কে নিয়ে এগুলি করা অত্যন্ত অন্যায়।

## Drugs

*28. (Admitted question No.*83.) Dr. **TARUN ADHIKARY** and Shri **SUDII BANDYOPADHYAY** : Will the Minister-in-charge of the Home (police) Department be pleased to state—

(a) the number of drug pedlars (i) arrested, (ii) prosecuted, up to August, 1987

(b) the value of drugs seized as narcotics up to August, 1987;

(c) the value of seized drugs now lying in the custody of polices and

(d) out of the samples seized by the police, as aforesaid, the number of samples actually certifie as narcotics by the drug control laboratories (as per latest figures available)?

**Shri Jyoti Basu : (a)** (i) 495

(ii) 6

(b) & (c) Rs. 40,22,001/-

(d) 114

**ডঃ তরুন অধিকারী :–** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন ড্রাগ এ্যাডিকটেড সমস্যা একটা বিরাট সমস্যা– কলকাতা শহর এবং গ্রামাঞ্চলে তুলনামূলক ভাবে কোথায় ড্রাগ এ্যাডিকটেডের সংখ্যা বেশী এর কোন পরিসংখ্যান সরকারের কাছে আছে কিনা?

-50—2-00P.M.]

**শ্রী জ্যোতি বসু :–** পরিসংখ্যান আমরা জোগাড় করবার চেষ্টা করছি। আমাদের একটি ড্রাগ সেল্ হয়েছে এবং কেন্দ্রীয় সরকারেরও একটি প্রতিষ্ঠান আছে এ-ব্যাপারে। এই দুই সেল্ থেকে এটা দেখা হয়। আমাদের পরীক্ষার জায়গায় অসুবিধা আছে কিছুটা, তবে কেন্দ্রীয় সরকারের কাষ্টমস ল্যাবরেটরী এবং আমাদের ড্রাগ কণ্ট্রোলের একটি ডিপার্টমেণ্টে এগুলো পরীক্ষা করা হয়। এ-ব্যাপারে আমরা যথেষ্ট পরিসংখ্যান জোগাড় করার চেষ্টা করছি।

**ডাঃ তরুণ অধিকারী :–** সম্প্রতি বেলঘোরিয়ার একটি কারখানায় জাল ওষুধ পাওয়া গেছে বলে একটি রিপোর্ট আমরা খবরের কাগজে দেখতে পেয়েছি। এই ব্যাপারে সি.পি.এম-এর একজন নেতার ছেলে জড়িত বলে এই খবরে বলা হয়েছে। এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী জানেন কিনা অনুগ্রহ করে সেটা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু :–** এ্যাসেম্বলীর নিয়ম হচ্ছে, নির্দিষ্ট প্রশ্ন করলে নির্দিষ্ট উত্তর পাবেন।

**ডঃ মানস ভুঁঞা :–** আমি যে সম্পর্কে প্রশ্ন করতে চাই, গত অধিবেশনেও সেই সম্পর্কে প্রশ্ন করায় মাননীয় মুখ্যমন্ত্রী সেই সম্পর্কে উদ্বেগ প্রকাশ করেছিলেন। আমার প্রশ্ন, কলকাতার স্কুলগুলির সামনে এবং রাজ্যের অন্যান্য স্কুলগুলির সামনে যারা মুড়ি, আইস ক্রিম ইত্যাদি বিক্রি করছে তারা সেইসব জিনিস বিক্রির সাথে সমেথ মাদক ওষুধ বিক্রির কাজটাও চালাচ্ছে বলে খবরের কাগজে দেখেছি। এই ব্যাপারে আপনি খুব গুরুত্ব দিয়ে একটি সেল্ গঠন করেছেন বলে আমি কৃতজ্ঞ, কিন্তু এই ব্যাপারে আপনি কি কি পদক্ষেপ নিয়েছেন সেটা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু :–** একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে মাননীয় সদস্য প্রশ্ন তুলেছেন। পুলিশ কমিশনারের কাছ থেকে আমার কাছে পাঠান একটি রিপোর্টে বলা হয়েছিল যে, সম্প্রতি কালে বিশেষ করে স্কুলগুলির সামনে যেসব জিনিস বিক্রি হয় তাতে মাদকদ্রব্য মিশ্রিত থাকে এবং যেসব জিনিস পরীক্ষা করেও নাকি তাতে ড্রাগ পাওয়া গেছে। তবে কতগুলি জায়গায় এটা পাওয়া গেছে সেটা বলতে পারছি না। ঐ রিপোর্ট পাওয়ার পরই মাস খানিক আগে আমি ওঁকে বলেছিলাম যে, আপনি খুব গুরুত্ব দিয়ে এটা বন্ধ করবার চেষ্টা করুন এবং কোন স্কুলের সামনেই যাতে ঐসব বিক্রি হতে না পারে সেই ব্যাপরে পুলিশেকে বলে ব্যবস্থা গ্রহণ করুন। তার সাথে সাথে আমরা চাইছি, বিভিন্ন রাজনৈতিক দল এবং সমাজসেবী প্রতিষ্ঠান এবং যেসব ছেলেমেয়েরা স্কুলের বাইরে এসে ঐসব কেনাকাটা করে তাদের বাবা-মায়েরা আমাদের কাছে এ-ব্যাপারে সহযোগিতা করুন। কারণ এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার এবং প্রতিটি স্কুলের সামনেই ঐসব খাবার জিনিস বিক্রি হয়ে থাকে।

**শ্রী সাধন পাণ্ডে :–** মাননীয় মুখ্যমন্ত্রী দয়া করে জানাবেন কি– ঐ যে ড্রাগস, এণ্ড নার্কোটিকস্ এ্যাক্ট যেটা ভারতসরকার পাঁস করেছেন তার একটি জায়গায় বলা আছে যে, যদি কোন পুলিশ অফিসার এই সম্পর্কে রিপোর্ট পেয়ে দোষীকে গ্রেপ্তার না করে তাহলে আইন অনুযায়ী তাকেই গ্রেপ্তার করতে হবে। এটা ঐ ড্রাগ এ্যাক্টে বলা আছে। কিন্তু পুলিশের কাজে অবহেলার জন্য আজকে ঐসব ড্রাগ নিয়ে কারবার কণ্ট্রোল করা যাচ্ছে না এমন কি, সেখানে অফিসাররা সেটা ধরছেন তার অনেকটাই বিক্রি হয়ে যাচ্ছে, কারণ ড্রাগ বাজারে একটা লোভনীয় এবং অনেক টাকার ব্যাপার। ঐসব দোষী অফিসারদের এগেনষ্টে কোন এ্যাকশন কিনা বা ড্রাগের ব্যাপারে ঐ ধরণের কোন রিপোর্ট আপনার কাছে আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু :–** মাননীয় সদস্যের কাছে কোন খবর থাকলে পাঠিয়ে দেবেন, কারণ এই সম্পর্কিত কোন রিপোর্ট পুলিশের সম্বন্ধে নেই

( At this stage Shri Asok Ghosh entered the Chamber with a poster hanging on his neck )

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জী :–** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এ-ব্যাপারে গুরুত্ব দিয়েছেন এবং উত্তর দিয়েছেন বলে ধন্যবাদ। তবে একটি প্রশ্ন করছি, হাসপাতালের রোগী এবং সরকারের অধীনে যেসব ডাক্তাররা আছেন তাঁরাও যে আজকে ড্রাগ এ্যাডিকটেড হয়ে আছেন সে সম্বন্ধে ব্যবস্থা নেওয়ার ব্যাপারে চিন্তা করছেন কিনা? আজকে সেখানে ঐসব ড্রাগ বাইরে থেকে সাপ্লাই করা হচ্ছে এবং তারফলে আপনাদের পাবলিক হেল্থ ডিপার্টমেণ্টের নামী বড় বড় ডাক্তাররা সব ড্রাগ এ্যাডিকটেড হয়ে যাচ্ছেন।

**শ্রী জ্যোতি বসু :–** এই রকম নির্দিষ্ট ভাবে কারো বিষয়ে আমি শুনিনি, তবে আমার কাছে এইরকম খবর আছে। হাসপাতালে যাঁরা কাজ করেন সে ডাক্তার হতে পারেন বাঅন্য কেউ হতে পারেন তাঁরা ড্রাগ এ্যাফেকটেড হচ্ছেন, তাঁরা ড্রাগ খাচ্ছেন। আমরা এখনও কাউকে ধরতে পারিনি। আমি বলছি না যে এটা ব্যাপক ভাবে হচ্ছে, এই রকম কিছু আছেন। তবে আমরা ধরবার বিশেষ ভাবে চেষ্টা করছি।

*29 Held over

**রায়দিঘীতে ডিগ্রী কলেজ স্থাপন**

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪) **শ্রীসত্যরঞ্জন বাপুলীঃ—** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ চব্বিশপরগণার রায়দিঘীতে প্রস্তাবিত ডিগ্রী কলেজ স্থাপনের জন্য প্রাথমিক কোন তদন্তের নির্দেশ দেওয়া হয়েছে কি; এবং

(খ) এই ব্যাপারে এ পর্যন্ত কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ—** (ক) ও (খ) বর্তমানে এই রকম কোন নির্দিষ্ট পরিকল্পনা বিবেচনাধীন নাই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলিঃ—** মাননীয় উচ্চ শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয় জানেন যে আগে আপনাদের যে প্রাক্তন উচ্চশিক্ষা মন্ত্রী ছিলেন তিনি আমাকে একটা পত্র দিয়ে জানিয়ে ছিলেন যে এই বিষয়টা নিয়ে যথাযথ তদন্তের চেষ্টা করা হচ্ছে। কিন্তু আপনি উত্তর অন্য রকম দিলেন। আমার নামে চিঠি পেয়েছি- এই রকম একটা দরখাস্ত পেয়েছি- এই নিয়মটা নিয়ে তদন্ত করা হচ্ছে।

**শ্রী কৃপা সিন্ধু সাহা ঃ—** স্যার, এই রকম পোষ্টার নিয়ে হাউসে আসা যায়?

**মিঃ স্পীকার ঃ—** আপনি বসুন, আমি দেখেছি। যা হবার কোশ্চেন আওয়ারের পরে হবে।

**শ্রী জ্যোতি বসু ঃ—** এই ব্যাপারে আমার কিছু জানা নেই। এই বিশেষ কলেজ সম্বন্ধে আমার জানা নেই। মাননীয় সদস্য যখন বলেছেন আমি সেটা খোঁজ করে দেখবো কোন পর্যায়ে আছে। প্রতি বছর বিভিন্ন জায়গায় বিভিন্ন কলেজ স্থাপন করা হয়। এই কলেজ স্থাপন করার ব্যাপারে অনেক নিয়মকানুন আছে এবং সেইগুলি মেনেই কলেজ স্থাপন করা হয়। এই বিশেষ কলেজটি স্থাপন করা সম্ভব হবে কিনা সেই ব্যাপারে আমি এখন কোন উত্তর দিতে পারবো না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে মাননীয় মন্ত্রীর চিঠির কপি আছে। আগের উচ্চ শিক্ষামন্ত্রী প্রয়াতঃ শম্ভু ঘোষ মহাশয়কে দরখাস্ত দেওয়া হয়েছিল, সেই সময় থেকে এখানে কলেজ হবার ব্যাপারে বিবেচনাধীন ছিল। এই ব্যাপারে তখন আপনার সঙ্গে কনসাল্ট করা হয়েছিল কিনা জানিনা কিন্তু তার কপি আমার কাছে আছে, সেটা আপনাকে আমি দিয়ে দেব। আপনার ডিপার্টমেন্ট আপনাকে হয়ত এই কপি দেয় নি, কিন্তু সেই কপি আমার কাছে আছে।

**শ্রী জ্যোতি বসু ঃ—** আপনি দেবেন কপি। কিন্তু এই রকম অনেকগুলি আছে, কোনটা স্থির করবো সেটা আমরা দেখবো।

**শ্রী গোবিন্দ চন্দ্র নস্কর ঃ—** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানেন যে বিভিন্ন জায়গায় যেখানে কলেজের প্রকৃত দরকার সেখানে কলেজ স্থাপন না হয়ে অন্যানায় জায়গায় ব্যাঙের ছাতার মতো কলেজ গজিয়ে উঠবে। মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেবেন কি, দক্ষিণ ২৪-পরগনার সোনারপুরে ৬ জন ছাত্র এবং ৪ জন প্রফেসার নিয়ে একটা কলেজ প্রতিষ্ঠিত হয়েছে এবং সেটা এপ্রুভ্যাল পেয়েছে কি করে?

**শ্রী জ্যোতি বসু ঃ—** এই রকম প্রশ্ন করলে আগে থেকে নোটিশ না দিলে কি করে বলবো? সবগুলো তো আমার মাথার মধ্যে নেই। আমি কি কমপিউটার নাকি?

**সাম্প্রতিক বন্যায় পরিপ্রেক্ষিতে বিভিন্ন দপ্তরে ব্যয় হ্রাস**

*৩১। (অনুমোদিত প্রশ্ন *৩৫৬।) **শ্রীজয়ন্ত কুমার বিশ্বাসঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের সাম্প্রতিক ভয়াবহ বন্যায় পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার বিভিন্ন দপ্তরের খরচ কমানোর কতা চিন্তা করছেন কিনা; এবং

(খ) করে থাকলে, রাজ্য বাজেটের কত শতাংশ ব্যয়বরাদ্দ কমানো হচ্ছে (টাকার অঙ্কে পরিমাণ)?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ—**

(ক) হ্যাঁ, এ বিষয়ে একটি নির্দেশনামা অর্থ দপ্তর থেকে বিভিন্ন দপ্তরে পাঠানো হয়েছে।

(খ) পরিকল্পনা বহির্ভূত খাতে, কতকগুলি অত্যাবশ্যকীয় ব্যয় ছাড়া অন্যান্য ব্যয়ের শতকরা দশ ভাগ খরচ কমানো হচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ—** কোন কোন খাতে আপনি খরচ কমিয়েছেন এবং কত টাকা কমিয়েছেন সেটা আপনি জানাবেন কি?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ—** মূলতঃ ৩ ধরনের খাতে টাকা কাটা হচ্ছে। নুতন গাড়ি কেনার ক্ষেত্রে, গাড়ি ভাড়া করার ক্ষেত্রে নিয়ন্ত্রণ আরোপ করা হয়েছে এবং নুতন পোষ্ট ক্রিয়েট করার ক্ষেত্রে বিশেষ করে নন-প্ল্যানের ব্যাপারে। প্ল্যানে যদি তার সঙ্গে কেন্দ্রের বরাদ্দ যুক্ত থাকে সেটাকে বাদ দেওয়া হয়েছে। দুটি ব্যাপারে সেপ্টেম্বার থেকে অর্ডার ছিল। মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে অর্থ দপ্তর আরো একটা ব্যাপারে নিয়ন্ত্রন আরোপ করেছে সেটা হ'ল সরকারী দপ্তরে সফরের উপর।

[2-00—2-10P.M.]

যেখানে দিল্লীতে ১ জন অফিসার গেলে চলে, সেখানে ৪ জন যেন না যান, এবং সেক্রেটারী লেভেলে প্লেন ট্রাভেলগুলো আমরা বারণ করে দিয়েছি। এই তিনটি একস্ট্রা খরচ আমরা বাঁচাতে পারবো এবং আশা করছি আমরা - যদিও ইতিমধ্যে ছ'মাস পেরিয়ে গেছে এবং কোন মাইনে ও এ্যালাউন্স কাটাবো না - ৫০ কোটি টাকার মত বাঁচাতে পারবো।

**শ্রী সুব্রত মুখার্জী :—** আমরা প্রত্যেকবার খরচ কমানোর ব্যাপারে যখন বলতে দেখি, তখন সেখানে মন্ত্রীদের ক্ষেত্রে অবাধে পেট্রোল খরচ হচ্চে দেখতে পাই। এই খরচ কমানোর ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কী কোন সিদ্ধান্ত নিয়েছেন?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :—** এখন পর্যন্ত সেক্রেটারী পর্যায় পর্যন্ত চিন্তা করা হয়েছে। তবে মাননীয় স্পিকার মহাশয় যদি অনুমতি দেন তবে একটা বিষয়ে এখানে বলতে পারি– আমরা কাগজে দেখতে পাই, আপনারাও হয়ত এটা জানবেন – কেন্দ্রীয় সরকারের তরফে এতবেশী বিদেশ ভ্রমণ চলছে কেন বলুন তো?

## Starred Questions (to which answers where laid on the Table)

### Alleged assault on Additional Police Superintendent, Midnapore

*32. (Admitted question No. *125.) **Dr. MOTAHAR HOSSAIN and Shri SAUGATA ROY :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) if it is a fact that the Additional Superintendent of Police, Midnapore, Shri Badal Bhattacharyya was allegedly, heckled and assaulted by some numbers of a Police Samity in August, 1987;

(b) if so, whether any enquiry has been conduted to find out the reasons behind it and the particulars of persons inveolved in the matter; and

(c) if the reply to the clause (b) be in the affirmative,

(i) the details of the findings, and

(ii) the steps taken/proposed to be taken in the matter?

**Minister -in-charge of the Home (Police) Deptt:**

(a) Yes.

(b) The Superintendent of Police Midnapore and D.I.G. Burdwan Range made necessary enquiries on 5.8.87 a police constable died in the Sadar Hospital, Midanapore. As a sequal to this, it is reported, that some Police personel heckled and abused the Addi.S.P., Headquarters and are also reported to have subjected his to brick-batting. It has been reported further that it was not possible to establish the identity of all the participants in this incidentThe enquiry revealed some lapses on the part of the Hospital Administration. Accordingly, the Health Dept, has been requested to make a detailed enquiry. AS regards the police pesonnel, the report revealed prima facied grounds for action.

(c) (i) Disciplinary action has been initiated against four constables.

(ii) Seven constables were transfarred.

### নেতাজী ভবনে ভাঙচুরের ঘটনা

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৮।) **শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ :** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১০ই সেপ্টেম্বর ১৯৮৭ তারিখে কতিপয় দুস্কৃতকারী কর্তৃক নেতাজী ভবনে ভাঙচুরের কোন ঘটনা সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কি; এবং

(খ) থাকলে,

(১) ঐ ঘটনায় জড়িত সন্দেহে কতজনকে গ্রেপ্তার করা হয়েছে; এবং

(২) উক্ত ব্যক্তিরা কোন্ রাজনৈতিক দল/সংগঠনের সঙ্গে জড়িত?

**Minister-in-charge of the Home (police) Deptt:**

(ক) হ্যাঁ

(খ) (১) চারজন

(২) পশ্চিমবঙ্গ ছাত্রপরিষদ নামক সংগঠনের সঙ্গে যুক্ত।

**Implementation of the 15-Point Programme**

*34. (Admitted question No. *11.) **Shri SULTAN AHMED :** Will the Minister-in charge of the Home (Minority Affairs) Department be pleased to state—

(a) Whether any decision was taken in the meeting of State Ministers dealing with the welfare of the ministrity, held at New Delhi in June, 1987, for monitoring / reviewing the implementation of the 15-Point Programme of the former Prime Minister of India for the economic betterment of the minorities and their protection from any discrimination; and

(b) if so, the steps taken/proposed for monitoring reviewing the implementation of the Programmes in West Bengal?

**Minister-in-charge of the Home (Minority Affairs) Deptt:**

(a) Implementation of the Prime minister's 15-point programme for minority welfare was reviewed in a geneal way to determine future course of action.

(b) Necessary instructions were issued to concerned offices of the State Govt. with direction to make arrangements on urgent basis so that the relevant 15-point programmes which are required to be implemented in this State, are implemented properly.

**Extension of service of the Offices in the West Bengal Higher Judicial Services**

*36. (Admitted question No. *183.) **Shri KHUDIRAM PAHAN and Shri SAUGATA ROY** :Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) the number of officers of the West Bengal Higher Judicial Services cadre granted extension of service after superannuation during the last two years; and

(b) the reasons for such extension?

**Minister-in-charge of the Judicial Deptt:**

(a) One

(b) Shri Arun Kumar Dutta, a retied member of the West bengal Higher Judicial Service was granted extesion of service. He was a political sufferer. He suffered inprisonment for more than two years for the pariod from 21.12.42 to 15.11.45 and so extension was granted.

*37. Held over

## Introduction of environment studies in Schools

*38. (Admited question No. *8.) Shri RAJESH KHAITAN : Will the Minister-in-charge of the Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to implement the centrally sponsored scheme for introducing enviornment stadies as a subject in Schools; and

(b) if so, the steps taken / proposed to be taken in the matter?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Deptt:**

(a) Education Department of Government of West Bengal has not received any proposal from the Government of India for inclusion of Invironment Studies as a subject in schools.

(b) Does not arise.

*39. Held over

### Model School Scheme

*40. (Admitted question No. *16.) **Shri SUDIP BANDYOPADHYAY and Shir SAUGATA ROY** : Will the Minister-in-charge of the Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether the State Government has examined the Model School (Navodaya Vidyalay) Scheme of the Government of India; and

(b) if so,

(i) the contemplation of the State Government, and

(ii) the modifications in the scheme suggested by the State Government?

**Minister-in-charge of the Education (Primary & Secendary) Deptt:**

(a) Yes.

(b) (i) and (ii) The seting up of 432 Model Schools in the country should be synchronized with development of more than 50,000 secondary schools so that minimum expected facilities may also be extended to the learnes of these schools. The medium of instruction in Model Schools should be mother tongue and the concernmed state government should be allowed to play due role in the management of these Model Schools. Decision of the Union Government is awaited.

*41. Held over

*42. Held over

### Annual Reports of the P.S.C.

*43. (Admitted question No. *240.) **Shri AMAR BANERJI and Shri SAUGATA ROY** : Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) the number of Annual Reports received by the State Government from the Public Service Commission which have so far not been placed before the West Bengal Lagislative Assembly;

(b) the dates on which these Reports were received by the State Government from the Public Service Commission; and

(c) when are these Reports likely to be placed before the House?

**Minister-in-charge of the Finance Deptt:**

(a) 5 (five).

(b) These reports were received by Government on the dated as shown below :—

| Annual REPORT | Date of RECEII' |
|---|---|
| 1981-82 | 11-9-85 |
| 1982-83, 1983-84, 1984-85 | 18-3-86 |
| 1985-86 | 4-10-86 |

(c) The Annual Reports of the public Service Commission for the years 1981-82, 1982-83, 1983-84, 1984- 85 and 1985-86 are expected to be placed before the Legialative Assembly. in the next session of the House.

### Central Assistance for "No-industry" disticts

***44. (Admitted question N0. *64.) Shri SULTAN AHMED: Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—**

**(a) whether the State Governemnt has received any asistance from the Government of India and the Central Financial Institutions for setting up of industries in the "No-Industry" districts in West Bengal;**

**(b) if so,**

**(i) the details thereof, and**

**(ii) the extent of utilisation of these assistance; and**

**(c) whether any increase in the quantum of assistance has been asked for by the State Government?**

**Minister-in-charge of the Commerce & Indistries Deptt:**

(a) & (b) The State Govt., through the State Indistrieal Infra Structure Development Corpn. has taken steps for setting up of five Industrial Growth Centres in the five 'No Industry' districts of the State with assistance from the Govt. of India and the Industrial Development Bank of India (IDBI).

The Project cost for each Growth Centre has been fixed at Rs. 6.00 crores to be shared in the following manner–

(i) State Govt. grant -Rs. 2 crore

(ii) Central Govt.

Subsidy - Rs. 2 crores

(iii) Loan from IDBI- Rs. 2 crores

Assistance from the Govt. of India and IDBI has not yet been received.

(c) No.

### জুনিয়ার টেকনিক্যাল স্কুলে আংশিক সময়ের শিক্ষক নিয়োগ

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩।) শ্রীঅমিয় পাত্র : শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ রাজ্যের জুনিয়ার টেকনিক্যাল স্কুলগুলিতে ভোকেশ্যানাল স্কীমের (XI-XII) জন্য কিছু আংশিক সময়ের (পার্ট-টাইম) শিক্ষক নিয়োগ করা হয়েছে কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত শিক্ষকদের বেতন/পারিশ্রমিক কত; এবং

(গ) উক্ত শিক্ষকদের কিছু অংশ প্রায় দেড় বছর যাবৎ কোন বেতন/পারিশ্রমিক পাচ্ছেন না-এই মর্মে কোন তথ্য/অভিযোগ সরকার পেয়েছেন কি?

**Minister-in-charge of the Education (Primery & Secondary) Deptt:**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না।

*46. Held over

### হলদিয়া পেট্রোকেমিক্যেলস্ প্রকল্প

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২।) শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠঃ ১১ই জুন, ১৯৮৭ তারিখের তারকিত প্রশ্ন নং *২৪৭ (অনুমোদিত প্রশ্ন নং *৩০)-এর প্রাসঙ্গিকতায় শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, হলদিয়া পেট্রোকেমিকেল প্রকল্প রূপায়ণের বিষয়টির আরও কি কি অগ্রগতি হয়েছে?

**Minister-in-charge of the Commerce & Industries Deptt:**

প্রকল্পটির ব্যয় সংকুলানের জন্য IDBI কর্তৃক ঋণ মঞ্জুরীর আবেদন প্রশ্নটি বিবেচিত হয়েছে এবং আনুষ্ঠানিক মঞ্জুরীপত্রটি পাওয়ার জন্য এখন আপেক্ষা করা হচ্ছে।

ইতিমধ্যে প্রাথমিক কাজ কর্ম যথা,' Site Servey' 'Soil investigation', 'environmental Studies 'Construction of link road' এবং development of rehabilitation colony site' ইত্যাদির কাজ চলছে।

### রুরাল ফাংশনাল লিটারেসি প্রোজেক্টে কেন্দ্রীয় সাহায্য

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯।) ডাঃ মোতাহার হোসেনঃ শিক্ষা (বয়স্ক ও প্রথাবহির্ভূত শিক্ষা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে রুরাল ফাংশনাল লিটারেসি প্রোজেক্ট (সেন্ট্রাল সেক্টর)-এর জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে গত তিন বছর কত টাকা পেয়েছেন; এবং

(খ) তম্মধ্যে রাজ্য সরকার প্রতি বছর কত টাকা ব্যায় করেছেন ?

**Minister-in-charge of the Education (Adult & Non formal) Deptt.**

| | | | |
|---|---|---|---|
| (ক) | ১৯৮৪-৮৫ | সালে | ১২৫.৫২ লক্ষ টাকা |
| | ১৯৮৫-৮৬ | সালে | ১৬৭.৩১ লক্ষ টাকা |
| | ১৯৮৪-৮৭ | সালে | ১৬০.১৩ লক্ষ টাকা |
| (খ) | ১৯৮৪-৮৫ | সালে | ৬৪.৯৪ লক্ষ টাকা |
| | ১৯৮৫-৮৬ | সালে | ৬৮.৮৭ লক্ষ টাকা |
| | ১৯৮৬-৮৭ | সালে | ৯৬.৪৮ লক্ষ টাকা |

### উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ পাঠাগার

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৪।) শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় : শিক্ষা (গ্রন্থাগার) বিভাগেব মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি -

(ক) উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারকে জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতির জন্য রাজ্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা; এবং (খ) থাকলে, এ ব্যাপারে কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**Minister of State in-charge of the education (Library Services) Deptt.**

(ক) ও (খ) কোনও গ্রন্থাগারকে গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতি দেবার অধিকার একমাত্র ভারত সরকারের; উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারের ভবন ও পুস্তক সংগ্রহ সুষ্ঠভাবে সংরক্ষণের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য সরকার বিশেষ আগ্রহী। এ সম্পর্কে ভারত সরকার কর্তৃক নিযুক্ত বিশেষজ্ঞ কমিটির প্রাথমিক প্রস্তাবটি রাজ্য সরকারের বিবেচনাধীন। এ বিষয়ে রাজ্য সরকারের মতামত ও প্রস্তাব শ্রীঘ্রই চূড়ান্ত করা হইবে।

### Development of East Calcutta

*50. (Admitted question No. *250.) Shri Sudip Bandyopadhyay: Will the Minister-in-charge of the Development and Planning Department be pleased to state—

(a) whether the State Planning Board has plans for development of East Calcutta ; and

(b) if so the steps taken / proposed to be taken to protect / preserve the wetlands and the green belts in East Calcutta?

**Minister-in-charge of the Development & Planning Deptt.**

(a) The State Planning Board has prepared a plan for East Calcutta.

(b) The plan proposes optimal use of available quantum of land taking into account over-all socio-oconomic dosireability.

**প্রথা বহির্ভূত শিক্ষা প্রকল্পে নিযুক্ত শিক্ষকদের বেতন**

*৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৭।) **শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** শিক্ষা (প্রথাবহির্ভূত) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রথাবহির্ভূত শিক্ষাক্রমে পশ্চিমবঙ্গে কত সংখ্যক মানুষ শিক্ষালাভের সুযোগ পাচ্ছেন ; এবং

(খ) 'প্রথাবহির্ভূত শিক্ষা' প্রকল্পের শিক্ষক/শিক্ষিকাদের দেয় টাকার পরিমাণ বাড়ানোর বিষয়টা রাজ্য সরকার বিবেচনা করছেন কি ?

**Minister-in-charge of the education (Non formal) Deptt.**

(ক) ৫,৬৭,৯৫০ জন

(খ) আপাতত নয় : কারণ বিষয়টি রাজ্যসরকারের একক এক্তিয়ার ভুক্ত নয় ।

*52. Held over

**স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার ফরেন এক্সচেঞ্জ বিভাগ স্থানান্তরকরণ**

*৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৪।) **শ্রীসাধন চট্টোপাধ্যায় :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া তাঁদের ফরেন এক্সচেঞ্জ বিভাগটি (ডিলিং ও কভার অপারেশন সেকশন সহ) কলকাতা থেকে অন্যত্র সরিয়ে নিয়ে যাবার পরিকল্পনা করছেন ;

(খ) সত্য হলে, এর ফলে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক স্বার্থ বিপন্ন হবার সম্ভাবনা আছে কি; এবং

(গ) থাকলে, রাজ্য সরকার এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

Minister-in-charge of the Finance Deptt.

(ক) যতদূর জানা গেছে, এরকম কোন পরিকল্পনা স্টেট ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার নেই ।

(খ) এবং (গ) মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে এ ব্যাপারে লিখেছিলেন। চিঠিটির প্রাপ্তি স্বীকার কার হয়েছে, তবে কোনো উত্তর পাওয়া যায় নি।

**Postig of spouses of Government employees**

*54. (Admitted question No. *277.) **Shri AMAR BANERJI:** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether there is any proposal under consideration of the Government to provide posting of husband and wife both working under the State Government at the same places; and

(b) if so, the details thereof ?

**Minister-in-charge for the Finance Deptt.**

(a) No.

(b) Does not arise.

*55. & *56. Held over

**পাঠ্যপুস্তক কর্পোরেশন গঠন**

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪।) **শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) "পাঠ্যপুস্তক কর্পোরেশন" গঠনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, উক্ত কর্পোরেশনে কি কি কাজ হবে বলে আশা করা যায় ?

**Minister-in-charge of the education (Primary & Secondary) Deptt.**

(ক) না

(খ) প্রশ্নই ওঠে না।

**Enhancement of West Bengal's share in Small Savings Scheme**

58. (Admitted question No.*78.) **Shri RAJESH KHAITAN:** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether West Bengal's share in Small Savings has been increased from two-thirds to three-fourths of net collection with effect from 1st April 1987; and

(b) If so,

(i) to what extent the State is likely to be financially benefited by this enhancement ; and

(ii) the steps taken/ proposed to maximise Small Savings?

**Minister-in-charge of the Finance Deptt:**

The State's share of Loan assistance on account of small savings has been reised from two-thirds of net collections to three-fourths as of the same with effect from the 1st April, 1987.

(b) (i) As a result of the revised policy regarding release of loans on account of small savings, the loan given to the state will be equal to 75% instoad of 66% of the net collection.

(ii) The state Government has been giving publicity to different small savings schemes through various means. Stops are being taken to intensity the compeion for augenting collections. The Panchayets and the Principalities/Corporations will be involved in the ontire offort.

**Shortage of Urdu medium examiners**

59. (Admitted question No. *309.) **Shri SUDIP BANDYOPADHYAY:** will the Minister-in-charge of the Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether there is shortage of examiners for examining the answer cripts for the examinations of West Bengal Higher Secondary Council written in Urdu; and

(b) If so,

(i) the reasons for the shortage ;

(ii) the number of students who has answered their papers in Urdu during the last threeyears; and

(iii) the steps taken to improve the position ?

**Minister-in-charge of the education (Primary & Secondary) Deptt. :**

(a) Yes.

(b) (i) Shortage of duly qualified Urdu reachers.

(ii)

| Year | No. of Students |
|---|---|
| 1985 | 1296 |
| 1986 | 1371 |
| 1987 | 1473 |

(iii) Efforts have been taken to find out more duly qualified teachers.

### Amount of revenue earrned from the races

*60. (Admitted question No. *235.) Dr. MOTAHAR HOSSAIN and SHRI SUDIP BANDYOPADHYAY : Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) what has been the revenue earnings of the State government from races (horse racing) in Calcutta during the last three years; and

(b) whether the government has any proposal for imposing band or restrictions on such races?

**Minister-in-charge of the Finance Deptt. :**

(a) Barnings of State Government from-recing in Calcutta.

| Years | | Rupees in Crores |
|---|---|---|
| 1984–85 | 3.91 | (Actuals) |
| 1985–86 | 3.46 | (Actyaks) |
| 1986-87 | 4.06 | (Budget astimates |
| | 3.06 | (astuals as per collection statement of ...) |

(b) As of now, there is no such proposal.

*61. Held over

## UNSTRRED QUESTIONS

(to which Written answers were laid on the Table)

### Approval of Cultural-cum-Commercial Complex at Rawdon Square

1. (Admitted question No. 26.) Shri SAUGATA ROY: Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state —

(a) whether the State government has approved the Calcutta Municipal Corporation's proposal for having a Cultural-cum-Commercial Complex to be constructed at Rawdon Square, Calcutta ; and

(b) if so, the details of the proposal ?

**Minister-in-charge of the Local Government and Urban Development Department :**

(a) Calcutta Municipal Corporation is an autonomous body Hence government's approval to Corporation's proposal does not arise. According to rules they only sought for Government's views regarding use of the park and government has accorded its approval.

(b) Does not arise.

### Proposal for raising Calcutta Municipal Corporation's own Police Force

2. (Admitted question No. 35.) Shri Rajesh Khaitan : Will the Minister-in-charge of the Local government and Urban Development Department be pleased to state —

(a) Whether State government has received any proposal from the Calcutta Municipal Corporation authorities regarding the Corporation's proposal for raising its own Police Force which could be deployed by the Corporation for demolition of unauthorised buildings, removal of encroachers from civic land and to deal with other law and order problems; and

(b) if so,

(i) the details thereof, and

(ii) the contemplation of the State government in the matter.

**Minister-in-charge of the Local Government and Urban Development Department :**

(a) Yes.

(b) (i) Calcutta Municipal Corporation moved the State Government for creation of one Company of Police Force for helping the Corporation in enforcing its laws. The Poposal was not considered by Government on going though its implication.

(ii) Arrangement has been made with the Calcutta Police to send force to assist the Corporation in its enforcement drive on requisition when it is necessary.

**Purchase of Steel without inviting formal tendar**

3. (Admitted question No. 81.) **DR. TARUM ADHYKARY** and **SHRI SAUGATA ROY** : Will the Minister-in-charge of Public Works Department be pleased to state —

(a) whether it is a fact that during 1985-86 and 1986-87 the Public Works Department (Resources Division-I) purchased some quantity of steel form Private Suppliers without inviting formal tender from the prime manufacturers like SAIL, TISCO, etc., or re-rollers attached to them ; and

(b) if so,

(i) the quantity thereof, the annual intake of that Department, the quantity in hand on the date of order of purchase and particulars of imported raw materials ordered and delivery expected,

(ii) the reasons why renders were not invited,

(iii) the rates approved compared to the rates fixed by the Joint Plant Committee and or the rates prevailing in the open market at that relevent time,

(iv) the officer issuing the order(s) of purchase, and

(v) particulars of objections, if any, by the Deputy Accountant General, West Bengal ?

**Minister-in-charge of the Public Works Department :**

(a) No.

(b) (i), (ii), (iii), (iv) and (v) Does not arise.

**Allotment of Plots of land at Salt Lake**

4. (Admitted question No. 139) **Shri PRABUDDHA LAHA:** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state —

(a) whether some plots of land at Salt Lake have been allotted in favour of M. Ps, M.L.As, political leaders and political appointees like Confidential Assistants and Political Secretary to the Chief Minister and other Ministers during the last three years ; and

(b) if so,

(i) the names of such persons, and

(ii) the area of land allotted to each of them ?

**Minister-in-charge of the Metropolitan Development Department :**

(a) No particulars regarding status of allottees or their political connections in respect of plots of land at Salt Lake are maintained since such connection or status does not form any consideration or advantage for allotment.

(b) Does not arise.

## পূর্ণাঙ্গ হলদিয়া মহকুমা ঘোষণা

৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯।) শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠঃ ৩০শে জুন ১৯৮৭ তারিখের অতারকিত প্রশ্ন নং ২৩৭ (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৭) -এর উত্তরের [illegible] স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ এবং প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রিমহাশয় জানাবেন কি, হলদিয়াকে একটি পূর্ণাঙ্গ মহাকুমা হিসাবে ঘোষণা করার বিষয়টির আর কোন অগ্রগতি হয়েছে কি ?

স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রিমহাশয় : দ্রুত রূপায়ণের জন্য সংশ্লিষ্ট দপ্তরগুলির সঙ্গে যোগাযোগ করা হচ্ছে।

## বৃহত্তর কলিকাতায় দুগ্ধ সরবরাহ

৬। (অনুমোদিত প্রশ্ন নং ২০১।) শ্রীঅরুণকুমার গোস্বামীঃ পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি –

(ক) ১৯৮৬–১৯৮৭ সালে বৃহত্তর কলিকাতায় সরকারী দুধের বিক্রয়ের পরিমাণ কত ;

(খ) উক্ত প্রতি লিটার দুধের বিক্রয়মূল্য কত ;

(গ) উক্ত সময়ে অন্য রাজ্য হইতে কোনপ্রকার কাঁচা দুধ আমদানী করা হইয়াছে কিনা ; এবং

(ঘ) হইলে

(১) তাহার পরিমাণ কত, এবং

(২) প্রতি লিটার দুধের ক্রয়মূল্য কত ?

পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ

(ক) বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবহার প্রকল্প কর্তৃক বিক্রয়ের জন্য ৫,৬৬,৫০,১৩৭ লিটার দুধ ১৯৮৬–৮৭ সালে সরবহার করা হয়েছে ।

(খ) প্রতি লিটার দুধের বিক্রয়মূল্য নিম্নরূপ :-

গরুর দুধ — ৪ টাকা ৫০ পয়সা

টোনড় দুধ — ২ টাকা ৭০ পয়সা

ডবল টোনড় — ১ টাকা ৮০ পয়সা

(গ) মহারাষ্ট্র সরকারের নাগপুর ডেয়ারী থেকে পাস্তুরাইজড় গরুর দুধ সংগ্রহ করা হয়েছে ।

(ঘ) (১) ১,৪২,৬৯,৪৮৬ কেজি ।

(২) পাস্তুরাইজড় প্রতি কেটি দুধের ক্রয়মূল্য ৩টাকা ৫৬ পয়সা ।

## উত্তর চব্বিশপরগনা জেলার শাসন গ্রাম পঞ্চায়েত এলাকায় ভেড়ীর সংখ্যা

৭। (অনুমোদিত প্রশ্ন নং ২০৯।) শ্রী এ কে এম হাসানুজ্জামানঃ মৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তর চব্বিশপরগনার বারাসাত ২নং ব্লকের শাসন গ্রাম পঞ্চায়েত এলাকায় কতগুলি ভেড়ী আছে ;

(খ) উক্ত ভেড়ীগুলির মালিক কে কে এবং এক একটা ভেড়ীর এলাকা কত ; এবং

(গ) প্রতিটি ভেড়ী হইতে মৎস্য দপ্তর প্রতি বৎসর কত টাকা লাইসেন্স ফি বাবত পাইয়া থাকেন ?

মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ

(ক) এবং (খ) এই বিষয়ে একটি বিবরণী পেশ করা হইল। (গ) তথ্য সংগ্রহ করা হইতেছে ।

*Statement referred to in reply to clauses 'Ka' and 'Kha' of the unstarred question No. 7 (Admitted Question No. 209)*

**List of Bheries in Sasan Gram Panchayat under Barasat-II Development Block, North 24-Parganas**

| Sl No. | Name of owner | | Name of Bhery | Nature of record | Water area (in acres) |
|---|---|---|---|---|---|
| 1. | Nur Ali and other | ... | Kajir Bheri | Paddy-cum-Fishery recorded (Shali) | 23 |
| 2. | Jinnat Ali and others | ... | Do. | Do. | 24 |
| 3. | Idris Ali and other | ... | Do. | Do. | 76 |
| 4. | Unregistered Co-operative formed.by local people | ... | Sasan | Do. | 80 |
| 5. | Do. | ... | Mahara | Do. | 30 |
| 6. | Amirali and other | ... | Cholpur | Do. | 29 |
| 7. | Aubnabi | ... | Sasan/Batra | Do. | 42 |
| 8. | 825 owners, Patta, distributed by Land Acquisiton Department, Alipur. | | Kakrasuti | Do. | 199 |
| 9. | Kartick Mondal and others | ... | Dhaira Khola | Recorded Bheri | 16 |
| 10. | Janab Ali and others | ... | Chardhapa | Paddy-cum-Fishery | 25 |

**Delimitation of the Wards of Uluberia Municipality**

8. **(Admitted question No. 242.) Shri Amar Banerji: Will the Minister-in-charge of the Local Government and urban Development Department be pleased to state —**

**(a) What is the present position of the delimitation of the Wards of Uluberia Municipality ;**

**(b) the reasons for delay, if any ; and**

**(c) the particulars of the delimitation of the Wards, as proposed ?**

**Minister-in-charge of the Local government and Urban Development Department :**

(a) Uluberia Municipality has already been divided into nineteen (19) Wards.

(b) Does not arise.

(c) Government notification No. 2294/DLB/C-2/P-303/7-84, date the 22nd july, 1987, gives the details.

**১৯৮৭ সালের বন্যায় রাজ্যে ক্ষয়ক্ষতির পরিমাণ**

৯। **(অনুমোদিতপ্রশ্ন নং ৩০৫।) শ্রীদেবপ্রসাদ সরকার : ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি –**

**(ক) ১৯৮৭ সালের বন্যায় এই রাজ্যে,**

**(১) ক্ষতিগ্রস্থ জেলার সংখ্যা কত,**

**(২) মানুষের মৃত্যুসংখ্যা কত,**

**(৩) সম্পূর্ণ ক্ষতিগ্রস্থ বাড়ীর সংখ্যা কত,**

**(৪) আংশিক ক্ষতিগ্রস্থ বাড়ীর সংখ্যা কত; এবং**

**(খ) এই প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্থ ব্যক্তিদের সাহায্যের জন্য বিভিন্ন ত্রাণ খাতে সর্বশেষ হিসাব অনুযায়ী কত টাকা ব্যায় করা হয়েছে?**

ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয় ঃ

(ক) (১) মোট ১২টি জেলা।

(২) মোট ২৯১ জন।

(৩) মোট ৪,৯৯,০০৭ টি বাড়ী।

(৪) মোট ৫,৯৬,৭৫১ টি বাড়ী।

(খ) প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের সাহায্যের জন্য বিভিন্ন ত্রাণ খাতে সর্বশেষ হিসাব অনুযায়ী ব্যয় ঃ

| | | | টাকা |
|---|---|---|---|
| (১) | খয়রাতিসাহায্য বাবত | – | ৬,১১,৩৩,০৩৮ |
| (২) | কন্টিনজেন্সি বাবত | – | ২,৮৬,৬৯,৪১৩ |
| (৩) | গৃহ নির্মাণ বাবত | – | ১,৩৪,০১,৮১০ |
| (৪) | ত্রিপল সরবরাহ বাবত | – | ১,৭২,৯০,০০০ |
| (৫) | জামাকাপড় বাবত | – | ৪২,০৩,৫৬৩ |
| (৬) | বন্যা প্রতিরোধের জন্য জরুরী মেরামত বাবত | – | ৩০,৯৭,৬৫৪ |
| (৭) | বন্যায় গৃহহারা পরিবারের পুনর্বাসনের জন্য জমি অধিগ্রহণ বাবত খরচা | – | ৭৩,১৫৪ |
| (৮) | প্রাকৃতিক দুর্যোগে মৃত ব্যক্তির পরিবারকে এককালীন সাহায্য বাবত | – | ৬৭,০০০ |
| | | মোট খরচ – | ১২,৭৯,৩৫,৬৩২ |

## লোক আদালত গঠন

১০। (অনুমোদিত প্রশ্ন নং *৩১১।) শ্রীদেবনারায়ণ চক্রবর্তীঃ বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি –

(ক) 'লোক আদালত' গঠনে কোন সরকারী আদেশ আছে কিনা ;

(খ) থাকিলে উক্ত আদেশের তারিখ ও নম্বর; এবং

(গ) ইহার দ্বারা জেলাভিত্তিক উপকৃত মানুষের সংখ্যা ?

বিচার বিভাগের মন্ত্রিমহাশয়ঃ

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) এই রাজ্যে নিম্নলিখিত স্থানে এ পর্যন্ত চারটি 'লোক আদালত' অনুষ্ঠিত হইয়াছেঃ–

কলিকাতা–২। বর্ধমান – ১। মেদিনীপুর – ১

এই 'লোক আদালত'গুলিতে যাঁহারা কলিকাতা হাওড়া, উত্তর চব্বিশপরগনা, দক্ষিণ চব্বিশ পরগনা, বর্ধমান এবং মেদিনীপুর জেলায় মোটর দুর্ঘটনায় ক্ষতিগ্রস্ত হইয়াছেন কেবলমাত্র তাঁহাদের মামলাগুলি বিবেচনা করা হইয়াছে। এই 'লোক আদালত'গুলিতে মীমাংসিত মামলাগুলির সংখ্যা নিম্নে প্রদত্ত হইল ঃ–

কলিকাতা– ৩৫ + ৯৪ = ১২৯

বর্ধমান – ৪৪

মেদিনীপুর – ৬১

ন্যূনপক্ষে সমানসংখ্যক মানুষ ঐ জেলাগুলিতে উপকৃত হইয়াছেন।

বর্তমান বৎসরে রাজ্যে সাব-রেজিস্ট্রি অফিস স্থাপন

১১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৫।) শ্রীজয়ন্তকুমার বিশ্বাসঃবিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বর্তমান আর্থিক বছরে রাজ্যে কতগুলি সাব-রেজিস্ট্রি অফিস খোলা হবে বলে আশা করা যায় (জেলাওয়ারী হিসাব) ?

বিচার বিভাগের মন্ত্রিমহাশয় :

সুনির্দিষ্টভাবে বলা সম্ভব নহে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received four notices of Adjournment Motion. The first is from Shri Sudip Bandyopadhyay and Shri Saugata Roy on the subject of crisis of mustard oil in the State. The second is from Shri Ashok ghosh on the acute scarcity of edible oil in the State. The third is from Shri Debaprosad Sarkar on the subject of crisis of edible oil and other essential commodities in the State and the fourth s from Shri A. K. M. Hassan Uzzaman on the subject of alleged construction of a multi-storied building at Mohammad Ali Park, Calcutta.

On the subject of the first two motions the Minister has made a statement in the House. On the subject of the third motion, a Motion under Rule 185 was discussed and adopted in the House on the 16th October, 1987. I do not, therefore, allow all these motions.

The matter raised in the fourth motion is a fit case to be discussed in the Calcutta Corporation and not in the Assembly. The Member may, however, call the attention of the Minister concerned through Calling Attention, Mention etc. I withhold my consent to this motion. The Member may, however, read out the text of the motion as amended.

দেবপ্রসাদ বাবু, এটা টেকনিক্যালি এ্যালাউ করা যায় না। এটা নিয়ে ডিবেট হয়ে গেছে - যাইহোক, আমি তবু আপনাকে এটা পড়তে অনুমতি দিচ্ছি।

শ্রীদেব প্রসাদ সরকার :জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হ'ল —

****** ****** ****** ****** ****** ******

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Sarkar, please do not make any submission beyond the amended text of your motion, Nothing will be recorded.

**(Noise)**

**Mr. Speaker :** Mr. Sarkar, for the last time I request you to take your seat.

**(Mr. Sarkar did not sit)**

**Mr. Speaker :** Mr. Sarkar, I name you under urle 347 of the Rules of Procedure and Conduct of Business of the House. You please withdraw from the House. Marshal is directed to remove Shri Sarkar from the House.

(Marshal proceeded towards Mr. Sarkar and asked him to withdraw from the House)

(Shri Sarkar left the Chamber)

**(Noise)**

Mr. Speaker : Now shri Ashok ghosh.

(Shri Ashok Ghosh shows one placard be fore making his submission.)

Mr. Speaker : Shri Ghosh, under the rules you are not alowed to display any placard inside the House. If you do not remove the placard, I will not allow you to read your adjourment motion.

Note – * Expunged as ordered by the Chair.

শ্রী অশোক ঘোষ : মাননীয় অধ্যক্ষমহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতবী রাখছেন ।

( *** *** *** *** *** *** *** *** *** *** *** *** *** *** *** *** *** *** *** *** )

(গোলমাল)

Mr. Speaker : Nothing will be recorded beyond the text of the motion.

[2-10 — 2-20 P.M.]

শ্রী এ. কে. এম. হাসান উজ্জামান জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল—মধ্য কলিকাতায় মহম্মদ আলি পার্কে চিলড্রেন্স কর্ণার তৈয়ারীর নামে উনিশটি পিলার উঠিয়াছে, যাহা জনসাধারণের মনে কলিকাতা কর্পোরেশানের সহিত অন্য কোন বে-সরকারী সংস্থা বা সংগঠনের কোন বহুতল বাড়ী নির্মাণের গোপন চুক্তি সম্পর্কে সন্দেহ জাগাইয়াছে ।

### Calling Attention :

**Mr. speaker :** I would now call upon the Minister-in-Charge of Transport Department to make a statement on the subject of proposed Truck Terminal at Dhapa in East Calcutta.

(Attention called by Shri Saugata Roy and Shri Sultan Ahmed on the 15th October, 1987.)

**Shri Shyamal Chakraborty :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice by shri Saugata Roy and Shri Sultan Ahmed on the 15th October, 1987.

The CGTA has offered to meet the cost of construction of the proposed truck terminal. The CGTA has also stated that they will assist in the development of the area, but they have not clearly spelt out any proposal in this regard. This is subject to the Government giving them 1480 acres of land at Dhapa free of cost. It would appear from the map submitted by them that the land is required to be given to them from the area adjoining the eastern face of the E. M. by-pass, north of the Park Circus connector upto the Rashbehari Avenue connector. Five mouzas, viz., Nonadanga, Chowbaga, Paschim Chowbaga, Dhalenda, and part of Bonchtala, will be involved.

The CGTA has also state that trucks from the north-east area will enter from Jessore Road through a new road to be constructed behind the Calcutta Airport. The CGTA has also state that trucks from the Calcutta Port area will approach the terminal through Taratala Road and Diamond Harbour Road. Construction of new roads are also involved here.

**COMMENTS OF THE DEPARTMENT ON C. G. T. A.'S PROPOSAL :**

**Standard cost of 4-lane road per kilometore.**

Cost of Construction

| | | |
|---|---|---|
| (Rs. 15 lakhs per lane - (15x4) | — | Rs. 60 Lakhs |
| Land cost | — | Rs. 40 Lakhs |
| | — | Rs.100 Lakhs |

Additional cost like rehabilitation will be extra.

**Land acquisition could be uncertain due to litigation.**

As per the plan submitted with the proposal, access to the tarminal will require construction of the following roads by the CMDA/the State Government :

1. Approach from Jossore Road will be made by constructing a new road east of Calcutta Airport conering an approximate length of 11 km. besides the use of the east peripherial road of Salt Lake which has to be improved. The cost of construction of the road including land acquisition is unlikely to be less than Rs. 11 crores, apart from the time factor.

Note – * Expunged as ordered by the Chair

2. Access to the terminal will require construction of another road parallel to the E. M. Bypass on the eastern side covering an approximate length of 7 km. The cost of construction of this road including land cost is unlikely to be less than Rs. 7 crores, apart from the time factor.

3. For the southern approach from the dock area, a new road between Sonarpur Road and diamond Harbour Road has to be constructed near Garia. The construction of the E. M. Bypass between Rashbehari Avenue and Sonarpur Road, near Garia, has to be completed. It is likely to take some years to complete these two roads, apart from the cost which will be substantial.

4. Moreover, the CGTA has suggested construction of an additional about 40 k.m. of new roads to avoid the use of congested city roads by the trucks. This could cost upto Rs. 40 crores.

The extra garbage dumping area of the Calcutta Municiapl Corporation falls within the proposed site. It may be difficult to use this sanitary fill site by heavy trucks at least initially for a number of years. This is an important consideration and requires attention.

A major land use input covering more than 2 sq. miles of area requires to be examined in the light of future perspective land use and drainage plans of the city. It has also to be soon as to how this proposed tarminal can be fitted into the overall development plans, having regard to the enormous cost involved in building access roads, the time factor, and whether this area is the best place to have such a truck torminal.

**Mr. Speaker :** Now the Minister-in-charge of urban Development Department of make a statement on the subject of alleged misbehaviour to Shri Anand Shankar at the Calcutta Swimming Club on the 10th October, 1987. (Attention called by Shri Saugata Roy and Shri Sudip Bandyopadhyay on the 13th October, 1987.

**Shri Saugata Roy :** The list of business state that the Ministerfor Home (Police) Department is to reply to the Calling Attention Motion. Sir, I have given my notice under Rule 198 on the alleged misbehavious towards Shri anand Shankar Roy. This is very important matter which is exercising conscience of many people of Bengal. The Chief Minister is in the House just now, Sir. So I am saying whether the Minister for Urban Development should, as a matter of propriety, reply to the question as per under Rule 198.

**Mr. Speaker :** No. He can make the statement or any minister can make the statement.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় স্পিকার মহাশয়, ক্যালকাটা সুইমিং ক্লাবের আনন্দশংকরকে ঢোকার অনুমতি দেওয়ার প্রসঙ্গে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় এবং সুদীপ বন্দ্যোপাধ্যায়ের দৃষ্টি আকর্ষণের জবাবে আমি নিম্নলিখিত বিবৃতি দিচ্ছি :—

শ্রী আনন্দশংকর এ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীকে তাঁর বক্তব্য লিখিতভাবে জানিয়েছেন। তিনি জানিয়েছেন যে ১০ই অক্টোবর, ১৯৮৭ তিনি ক্যালকাটা সুইমিং ক্লাবে গিয়েছিলেন শ্রী কিশোর ভিমানীর অতিথি হিসেবে। তাঁকে ক্লাবে প্রবেশের অনুমতি দেওয়া হয় নি, কারণ তিনি প্রথাগত জাতীয় পোষাক অর্থাৎ কুর্তা-চুড়িদার-কোলাপুরি চপ্পল পরেছিলেন বলে।

ক্যালকাটা সুইমিং ক্লাব কর্তপক্ষ রাজ্যসরকারকে জানিয়েছেন যে ১০ই অক্টোবর, ১৯৮৭ বেলা দু'টো নাগাদ আনন্দশংকর ক্লাবে যান এবং তাঁর সঙ্গে অন্য কোন ক্লাব সদস্য যান নি। দ্বাররক্ষী তাঁকে জানান যে তাঁকে অর্থাৎ আনন্দশংকরকে ক্লাবে প্রবেশের অনুমতি দেয়া যাচ্ছে না যেহেতু তিনি যা পোষাক পরে আছেন তা অনুমোদিত নয় নয় বেং তাঁর সঙ্গে কোন ক্লাব-সদস্য নেই। খবর পেয়ে ক্লাব সম্পাদক আনন্দশংকরের সঙ্গে দেখা করতে বেরিয়ে আসেন। তাঁকে বলা হয় যে ক্লাব-সদস্য কিশোর ভিমানী কর্তৃক আমন্ত্রিত হয়েই আনন্দশংকর ক্লাবে এসেছেন। সম্পাদক, ক্লাবের নিয়ম-কানুন আনন্দশংকরের কাছে ব্যক্ত করেন এবং তাঁকে অনুরোধ করেন তিনি যেন ক্লাব সম্পাদকের ঘরে গিয়ে বসেন কিশোর ভিমানীর আসার অপেক্ষায়। বলা হচ্ছে যে আনন্দশংকরকে জ্যানো হয়েছিল ধুতি-পাঞ্জাবী-চপ্পল এবং শেরোয়ানি-চুড়িদার-চপ্পল অনুমোদিত পোষাক। যেহেতু এর কোনোটাই তাঁর পরিচ্ছদের সঙ্গে মিলছিল না তাই ক্লাব সম্পাদক তাঁকে ক্লাবে প্রবেশের অনুমতি দিতে অপারগ। এর প্রায় আধ ঘন্টা পরে কিশোর ভিমানী আসেন এবং আনন্দশংকরকে নিয়ে ক্লাব ত্যাগ করেন কারণ আনন্দশংকরকে ক্লাবের ভেতরে প্রবেশ করার অনুমতি দেওয়া হয়নি।

ক্যালকাটা সুইমিং ক্লাবের মতো ক্লাবগুলির নিজস্ব কিছু নিয়ম-কানুন আছে। ক্লাবকর্তৃপক্ষ জানিয়েছেন যে ভারতীয় পোষাক তাঁরা অনুমোদন করেন। তাঁরা আরোও জানিয়েছেন যে বিশিষ্ট ব্যক্তিদের ক্ষেত্রে তাঁরা পোষাক-আষাকের ব্যাপারে নিয়ম-কানুন কিছুটা শিথিল করে দেন, তবে যে সদস্যের সঙ্গে এই বিশিষ্ট ব্যক্তিটি আসবেন তাঁকে আসার বেশ কিছুক্ষণ আগে ক্লাব কর্তৃপক্ষকে ব্যাপারটা সম্বন্ধে অবহিত করতে হবে। অবশ্য কিছুদিন আগে ক্লাবের অতিথি হিসেবে আনন্দশংকরকে ক্লাবে আসার অনুমতি দেওয়া হয়েছিল পাঞ্জাবী ও চুড়িদার পোষাকে ।

আমাদের মনে হচ্ছে যে ক্লাব কর্তৃপক্ষ কোন্ ভারতীয় প্রবেশের অনুমতি দেওয়া যেতে পারে সে ব্যাপারে একটা যুক্তিহীন পার্থক্য করার চেষ্টা করছেন - যেমন ধুতির সঙ্গে কেবল পাঞ্জাবী গ্রহণযোগ্য বলে মনে করা হচ্ছে। আবার চুড়িদারের সঙ্গে মানানসই কেবল মনে করা হচ্ছে শেরোয়ানিকেই। সরকারী ভাবে আমরা গোটা ব্যাপারটা খতিয়ে দেখছি এবং এ ব্যাপারে প্রয়োজন মত ক্লাব কর্তৃপক্ষের সঙ্গেও কথা বলা হবে, ক্লাবের নিয়ম-কানুন সংশোধনের ব্যাপারে, যাতে এ ধরণের দুর্ভাগ্যজনক ঘটনা ভবিষ্যতে আর না ঘটে।

[2-20 — 2-30 P.M.)

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Health and Family Welfare Department will please make a statement on the subject of delay in implementation of the pay scales for the non-practising medical teachers.

(Attention called by Dr. Sudipto Ray and Dr. Tarun Adhikary on the 16th October, 1987)

**Shri Prasanta Kumar Sur :** Sir, the scheme of revision of pay scales of teachers of Universities and Colleges prepared by the Govt. of India on the basis of the recommendation contained in the report of Mehrotra Committee read with the observations of the University Grants Commission is not applicable to the Medical Faculties of the State Universities or the medical colleges/institutions affiliated thereto. The scheme will apply to teachers in the faculties of Agriculture, Medicine and Veterinary science in the Central Universities. The question of implementation of the said scheme by this Govt. does not, therefore, arise.

The State govt. has already appointed the Third Pay Commission for the State govt. employees including the govt. medical teachers. The report of the Commission is being awaited.

**Presentation of the First, the Second, the Third and the Fourth Reports of the Committee on Public Accounts, 1987-88.**

**The Chairman (Shri Subrata Mukherjee) :** Sir, I beg to present–

(i) The First Report of the Committee on Public Accounts, 1987-88 on the Reports of the comptroller and Auditor-General of India for the years 1978-79 to 1980-81 (Revenue Receipts) relating to the Finance Department;

(ii) The Second Report of the committee on Public Accounts, 1987-88 on the Reports of the Comptroller and Auditor-General of India for the years 1978-79 to 1980-81 (Civil) relation to the Irrigation and Waterways Department;

(iii) The Third Report of the Committee on Public Accounts, 1987-88 on the Reports of the Comptroller and Auditor-General of India for the years 1978-79 to 1980-81 (Civil) relating to the Education Department – and

(iv) The Fourth report of the Committee on Public Accounts, 1987-88 on the report of the Comptroller and Auditor General of India for the years 1978-79 to 1980-81 (civil) relating to the Development and Planning Department –

**Presentation of Petitions.**

**Shri Shish Mohammad :** Sri, I beg to present two petitions to the House under Rule 156 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly regarding a proposal for suitable law or amendment of the existing laws in order to control and regulate the businessmen and others occupying pavements of the National Highways in different places of West Bengal to save the Roads.

**Mr. Speaker :** Under rule 156 two petitions are referred to the Committee on Petitions.

**LAYING OF REPORT**

Fourteenth to Twenty-first annual Reports on the working and affairs of the Electro-Medical and allied Industries Limited for the years 1974-75 to 1981-82.

**Shri Abdul Quiyom Molla :** I beg to lay the Fourteenth to Twenty-first annual Reports on the working and affairs of the Electro-Medical and allied Industries Limited for the years 1974-75 to 1981-82.

## MENTION CASES

**শ্রী সৌগত রায় :**স্যার, আপনার অনুমতি নিয়ে আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের কথা উল্লেখ করছি। পশ্চিমবাংলায় সম্প্রতি সরষের তেলের যে সংকট দেখা দিয়েছে তা ইদানীংকালে আমরা দেখিনি। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার তেলের দাম ২৫টাকা কিলো প্রতি বেঁধে দিয়েছেন। কিন্তু কালোবাজারে তেল ৩৫টাকা থেকে ৪০টাকায় বিক্রি হচ্ছে এবং এখন পর্যন্ত বাজারে যা অবস্থা তাতে অধিকাংশ মানুষ তেল পাচ্ছেন না, সরষের তেল যা পশ্চিমবাংলার লোকেদের প্রধান ভোজ্য তেল তা সম্পূর্ণভাবে বাজার থেকে উধাও হয়ে গেছে। এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে যখন ২৫টাকা তেলের দর বেঁধে দেওয়া হয়েছিল তখন উত্তরপ্রদেশের বাজারে তেলের দর ২১/২২টাকা ছিল, ২৫ টাকা সেই সময় বেঁধে দিয়ে এই সরকার তেলের ব্যবসায়ীদের মুনাফার সুযোগ করে দিয়েছেন।

এখন তেলের বাজারকে সম্পূর্ণ শুকনো করে দিয়েআবার উত্তপ্রদেশের বাজারে যখন তেলের দাম কমবে তখন এঁরা এই যে ২৫টাকা তেলের দাম বেঁধে দিয়েছেন তার মাধ্যমে ব্যবসায়ীদের লাভ করার সুযোগ করে দেবেন। এই সরকার মজুত মাল উদ্ধার করতে পারছেনা, তেলের দাম কিলো প্রতি ২৫টাকা বেঁধে দিয়ে সেটা এমপ্লয়মেন্ট করতে পারছেনা। আজকে এঁরা সর্ষের তেলের সঙ্গে রেপসিডকে মিলিয়ে দেবার চেষ্টা করছেন। প্রফুল্ল চন্দ্র সেনের সময় এঁরাই বলেছিলেন রেপসিড খেলে গায়ে এলার্জি হয়, আবার এঁরাই এখু বলছেন রেপসিড-ই হচ্ছে একমাত্র পথ। সর্ষের তেল এনে ন্যায্যদামে বিক্রি করবার দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকারের। তাঁদের এই ব্যর্থতার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের উপর চাপিয়ে দিয়ে অব্যাহতি পাবেন না। মানুষ ন্যায্য দামে তেল চায়।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ইতিপূর্বে বারংবার খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলা হয়েছে যে, পশ্চিমবাংলায় সর্ষের তেলের ব্যাপক আভাব দেখা দিয়েছে। এর পরিপ্রেক্ষিতে কিছুদিনি পূর্বে রাজ্যের খাদ্যমন্ত্রী এবং কেন্দ্রের বাণিজ্যমন্ত্রীর মধ্যে যে আলোচনা হয়েছিল সেই আলোচনার বিষয়বস্তু হাউসের সামনে রাখা উচিত বলে আমি মনে করি। সেদিন আলোচনা প্রসঙ্গে যে সমস্ত কথাবার্তা হয়েছিল তাতে দুরকম বিবৃতি আমরা সংবাদপত্র দেখেছি এবং তার ফলে মানুষের মনে একটা বিভ্রান্তি সৃষ্টি হয়েছে। স্যার, আগামীকাল বোধহয় বিধানসভা সমাপ্ত হতে চলেছে। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, এই তেলের সংকট থেকে সুরু করে আরও যে সমস্ত গুরুত্বপূর্ণ বিষয় আছে সেগুলি আলোচনা করার জন্য বিধানসভার মেয়াদ বৃদ্ধি করা হোক।

**শ্রী হৃষিকেশ মাইতি :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং দেখছি তিনি হাউসেই আছেন। কিছুদিন আগে ২৪পরগণা জেলা দুভাগে ভাগ করা হয়েছে। ওখানে প্রাথমিক শিক্ষকদের জন্য যে প্যানেল তৈরী করা সেটা কিন্তু আজও পর্যন্ত কার্যকরী করা হয়নি। গত সেসনে খানিকটা আশ্বাস দিয়ে বলেছিলেন হাইকোর্টের রায় অনুযায়ী এ্যাকর্ডিং টু প্যানেল এ্যাপয়মেন্ট দেওয়া হবে। আমি অনুরোধ করছি, দীর্ঘদিন যাবত এটা আটকে আছে কাজেই মন্ত্রীমহাশয় যেন এটা একটু এক্সপিডাইট করেন।

**শ্রী অশোক ঘোষ :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্য সরকারের তেলমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। উনি ২৫টাকা তেলের দাম বেঁধে দিলেন। আমার বক্তব্য হচ্ছে উনি এতবড় একটা কাজে হাত দিচ্ছেন কিন্তু একবারও চিন্তা করলেননা ব্যবসায়ীরা যদি তেল লুকিয়ে ফেলে তাহলে সরকার কোথায় গিয়ে দাঁড়াবে? উনি ২/১টা তেলের গুদামে গিয়ে হানা দিয়েছেন যেটা আমরা টি.ভি-র মাধ্যমে দেখেছি। এতে কি লাভ হল? দেশের মানুষ তেল পেল কি? উনি মুখ্যমন্ত্রীকে তৈল মর্দন করতে করতে এত তেল খরচ করে ফেলেছেন যে দেশের মানুষকে আর তেল দিতে পারছেন না।

·30 — 2-40 P.M.)

স্যার, এই রেপসিড তেলের রেশনের দোকানে অভাব দেখতে পাচ্ছি। এদের বেশ কিছু পেটোয়া লোক এই রেপসিড তেল রেশনের দোকান থেকে উধাও করে দিচ্ছে। অথচ মুদিখানার দোকানে পাওয়া যাচ্ছে। এই ভয়াবহ অব্যবস্থার দিকে লক্ষ্য রাখার জন্য আমি আপনার মাধ্যমে তৈল মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুভাষ বসু :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিহারের প্রতি মুখ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কল্যাণীতে কেন্দ্রীয় সরকারের একটি সাইকেল কারখানা আছে এবং আসানসোলের একটি সাইকেলের কারখানা আছে। এই কারখানা দুটির মেসিনপত্র সব পুরানো। তা সত্বেও শ্রমিকরা হায়েষ্ট প্রোডাকশন করছে। কিন্তু কেন্দ্রীয় সরকার অন্য রাজ্যে এই কারখানা দুটিকে তুলে নিয়ে যাবার ষড়যন্ত্র করছে। কিন্তু এই কারখানা দুটির উৎপাদিত সাইকেল উড়িষ্যা এবং আসামে বিরাট মার্কেট রয়েছে। এই সি সি আই এল ও সেন র‍্যাপী সাইকেল খুব ভাল প্রোডাকশন করা সত্বেও প্রাইভেট কোম্পানীকে দেবার জন্য লাইসেন্স ব্যবস্থা দিচ্ছে। এর ফলে প্রায় ৪/৫ হাজার কর্মীর কাজ চলে যাবে। তাদের পথে বসানোর ব্যবস্থা হচ্ছে। যেখানে আজকে এমপ্লয়মেন্টের এই অবস্থা সেখানে ঐ সমস্ত শ্রমিকদের পথে বসাবার ব্যবস্থা নেওয়া হচ্ছে। কিছু ভাল মেসিন আনলে আরও প্রডাকশন বাড়বে।

**ডাঃ তরুণ অধিকারী ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয় এই সরকারের আমলে রডন স্কোয়ারকে নিয়ে যে কালো টাকার খেলা চলছে তা পশ্চিমবাংলার মানুষ দেখছে এবং টেজারী ও নজরত্খানার টাকা তছরূপের ঘটনাও দেশের জনসাধারণ লক্ষ্য করছে। স্যার, একটি কলেজে কর্তৃপক্ষের নামে ইউনিভার্সিটির গ্রান্ট কমিশনের ভূয়া চিঠি দিয়ে যে অবস্থার সৃষ্টি করছে, সেই সম্বন্ধে আমি মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নৈহাটিতে ঋষি বঙ্কিম চন্দ্রের নামে যে কলেজ আছে, সেটা এশিয়ার মধ্যে সর্ববৃহত কলেজ-এ সেখানে এই ঘটনা ঘটছে। ১৯৮৪ সালে ইউ.জি.সি-র নামে ভূয়া চিঠি দিয়ে একে ট্রাইফারকেট করা হচ্ছে। ইউনির্ভারসিটি গ্রান্ট কমিশনের অনুমতি ছাড়া গত ১৯৮৪ সালের নভেম্বর থেকে এই কলেজের টাকা তছরূপ করা হচ্ছে এবং অন্যান্য প্রাইভেট কলেজের নামের লিষ্ট থেকে এই কলেজের নাম খারিজ করে দিয়েছে। ফলে কলেজের ছাত্র ছাত্রীরা লাইব্রেরী, ল্যাবরেটারীর কোন সুযোগ পাচ্ছে না সমস্ত রকম উন্নয়ন বন্ধ হয়ে আছে। এর প্রতিবাদ করার জন্য স্থানীয় নৈহাটির মানুষ ও ছাত্র ছাত্রীরা এর বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছে। ইউ জি সি-র নামে ভূয়া চিঠি দিয়ে আন্দোলনকে ধামাচাপা দেবার ব্যবস্থা করা হচ্ছে। কার স্বার্থে ইউ জি সি-র নামে জাল চিঠি এই জিনিস করা হচ্ছে এই প্রশ্ন আমি মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই। ইউ জি সি-র কনফারেন্স ছাড়া ইউ জি সি-র নামে এই মিথ্যা চিঠি সেখানো হোল সেটা আমরা জানতে চাই।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসে আজকে একটি বেদনাদায়ক ঘটনার কথা উল্লেখ করতে চাই। স্যার, আপনি জানেন গত ৩১শে ডিসেম্বর থেকে কেন্দ্রীয় সরকারের পরিচালিত বেঙ্গল পটারী কোম্পানকে ডিনোটিফায়েড করে রেখেছে। এক বিরাট সংখ্যক কর্মী আজ কর্মচ্যুত। আজকে কেন্দ্রীয় সরকার এই ব্যবস্থা নিয়েছে।

পশ্চিমবাংলার বিভিন্ন কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের পক্ষ থেকে প্রতিনিধিরা দিল্লী গেছেন এবং প্রধানমন্ত্রীকে অনুরোধ করবার জন্য আবার ধরাধরি করছেন। কিন্তু এখন পর্যন্ত কোন খবর দিল্লী থেকে আসেনি। এই কারখানাটিকে বাঁচাবার জন্য দিল্লী সরকারকে অবিলম্বে দৃষ্টি দিতে হবে। তা নাহলে এই কারখানার ও ৫ হাজার কর্মচারীকে ভিক্ষার ঝুলি নিয়ে বেরতে হবে। বাড়ীতে বাড়ীতে ঘরে ঘরে কান্নার রোল পড়ে গেছে। এই বিষয়ে উপযুক্ত দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি।

**ডাঃ সুদীপ্ত রায় ঃ—** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় তুলে ধরে বিষয়টি প্রতিকারের জন্য সভার দৃষ্টি আকর্ষণ করছি কলকাতার জুনিয়র ডাক্তার অমিতাভ বসুর উড়িষ্যার চাঁদিপুরের আনন্দময়ী হোটেলে রহস্যজনক ভাবে মৃত্যুহয়। এই আনন্দময়ী হোটেলের মালিক নিরঞ্জন দে, কলকাতার জনপ্রিয় ইনভেষ্টমেন্টের মালিকও বটে। শোনা যায় ডাঃ বসুকে পরিকল্পিত ভাবে খুন করার জন্য কলকাতা থেকে উড়িষ্যায় নিয়ে যাওয়া হয় এবং পুলিশের মতে হোটেলের সুইমিং পুলের জলে ডুবে তার মৃত্যু হয়। এইঘটনা অত্যন্ত রহস্যজনক। খবর পেয়ে তার বাবা কলকাতার প্রখ্যাত চিকিৎসক ডাঃ অজিত বসু যখন চাঁদিপুরে গিয়ে পৌছলেন তখন পুলিশ দুটো কাগজে তাঁর কাছ থেকে সই করিয়ে নিলেন। ইতিমধ্যেই তার দেহ সৎকার হয়েগিয়েছিল। আমি এই ঘটনার পূর্ণ তদন্ত দাবী করছি এবং সেই সঙ্গে আরো দাবী করছি যে, পোষ্টমর্টেম হয়ে গেলে সেই পোষ্টমর্টেমের ভিসেরা আবার নতুন করে পরীক্ষা করা হোক।

**শ্রী তারক বন্ধু রায় ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ময়নাগুড়ি থানার ধওলাগুড়ি এবং পশ্চিম-বড়গিলা মৌজায় আন্ত্রিক রোগের তাণ্ডব চলছে সেখানে আজ পর্যন্ত শিশু ও যুবক–সহ মোট ৩জন মারা গেছে। ময়নাগুড়ি থানার একটি মাত্র হাসপাতাল আছে। সেখানে এখন একজন ডাক্তার আছে ২জন দীর্ঘদিনধরে ছুটিতে আছে, একজন বদলি হয়েছে। একজন ডাক্তার নিয়ে হাসপাতাল চলতে পারেনা। সেখানে এক্সরে মেশিন গেছে বসানোর ঘর নেই। লক্ষ লক্ষ টাকার মেশিন ঐ ভাবে পড়ে আছে। আন্ত্রিক রোগ বেড়েই চলেছে। শতাধিক রোগী জলপাইগুড়ি সদর হাসপাতাল, ময়নাগুড়ি হাসপাতালে পড়ে আছে। অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ কারা হোক, নাহলে বহুলোক রোগাক্রান্ত হয়ে মারা যাবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ—** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটু আগে তিনি এখানে উপস্থিত ছিলেন, কিন্তু দুর্ভাগ্যবশতঃ চলে গেছেন। স্যার, এই বিষয়টি নিয়ে আমি বিগত ৫।। বছরের মধ্যে প্রায় ১০বার হাউসের দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু আজ পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। পঞ্চাননতলা রোডটি ১০০ বছর আগে তৈরী হয়েছে। ন্যাশানাল হাইওয়ে চালু হবার পর থেকে এই রাস্তা দিয়ে লং ডিসট্যান্স বহু রুটের বাস চলাচল করছে। ৪০ফুট চওড়া রাস্তাটি কদমতলা বাসষ্ট্যাণ্ডের কাছে ১৫০ ফুট লম্বা এরিয়া জুড়ে হঠাৎ ১৫ ফুটের মত সরু হয়ে গেছে ন্যাশনাল হাইওয়ে চালু হবার পর থেকে এখান দিয়ে হাজার হাজার বাস লরী, লং ডিস্ট্যাণ্ড বাস পাস করছে। রাস্তাটি সরু হওয়ায় এইখানে এসে সমস্ত গাড়ী আটকে গিয়ে ট্রাফিক জ্যাম সৃষ্টি করছে। এর ফলে হাওড়ার জনজীবন প্রায় বিপন্ন হতে চলেছে। এই জায়গাটি এইচ.আই.টি.র অধীন এবং এর একটা পরিকল্পনাও আছে এই জায়গাটিকে আরো ওয়াইড করার জন্য। সমস্ত রকম ব্যবস্থা থাকা সত্বেও, বহু বলা সত্বেও আজ পর্যন্ত এই রাস্তাটিকে ওয়াইডেলিং করার কোন চেষ্টাই হচ্ছে না এবং যেভাবে ওখানে যান জটের সৃষ্টি হচ্ছে তাতে অদূর ভবিষ্যতে হাওড়ার মানুষ বিক্ষোভে ফেটে পড়বে। তখন কিন্তু রাস্তা ঘাট বন্ধ করে দিয়ে জনজীবনকৈ একেবারে বিপর্যস্ত করে তুলবে এবং তার ফলে যে ল এণ্ড অর্ডার প্রবলেম সৃষ্টি হবে তার জন্য এই সরকার দায়ী হবেন। এই কথা বলে আমি এই রাস্তাটিকে চওড়া করার দাবী জানাচ্ছি।

[2-40 — 2-50 P.M.)

**শ্রী অঞ্জন চ্যাটার্জী ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিগত বেশ কয়েক মাস যাবত আমাদের রাজ্যে তাঁতশিল্পে এক ভয়াবহ সংকট নেমে এসেছে। এই রাজ্যকে কেন্দ্রীয় সরকারের যে সুতো সাপ্লাই করার কথা সেই সুতো তারা সরবরাহ করছেন না ফলে রাজ্যে যে সমস্ত তাঁত সমবায় সমিতি রয়েছে এবং ব্যক্তিগত মালিকানায় যে

সমস্ত তাঁত রয়েছে সেগুলি বন্ধ হয়ে যাচ্ছে। বিগত কয়েক সপ্তাহ ধরে খোলাবাজারে সুতো পাওয়া যাচ্ছে না ফলে ৬০ শতাংশের মতন তাঁত এখনই বন্ধ হয়ে গিয়েছে। অবিলম্বে যদি এ সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করা না হয় তাহলে অবস্থা অত্যন্ত ভয়াবহ হয়ে উঠবে। স্যার, কয়েক সপ্তাহ পূর্বে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি বিবৃতি কাগজে দেখেছিলাম যে তিনি কেন্দ্রীয় বস্ত্র শিল্প মন্ত্রীর সঙ্গে যোগাযোগ করেছেন এবং এরাজ্যে সুতো সরবরাহ করার জন্য আবেদন জানিয়েছেন। কিন্তু স্যার, কোন ব্যবস্থা এখনও পর্যন্ত হয়নি। অবিলম্বে সুতো সরবরাহ না হলে আমাদের রাজ্যের কয়েক লক্ষ তাঁত শ্রমিক বেকার হয়ে পড়বেন।

**শ্রী এ.কে.এম.হাসান উজ্জমান :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তর ২৪পরগণা দুঃখের কারণ যে বিদ্যাধরী নদী, সেই নদীর সংস্কারের ব্যাপারে ইতিপূর্বে আমি এই হাউসে উল্লেখ করেছিলাম। সম্প্রতি সংবাদপত্রে দেখলাম মাননীয় মন্ত্রী শ্রী সরল দেব মহাশয় বিদ্যাধরী প্রকল্পের নাকি উদ্বোধন করেছেন। স্যার, আমার কথা হচ্ছে, মূল বিধ্যাধরী নদীর সংস্কার না হ'লে কোন কাজের কাজ হবে না, এখানে ওখানে দু/একটি খাল সংস্কার করলে তেমন কিছুলাভ হবে না। স্যার, এ' এলাকার ভূগোল সম্পর্কে আপনার জ্ঞান আছে, আপনাকে তাই বলছি, তেলিয়া থেকে শুরু করে শুমা পর্যন্ত যদি নদীর সম্পূর্ণ সংস্কার না হয় তাহলে এ'এলাকার কোনদিন বন্যা নিয়ন্ত্রন হবে না এবং কৃষিকার্যে উন্নয়নহবে না, এই বিষয়টি আমি আমাদের এ্যাসিওরেন্স কমিটির চেয়ারম্যানের কাছে দিয়েছি, তিনি ইরিগেশান ডিপার্টমেন্টকে নোটিশও দিয়েছেন, আমিও এখানে আবার বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করে বলছি, মাষ্টার প্ল্যান অনুযায়ী মূল বিদ্যাধরী নদীর সংস্কার করা হোক।

**শ্রী কামাক্ষানন্দন দাস মহাপাত্র :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে কোন বিষয়ে কোন মন্ত্রীর সূত্রটি আকর্ষণ করার জন্য উঠে দাঁড়াইনি, আমি আপনাকে স্যার, একটি জায়গায় যাবার জন্য আমন্ত্রন জানাতে উঠে দাঁড়িয়েছি। স্যার, ঝঞ্ঝাবিক্ষুব্ধ সমুদ্রে ডিঙ্গি নৌকায় চাপার অভিজ্ঞতা আপনার আছে কিনা জানি না, সেই অভিজ্ঞতা অর্জনের জন্য আমি আপনাকে আমার মেদনীপুর জেলার কাঁথী মহকুমার বাচকুল এগরা রাস্তায় আপনার এ্যাম্বাসাডার গাড়ী নিয়ে ঘুরে আসার আমন্ত্রন জানাচ্ছি। স্যার, সেই রাস্তা দিয়ে গাড়ী চেপে যদি যান তাহলে ঝঞ্ঝাবিক্ষুব্ধ সমুদ্রে ডিঙ্গি নৌ.কায় চেপে ঘুরে বেড়ানে অভিজ্ঞতা আপনি পরিপূর্ণভাবে অর্জন করতে পারবেন। স্যার, আপনাকে অনুরোধ, এই সুযোগ হেলায় হারাবেন না, তবে সেই রাস্তায় যদি আপনি যান তাহলে আপনার জীবনের নিরাপত্তার স্বার্থে মাননীয় স্বার্থমন্ত্রীকে আমি অনুরোধ করবো, তিনি যেন আপনার সঙ্গে ওয়েল ইক্যুপ্‌ট মেডিক্যাল টিম এবং সেই সঙ্গে এ্যাম্বুলেন্স ভ্যান নেন। কারণ রাস্তার যা অবস্থা তাতে আপনি নিশ্চিতভাবে ওখানে ঘুরে আসতে পারবেন কিনা আমার সন্দেহ আছে। আমি আশা করি আপনি আমার আমন্ত্রন গ্রহণ করবেন।

**শ্রী সুহৃদ বসুমল্লিক :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষিটি আকর্ষন করছি। স্যার, গত ৩১শে আগষ্ট হীরাপুর ব্লক কংগ্রেসের সভাপতি শ্রীকানু গুহ গুলিবিদ্ধ হ'ন এবং তাঁকে হাসপাতালে ভর্তি করতে হয়। কোনক্রমে তিনি প্রানে বেঁচে গিয়েছেন। এ ব্যাপারে যে সমস্ত ব্যক্তির নাম এই.আই.আর-ও লেখা আছে তাদের কারুকে পুলিশ এখনও গ্রেপ্তার করতে পারেনি। স্যার, এই এফ.আই.আর নেমড পারসন্স, এরা একজন পুলিশকে খুন করেছিল। এই সমস্ত লোক মার্কসবাদী কমিউনিস্ট পার্টির মদতে রয়েছে এবং সেই কারণে পুলিশ এই সমস্ত দুষ্কৃতকারীদের গ্রেপ্তার করতে ভয় পাচ্ছে। স্যার, ১৯৮৪ সালে এরা একজন পুলিশকে মার্ডার করেছিল এবং আগামীদিনে দলকে বাঁচানোর জন্য তারা ওখানে এইভাবে সন্ত্রাসের রাজত্ব কায়েম করার চেষ্টা করছে। অদ্ভুত ব্যাপার যে এইসমস্ত এফ.আই.আর. নেমড পারসেন্সের এখনও এ্যারেষ্ট করা হ'ল না। এ ব্যাপারে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করে অবিলম্বে ব্যবস্থা গ্রহনের জন্য আমি দাবী জানাচ্ছি।

**শ্রী সুখেন্দু মাইতি :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি স্যার, আপনি জানেন কাঁথি থানা লবণাক্ত এরিয়ার অন্তভূক্ত। কাঁথি এলাকায় পানীয় জল সংকট তীব্র আকার ধারণ করেছে। দুটি ডিপ টিউবওয়েলের মাধ্যমে জল সরবাহাহের জন্য-৮/১০ বছর আগে সমস্ত রকম ব্যবস্থা হয়ে যাওয়া সত্ত্বেও এই ডিপ টিউবওয়েল দিয়ে জল সরবরাহ করা হচ্ছে না সামান্য কিছু টেকনিক্যাল কারণে। তাই সত্বর পানীয় জল সরবরাহের ব্যবস্থা করার জন্য আমি জনস্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের-দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুধীর কুমার গিরি :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, কাঁথি সম্প্রসারিত হচ্ছে, লোকসংখ্যা দিনের দিন বাড়ছে লোকালিটিও বাড়ছে। কিন্তু এখনও পর্যন্ত ওখানে ফায়ার ব্রিগেড সার্ভিস চালু হয়নি। ফায়ার ব্রিগেড সার্ভিসের জন্য বাড়ী ভাড়ার ব্যবস্থা করা হয়েছে। অবিলম্বে এই ফায়ার ব্রিগেড সার্ভিস চালু করার জন্য আমি সংশ্লিষ্ট বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন পাণ্ডে :—** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে এই রাজ্যের মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করিছ্। স্যার, দেখা যাচ্ছে যে, অনেকগুলি এসেন্সিয়াল আইটেমস যেমন দুধ, গোয়ালার কাছ থেকে কিনতে গেলে লিটার প্রতি ১১ টাকা দাম দিতে হচ্ছে। কাগজে দেখা যাচ্চে দুধের দাম বাড়ানো হচ্ছে লিটার পিছু বেশ দাম বাড়ানো হচ্ছে বাজারে সরষের তেল পাওয়া যাচ্ছে না, পাউরুটির -দামও বেড়ে গেছে। সাধারণমানুষ এর বিচার চায়। আমরা এয়ার কণ্ডিশনস চেম্বারে বসে আছি আমাদের অনেক কিছু প্রিভিলেজ আছে। কিন্তু পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের জন্য আমরা নির্বাচিত সদস্য হিসাবে যদি কিছু বলি তাহলে পশ্চিমবঙ্গের সরকার বলেন, আমরা কিছু করতে পারব না, কেন্দ্রীয় সরকার করবে। স্যার, আলু, পটল, মাছ, কপি ইত্যাদি সব কিছুই যদি কেন্দ্রীয় সরকার করে তাহলে রাজ্য সরকার কি করবে কি? তাই আমি মাননীয় অর্থমন্ত্রীকে বলব যে, এই রাজ্যে সরষের তেলের ব্যাপরে মানুষ বিরাট ভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে, আন্দোলন হচ্ছে এর জন্য। আমি তাই একটি কথা বলব যে, এই

বিধানসভার জন্য অনেক টাকা খরচ হচ্ছে একটি প্রস্তাবও কি আপনারা আনতে পেরেছেন, ১ হাজার কোটি টাকার তেল যে বিদেশ থেকে আনতে হচ্ছে কেন্দ্রীয় সরকারকে, সেই তেল এই রাজ্যে প্রোডাকসন হবে– এই কথা আপনারা একবারও বলতে পেরেছেন? আপনারা একবার'ও বলতে পেরেছেন, পশ্চিমবাংলায় আমরা সরষের তেলের উৎপাদন বাড়াবো? আমারা বাইরে থেকে এই তেল আনা বন্ধ করে এখানে উৎপাদন করব, কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই জায়গায় কথা বলে তাকে কার্যকরী করার জন্য আপনারা কোন প্রস্তাব জানাতে পেরেছেন? ১ হাজার কোটি টাকার তেলের মধ্যে ৩০০ কোটি টাকার তেল আপনারা পশ্চিমবাংলার উৎপাদন করুন, আপনাদের সঙ্গেআমরা সহযোগিতা করব।

(গোলমাল)

**শ্রী প্রবুদ্ধ লাহা :–** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি পশ্চিমবঙ্গের বিভিন্ন কোর্টের সামনে, বিভিন্ন রেজিষ্ট্রি অফিস, কালেকটারেটের সামনে জাল স্ট্যাম্পের ফলাও কারবার চলছে। রাজ্যের প্রত্যেকটি জেলা প্রত্যেকটি মহকুমা এই জাল ষ্ট্যাম্পের ফলাও কারবার চলছে। শোনা যাচ্ছে এবং গতকাল আনন্দবাজার পত্রিকাতেও বেরিয়েছে যে, এই জাল ষ্ট্যাম্পের ফলাও কারবারের জন্য সি.পি.এম.এর একজন নেতা ও তার পরিবার নাকি জড়িত রয়েছে। এটা অত্যন্ত ভয়ঙ্কর গুরুত্বপূর্ণ ব্যাপার, সেই জন্য আমি এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, অবিলম্বে রাজ্য সরকার এই বিষয়ে একটা দৃঢ় পদক্ষেপ গ্রহন করুন। এই বিষয়টি তদন্ত করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। রাজ্যে তেল নেই। তেলের জন্য এখানে হাহাকার উঠেছে। আর সেইখানে সি.পি.এম.এর কতিপয় নেতার যোগসাজসে জাল ষ্ট্যাম্পের ফলাও কারবার যদি এইভাবে চলতে থাকে তাহলে এই সরকার কি ভাবে চলবে?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :–** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সংক্ষেপে একটু উত্তর দিচ্ছি কিছুদিন আগে উত্তর ২৪পরগণা জেলা সমাহর্তার কাছ থেকে আমি অর্থদপ্তরে একটা চিঠি পাই যে, তারা মনে করছেন ঐ জেলায় ষ্ট্যাম্প ও নন-জুডিসিয়াল ষ্ট্যাম্পের ক্ষেত্রে যারা ভেণ্ডার আছেন তাদের মাধ্যমে কিছু জাল ষ্ট্যাম্প বিক্রী করা হচ্ছে। এটা হবার পরে সরকার থেকে যে পদক্ষেপগুলি দেওয়া হয়েছে, তা আমি বলছি। ৮জন ষ্ট্যাম্প ভেণ্ডারকে এ্যারেষ্ট করা হয়েছে। নিমতা থানার কেস নং ৬/৭, গাইঘাটা থানায় ৫টি ডাইরি করা হয়েছে।

[2-50 — 3-00 P.M.]

(২) আমরা তৎক্ষনাত্ প্রতি জেলা সমাহর্তা কে এবং তার মাধ্যমে ট্রেজারীকে এ্যালার্ট করে দিয়েছি যে কতকগুলো জিনিস করা, ডিফেস করা ষ্ট্যাম্প ইত্যাদি– এই এ্যাকশন সঙ্গে সঙ্গে নেওয়া হয়েছে। এছাড়াও পুলিশকে এই বিষয়ে এ্যালার্ট করে দেওয়া হয়েছে হোম সেকরেটারীর মাধ্যমে তবে একটা কথা আমি আপনার মাধ্যমে বিধায়কদের আশ্বস্ত করতে চাই, গত বছরে তার আগের বছরের তুলনায় স্ট্যাম্প ডিউটি বাবদ আমাদের রাজস্ব গ্রামে ২০শতাংশর একটু বেশী বেড়েছে, যেটা এ্যাভারেজ গ্রোথের চেয়ে বেশী। এই বছরও আগষ্ট মাসে পর্যাপ্ত এই বৃদ্ধির হারটা অক্ষুন্ন আছে তবে আমরা এই সম্পর্কে সতর্ক দৃষ্টি রাখছি।

(এ ভয়েস–কতকগুলো কাগজে বেরিয়েছে জনৈক সি.পি.এম.এর নেতা এর সঙ্গে জড়িত।)

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত :–** এই ব্যাপারে কোন তথ্য আমরা পাইনি যে কোন রাজনৈতিক দলের কোন নেতা এর সঙ্গে যুক্ত আছে।

**শ্রী মান্নন হোসেন :–** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের একটি গুরুতর বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় বিগত ছয় মাসে কুকুরের কামড়ে প্রায় ১৫ জন লোক মারা গেছে।মুর্শিদাবাদ জেলার কোন হাসপাতাল এবং গ্রামীন স্বাস্থ্য কেন্দ্রে কোন এ্যান্টি র‍্যাবিশ ভ্যাকসিন পাওয়া যাচ্ছে না। আজকে এখানে স্বাস্থ্য মন্ত্রী আছেন, আমি তাঁর কাছে অনুরোধ করবো, বহরমপুর হাসপাতাল, লালবাগ মহকুমা হাসপাতাল সহ প্রত্যেকটি জেলা হাসপাতাল এবং মহকুমা হাসপাতালে যাতে এ্যান্টি র‍্যাবিশ ভ্যাকসিন পৌঁছায়, সেই ব্যবস্থা তিনি করুন। কারণ আমরা লক্ষ্য করে দেখেছি, কুকুর কামড়ালে পেসেনটকে কলকাতার পাস্তুর ইনস্টিটিউটে রেকমেনড করে পাঠিয়ে দেওয়া হয়। গ্রামের মানুষের পক্ষে কলকাতা শহরে এসে ভ্যাকসিন নেওয়া সম্ভব হয়না।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি :–** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরষের তেল নিয়ে সুলতান অহ্‌মেদ মার খেয়েছিলেন, তিনি আজকে উপস্থিত আছেন, আমরা আপনাকে সরষের তেল নিয়ে অনেক কথা বলেছি, কিন্তু সি.পি.এম.এর একজন বিধানসভার সদস্যও এই বিধানসাভায় বললেন না যে সরষে তেলে কোন ক্রাইসিস আছে বা পশ্চিমবাংলার লোকের কোন কষ্ট হচ্ছে এই ক্রাইসিসের ফলে। কংগ্রেস থেকে একমাত্র আমরা বলছি যে পশ্চিমবাংলার মানুষের কষ্ট হচ্ছে। একটা কথা আপনাকে বলি, ২৫টাকার সরষের তেলের দাম বাঁধার সময় নির্মল বোস, তিনি কী কেন্দ্রের সঙ্গে কথাবার্তা বলেছিলেন, আমি তাঁর কাছ থেকে এই বিধানসভায় পরিস্কারভাবে তাঁর ভাষণের মাধ্যমে জানতে চাই, কারণ তিনি ২৫টাকা বলার পর আজকে সরষের তেল বাজার থেকে উধাও হয়ে গেল এবং আজকে এই পশ্চিমবাংলায় শুধু সরষের তেল নয়, বেবী ফুড, মাখন, সব জিনিস উধাও হয়ে গেছে। আর আমাদের এই পশ্চিমবাংলার মন্ত্রীরা এখানে বসে হাসছেন। মুখ্য মন্ত্রী একটা আগে ছিলেন, আজকে শুনছি সি.পি.এম.এর তরফ থেকে রাণী রাসমনিরোডে একটা মিছিল করা হবে। লোকে সরষের তেল পাচ্ছে না, পশ্চিমবাংলায় ফটকাবাজী হচ্ছে, মন্ত্রীরা এর সঙ্গে যুক্ত, বামফ্রন্ট সরকারের কয়েকজন মন্ত্রীযুক্ত, তা সত্ত্বেও কি না ব্যর্থ আন্দোলন করা হবে ওখানে, কেন্দ্রীয় সরকারের ঘাড়ে দোষ চাপাবার জন্য রাণী রাসমনি রোডে

একটা আন্দোলন করার বব্যস্থা হচ্ছে। আমি আপনাকে বলি, আপনি মুখ্য মন্ত্রীকে এবং খাদ্যমন্ত্রীকে বলুন, তাঁরা পশ্চিমবাংলার মানুষের কাছে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, তা পালন করতে না পারার জন্য, তাঁরা জবাবদিহি করুন।

**ডাঃ মানস ভুঞা ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে উত্থাপন করছি। পুলিশের লক আপে কয়েদী পিটিয়ে মারার ঘটনা পশ্চিমবাংলায় অনেক ঘটেছে। আমি একটি ঘটনার কথা বলছি, মেদিনীপুর জেলার কেশপুর থানায় গত ২২তারিখে নগেন কোলেকে তুলে নিয়ে গিয়ে ও.সি রবি লোচন ব্যানার্জী লকআপের মধ্যে তাকে পিটিয়ে মেরেছে। এই ও.সি রবি লোচন ব্যানার্জী গত এপ্রিল মাসে রিটায়ার করে গেছে, কিন্তু তাকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির হস্তক্ষেপে আরও দু এক বছর এক্সটেনশন দিয়ে মানুষ খুন করার কাজে লাগানো হয়েছে। তাকে সে পদে বহাল রেখে মানুষ খুন করার কাজে ব্যবহার করা হচ্ছে। তার আমলে প্রায় ৬জন মানুষ খুন হয়েছে। ইদানিংকালের যেটা সব চেয়ে মারাত্মক ঘটনা, সেটা হচ্ছে, গত ২২তারিখ সন্ধ্যাবেলা ৬০বছরের একজন বৃদ্ধকে লকআপ-'এ ধরে নিয়েগিয়ে মিথ্যা অজুহাতে তাঁর কাছ থেকে টাকা দাবী করা হয়এবং তিনি দিতে না পারায় তাঁকে বেধড়ক লাঠি পেটা করা হয়। ফলে তাঁর স্পিলন্ র‍্যাপচার হয়, রিব্ ভাঙে, লাঙ ফুটো হয়ে যায় এবং তিনি মারা যান। তারপর চক্রান্ত করে সেই ডেড় বডিকে পুলিশ কাস্টাডি থেকে নিয়ে গিয়ে কেশপুর প্রাথমিক হাসপাতলের ডাক্তারকে দিয়ে ইঞ্জেকশনের ছুঁচ ফুটিয়ে স্বাভাবিক মৃত্যু বলে দেখানোর চেষ্টা করা হয়। কিন্তু সেখানে মানুষ তাদের ঘিরে ফেলেছিল, ফলে রাতের অন্ধকারে পুলিশের গাড়ি করে কেশপুর থানার ১১নং অঞ্চলের আকন্দি গ্রামে নিয়ে গিয়ে গ্রামের মানুষদের হাত করে ডেড বডি পুড়িয়ে ফেলার চেষ্টা হয়েছিল, কিন্তু জন-বিক্ষোভের ফলে পুলিশ তাও করতে পারে নি। এই জিনিষ আজকে সর্বত্র ঘটছে। কলকাতার জোড়াসাঁকো থানায়ও পুলিশ পিটিয়ে মানুষ খুন করেচে। আমি এই ঘটনাগুলির প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি এই ঘটনা গুলির তদন্তের নির্দেশ দিন।

(এই সময় মাননীয় অধ্যক্ষ মহোদয় শ্রীগোবিন্দ চন্দ্র নস্করকে বক্তব্য রাখতে অনুরোধ করেন।)

**শ্রী গোবিন্দ চন্দ্র নস্কর ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, দক্ষিন ২৪-পরগণার কুলপি থানায় জনৈক সিপিএম. এম.এল.এ-'র নেতৃত্বে ঘর, বাড়ি, বাগান এবং পুকুর লুঠ হচ্ছে। গত ১লা সেপ্টেম্বর প্রায় ১০০ জন লোক লাঠি, সড়কি, বল্লম, পাইপগান ইত্যাদি দিয়ে স্থানীয় এম.এল.এ-' কে সামনে রেখে কুলপি থানার সিদ্ধিবেড়িয়া গ্রামের সুধীর হালদার এবং প্রফুল্ল হালদারের দোকান লুঠ করে, তাদের বাগানে ঢুকে ১০০'টি নারকেল গাছ কেটে দেয়, প্রায় ১০০'টির মত সুপারি গাছ কেটে দেয় এবং পুকুরের সমস্ত মাছ লুঠ করে দেয়। স্থানীয় এম.এল.এ-'র উপস্থিতিতে এই ঘটনা ঘটে। এ্যাডিসনাল এস.পি. 'কে এবং ম্যাজিস্ট্রেটকে সমস্ত ঘনণা জানানো হয়েছে কিন্তু কেউ এ বিষয়ে এখনো পযন্ত কোন উদ্যোগ গ্রহণ করেন নি। যেহেতু স্থানীয় এম.এম.এ-'র উপস্থিতিতে এ' লুঠপাটের ঘটণা ঘটেছে সেহেতু সুধীর হালদার এবং প্রফুল্ল হালদারের একটা ডাইরিও এ্যাকসেপ্ট হয় নি। এস.পি. বা এস.ডি.পি.ও এখনো পর্যন্ত এ বিষয়ে একটা কেসও স্টার্ট করে নি। পশ্চিমবাংলার দক্ষিণ ২৪-পরগণার বিভিন্নথানা এলাকার দিনের পর দিন এই এই ভাবে সন্ত্রাস চলছে। আমরা দেখছি স্থানীয় এম.এল.এ. সন্ত্রাসের নেতৃত্ব দিচ্ছেন। তাই আমি বিষয়টির প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এ' ঘনটনাটির পুঙ্খানুপুঙ্খ তদন্ত করে যথাবিহিত ব্যবস্থা গৃহীত হয়।

## Zero Hour

**শ্রীমতি অপরাজিতা গোপ্পী ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে—গত ২০শে অক্টোবর দিল্লীতে যে ঘটনা ঘটেছে তা আমাদের পক্ষে অত্যন্ত মর্মান্তিক এবং উদ্বেগজনক ঘটনা। আজকে এই ঘটনার মধ্যে দিয়ে এটা প্রমানিত হচ্ছে যে, ভারতবর্ষের রাজধানী দিল্লীতে আজকে কি ভাবে নিরাপত্তা ব্যবস্থা ভেঙে পড়েছে। বিভিন্ন সংবাদপত্রের মাধ্যমে জানতে পেরেছি যে, দুর্গাপূজার সময়ে গুরুমুখী ভাষার কিছু লিফলেট সেখানে বিলি করা হয়েছিল যে, এই কলোনীগুলি আক্রমণ করা হবে সন্ত্রাসবাদীদের দ্বারা। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দুঃখিত যে, এই ঘটনা জানা সত্বেও সেই অঞ্চলের মানুষের নিরাপত্তার জন্য পুলিশের সাহায্য চাওয়া হয়েছিল, অথচ আমরা জানতে পেরেছি সেখানে সে ভাবে নিরাপত্তার কোন ব্যবস্থা করা হয়নি। এটা অত্যন্ত উদ্বেগজনক এবং মর্মান্তিক ঘটনা এবং শুধু তাই নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বেদনার সঙ্গে আমি আপনার কাছে জানাচ্ছি যে, মাননীয় প্রভাত বসু, যিনি একজন শিক্ষক, তিনিওখানে এ'ঘটনায় মারা গেছেন। তিনি কুচবিহারের মানুষ, আমাদের বন্ধু ছিলেন, বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলনে তাঁর সঙ্গে আমি কাজ করেছি এবং তাঁর সহযোগিতা ও সহায়তা পেয়েছি। তিনি দিল্লীতে তাঁর ভাইপোর কাছে বেড়াতে গিয়েছিলেন ষষ্ঠীর দিন এবং তিনি সেখানে সন্ত্রাসবাদীদের দ্বারা নিহত হয়েছেন। এটা অত্যন্ত মর্মান্তিক এবং বেদনার কথা।

**[3-00 — 3-10 P.M.]**

শুধু তাই নয়, আমি জানতে চাই, এতবড় ঘটনার যখন পশ্চিমবাংলার সমস্ত মানুষকে উদ্বেলিত করেছে, উদ্বিগ্ন করে তুলেছে তখন কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে ফোন করে পশ্চিমবাংলা সম্পর্কে সতর্ক করে দিচ্ছেন অথচ একবারও তিনি সেই অঞ্চলে ঘুরে দেখতে গেলেন না যে সেই অঞ্চলে কিভাবে ঘটনা ঘটেছে। সেই অঞ্চলে যে ১১জন মানুষ মারা গেছেন এবং সেখানকার যে সমস্ত মানুষেরা আতঙ্কিত তাঁদের সমবেদনা জানাবার জন্য তিনি হাজির হলেন না। এটা অত্যন্ত দুঃখের কথা। প্রাধানমন্ত্রী পর্যন্ত সেখানে যাননি। আমি সেই কলোনী তে বহুবার গেছি। সেখানে কুচবিহারের আরো বহু মনুষ আছে। বাংলাদেশ থেকে উদ্বাস্তু হয়ে তাঁরা সেখানে এসে ঘর-বাড়ী করেছেন। সুতরাং আজকে যদি

তাঁদের নিরাপত্তার অভাব দেখা দেয়, আজকে যদি তাঁদের আশ্রয়টুকু (সম্বলটুকু) হারাতে হয় তাহলে আমি জিজ্ঞাসা করি তাঁরা আজকে কোথায় যাবে? ভারতবর্ষের কোন জায়গায় কি তাঁরা থাকতে পারবেন না? সেই সমস্ত মানুষ যাঁরা পূর্ব বাংলা থেকে সর্বস্ব হারিয়ে দিল্লীর ঐ কলোনী তে গিয়ে ঘর করেছেন থাকবার জন্য, মাথা গুঁজবার জন্য তাঁদের যদি নিরাপত্তার আভাব দেখা দেয় এবং তাঁদের যদি ওখান থেকে উৎখাত হতে হয় তাহলে আপনার কাছে আমার প্রশ্ন তাঁরা কোথায় যাবে? আজকে তাঁদের জন্য পশ্চিমবাংলার সমস্ত মানুষ উদ্বিগ্ন। আমি চাই, এই বিধানসভা আমাদের এই উদ্বেগের কথা ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে এবং স্বরাষ্ট্রমন্ত্রীকে জানান। তাঁদের জন্য নিরাপত্তার ব্যবস্থা করুন এটাই আপনার কাছে আমার আবেদন।

**শ্রী শচীন সেন :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া সদস্যা শ্রীমতি অপরাজিতা গোপ্পী যে বিষয়টি উল্লেখ করলেন আমি সেই বিষয়েই উল্লেখ করবার জন্য আপনার কাছে আবেদন করেছিলাম। দিল্লীর চিত্তরঞ্জন পার্কের ঘটনা একটা মামুলি ঘটনা নয়। এখানে মাননীয় কংগ্রেস দলের সদস্য শ্রী সাধন পাণ্ডে বিদ্রুপ করলেন, যার কোন কাণ্ড-জ্ঞান নেই। পাঞ্জাবে দিনের পর দিন ঘটনা ঘটছে, দেশে আইনের শাসন বলে কিছু নেই। দিল্লীতে চিত্তরঞ্জন পার্কে আগে থেকে এই ঘটনা ঘটাবার চেষ্টা চলছিল। কাজেই এই ভেড়ার দল বুঝবে কি করে (কংগ্রেসীদের)? দেশে আইনের শাসন বলে কি কিছু আছে? আজকে দিল্লী শহরে মানুষের কোন নিরাপত্তার ব্যবস্থা নেই আর সেই জায়গায় ওঁরা হাসি-ঠাট্টা করছেন। ওঁদের লজ্জা বলে কোন কিছু নেই? মাননীয় স্পীকার মহাশয়, চিত্তরঞ্জন পার্কের এই ঘটনা শুধু একটি ঘটনা নয়, বহু ঘটনা ঘটছে। ওঁরা এইসব দমন করতে অপারগ, তাই ওঁদের গদিতে বসে থাকার কোন অধিকার নেই। দেশে আইনের শাসন কোন কিছু আছে বলে আমি মনে করতে পারছি না। তাই বলছি, বুটা সিং পদত্যাগ করুন, কারণ তাঁদের নিরাপত্তার ব্যবস্থা করতে তিনি পারেননি। আগে থেকে ওখানকার মানুষেরা নিরাপত্তার অভাব জানিয়েছিল এবং পুলিশী ব্যবস্থা করার জন্য অনুরোধ জানিয়েছিল, কিন্তু তিনি সেই ব্যবস্থা করেননি, ফলে নিরীহ মানুষগুলিকে অযথা প্রান হারাতে হল। আজকে কংগ্রেস দলের বড় গলা, ওঁরা * * * ছাড়া আর কিছু নয়।

**মিঃ স্পীকার :—** ভেড়ার দল কথাটা বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া মহাশয় জেলেতে লক আপে হত্যা করার ব্যাপার সম্বন্ধে বলেছেন। আমরা দেখেছি যে, জোড়াসাঁকোতে ঠিক একই ঘটনা ঘটেছে। সেখানে লক আপে খুন করা হয়েছে। তালতলা থানাতেও লক আপে হত্যা করা হয়েছে। এর আগে ইদ্রিশকে যখন লকআপে খুন করা হয়, সে ঘটনা আমি এখানে দাঁড়িয়ে বলেছিলাম। আপনি তখনও স্পীকার ছিলেন, আপনার স্মরণ থাকতে পারে-আমি সেই বিষয়ে তুলেছিলাম, আপনি সে সময়ে সেটা কঠোরভাবে নিয়েছিলেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার উপর ষ্টেটমেণ্ট করেছিলেন। আমি আশা করেছিলাম যে, এখনও তিনি এই ব্যাপারে কিছু বলবেন। একটার পর একটা লকআপে খুন হয়ে চলেছে, আমরা দেখতে পাচ্ছি! আমরা শুনি এখানকার সরকার খুব সভ্য, কিন্তু যা দেখছি তাতে এত অসভ্য সরকার আর হতে পারে না। আমরা দু—মাসের মধ্যে সারা ভারতবর্ষের অন্য কোথাও লক আপে খুন হয়েছে শুনিনি, অন্ততঃ সংবাদপত্রে দেখিনি। এখানে বামপন্থী সরকারের রাজ্যে লকআপে খুন হয়ে চলেছে অথচ মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে বসে ছিলেন তাঁর এ ব্যাপারে কোন ষ্টেটমেণ্ট নেই। আমি আপনাকে বলব যে, জোড়াসাঁকোতে খুন হয়েছে, তারজন্য ওখানকার ও.সি. কে সাসপেণ্ড করা দরকার এবং যেখানে যেখানে এই রকম খুন হয়েছে সে সম্বন্ধে একটা বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা দরকার। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কৃষ্ণ চন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া সদস্যা শ্রীমতী অপরাজিতা গোপ্পী এবং মাননীয় সদস্য শ্রী শচীন সেন মহাশয় দিল্লীর চিত্তরঞ্জন পার্কে গত ২০ সে অক্টোবর যে মর্মান্তিক ঘটনা ঘটেছে সে সম্বন্ধে বললেন । আমিও সেই ঘটনার তীব্র প্রতিবাদ করছি। আমি প্রথমেই এ বিষয়ে বলার জন্য আপনার কাছে আবেদন করেছিলাম। আজকে দেখা যাচ্ছে যে, দিল্লী শহর একটা ক্যাপিট্যাল সিটি অফ মার্ডার অর্থাৎ খুনের রাজধানী হয়ে দাঁড়িয়েছে। সেখানে নিরাপত্তা বলে কিছুই নেই। প্রধানমন্ত্রী মহাশয় নিরাপত্তা দিতে পারেন নি। শ্রীমতী ইন্দিরা গান্ধীকে সেখানে তাঁর নিজের বাসভবনে খুন হতে হয়েছে। তারপর সেখানে আরও অনেক খুনের ঘটনা ঘটেছে। শুধু স্বরাষ্ট্রমন্ত্রীই নয়, রাজীব গান্ধী সহ সমগ্র মন্ত্রীসভারই পদত্যাগ করা উচিত। রাজধানীতে কোন রকম নিরাপত্তার ব্যবস্থা নেই, এতে আন্তর্জাতিক ক্ষেত্রে আমাদের মাথা নীচু হয়ে যাচ্ছে। সেখানে যে সাংঘাতিক ব্যাপার ঘটেছে তাতে এখানে বিরোধীপক্ষের একটা কথা বলা উচিত নয়।

(গোলমাল)

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পীকার স্যার, এর আগে মাননীয় সদস্য শ্রীকৃষ্ণচন্দ্র হালদার মহাশয়, শ্রীমতী অপরাজিতা গোপ্পী, শ্রী শচীন সেন মহাশয় দিল্লীতে যে ঘটনা ঘটেছে তাঁর উল্লেখ করেছেন। আমরা সকলেই এ ব্যাপারে এক মত এবং মর্মাহত। বংগভাষী মানুষ দিল্লীর চিত্তরঞ্জন পার্কে নিহত হয়েছেন। এটা কোন রাজনৈতিক ব্যাপার নয়, এবং আপনারা জানেন যে, পশ্চিমবঙ্গ থেকে কেন্দ্রীয় সরকারের মন্ত্রী শ্রী প্রিয় রঞ্জন দাশমুন্সী মহাশয় সবচেয়ে আগে সেখানে গিয়ে পৌছেছিলেন এবং অবিলম্বে ব্যবস্থা নিয়েছিলেন, রাজীব গান্ধী মহাশয়ও ইণ্ডিয়ান ইনস্টিটিউট এফ মেডিকেল সায়েন্সে গিয়েছিলেন। চিত্তরঞ্জন পার্কে নূতন থানার কথা ঘোষণা করা হয়েছে। কিন্তু এগুলিও যথেষ্ট নয়। উগ্রপন্থীদের বিরুদ্ধে কেন্দ্রীয় সরকার যে ব্যবস্থা চালিয়েছেন তাকে আরও দৃঢ়তর করতে হবে। কিন্তু তার সঙ্গে সঙ্গে আমি একথাও বলতে চাই যে, যেহেতু দিল্লীর চিত্তরঞ্জন পার্কে ঘটনা ঘটেছে এবং সারা দেশের দৃষ্টি আকর্ষণ করেছে, ঠিক তেমনি ত্রিপুরাতে গতকাল টি. এন. ভলেন্টিয়ারসদের আক্রমণে ৬ জন বঙ্গভাষী খুন হয়েছে। এই নিয়ে অক্টোবর মাসে ৩ জন বঙ্গভাষী নিহত হল।

---

Note : * Expunged as ordered by the chair

(গোলমাল)

ত্রিপুরা সরকারের পদত্যাগ করা দরকার। ওখানে বঙ্গভাষীদের হত্যা করা হচ্ছে অথচ নৃপেন চক্রবর্তীর সরকার কোন ব্যবস্থা করতে পারছে না। নৃপেন চক্রবর্তীকে পদত্যাগ করতে হবে এটা আমি এই হাউসে দাবী করছি। ওখানে অপদার্থ সি. পি. এম সরকার কোন ব্যবস্থা করতে পারছে না, তার জন্যও আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

3-10 — 3-30 P.M.]
(including adjournment)

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে আপনার দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু এখনো পর্যন্ত কোন কাজ হয় নি। বিজয়া দশমীর দিন কলকাতার বুকে একটা অদ্ভুৎ ধরণের অগ্নিকাণ্ড হোল জোড়াবাগান অঞ্চলে কেবল্ বার্স্ট হয়ে। বারবার বলেছিলাম বিদ্যুৎ মন্ত্রীকে যে, আপনি একবার আসুন, কিন্তু তিনি যান নি সেখানে। ইউনিয়ন কার্বাইডে যখন দুর্ঘটনা হয় তখন তাঁর মালিকরা গ্রেপ্তার হয়, কিন্তু সি. ই. এস. সির গাফিলতির ফলে কেবল্ বার্স্ট হয়ে ২০ জন মানুষ আহত হয়ে আজকে তাঁরা যেখানে মৃত্যুর সঙ্গে লড়াই করছেন সেখানে মন্ত্রীকে বলা সত্বে তিনি জান নি বা সি. ই. এস. সির কাউকে গ্রেপ্তার করা হয় নি। আপনার মাধ্যমে অনুরোধ করছি, ভবিষ্যতে যাতে এই ধরণের দুর্ঘটনা আর না হয় সেইজন্য অবিলম্বে সি. ই. সে. সির কর্তৃপক্ষকে গ্রেপ্তার করুন। আর এরজন্য যথেষ্ট আইন আছে, নতুন আইন করতে হবে না বা রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিতে হবে না। যে ক্ষমতা আছে তাতেই তাদের গ্রেপ্তার করা যাবে। এতবড় দুর্ঘটনা, কিন্তু বিদ্যুৎমন্ত্রী একবার খবর নেবার চেষ্টা পর্যন্ত করেন নি। ওঁরা কি করে আমাদের দিকে তাকিয়ে বলেন যে, চিত্তরঞ্জন পার্কে নয়জন মারা গেছে? সত্যি ওঁরা কি! আজকে রাজ্যের মানুষ ভেজাল তেল খেয়ে জেরবার হয়ে যাচ্ছে। নির্মলবাবুর [ * ] নেই, বাকিটুকু আছে। আজকে মানুষদের সর্বনাশ করে দেশটাকে শেষ করে দিচ্ছেন। এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে আপনার মাধ্যমে অনুরোধ করছি।

**মিঃ স্পীকার :** নির্মলবাবুর 'নির' বাদ যাবে।

(At this stage the House was adjourned till 3.30 P.M.)

3-30 — 3-40 P.M.]

**(After adjournment)**

## Legislation

### The Calcutta University (Amendment) Bill, 1987.

**Mr. speaker :** The Hon'ble Minister will please introduce the Calcutta University (Amendment) Bill, 1987 and place a statement as required under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**Shri Jyoti Basu :** I beg to introduce the Calcutta University (Amendment) Bill, 1987 and to place a statement as required under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

### The statement as required under Rule 72(1) of the rules of Procedure.

From the very inception provision has been made in the Acts relating to all Universities other than Calcutta University receiving aid from the State Education Department, for the membership of the Secretary, Education Department in Court and the Executive Council. Only in Calcutta University the Director of Public Instruction, West Bengal is a member of the Senate and the Syndicate under the Statutory Provision. The State government now disburses a large amount of grant towards mantenance and development of Calcutta University. Besides many important policy matters which ultimately affect the finances of the State Govt. often come up for discussion in the meetings of the Senate and the Syndicate. This necessitates the representation of the State Govt. in those two bodies for the clarification of the govt. views in those matters. It is therefore desirable that the Secretary, Education Department or his nominee not below the rank of Deputy secretary be a member of the senate and the Syndicate vice the director of Public Instruction, West Bengal.

Almost all the elite bodies of the State have their representation in the senate. It is, therefore, desirable that the Chairman, West Bengal Urdu Academy which has been recently constituted be also a member of the Senate.

---

Note : * Expunged as ordered by the chair

**The proposed amendments were urgent in view of the fact that the University bodies, i.e., the Senate, the Syndicate etc. will commence functioning soon. As the Assembly was not in session steps were taken for immediate legislation by promulgating an Ordinance.**

**(Secretary then read the title of the Bill)**

**Mr. Speaker :** I have received three notices on statutory Resolution from Shri Saugata Roy, Shri sudip Bandyopadhyay and Shri Sultan Ahmed.

Shri Saugata Roy to move your motion.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that this House disapproves the Calcutta University (Amendment) Ordinance, 1987 (West Bengal Ordinance No. II of 1987)

**Mr. Speaker :** Now the Minister to move that the Bill be taken into consideration.

**Shir Jyoti Basu :** I beg to move that the Calcutta University (Amendment) Bill, 1987 be taken into consideration. I have already given statement of reasons. I do not wish to repeat it again.

**শ্রী সৌগত রায় : –** স্যার, আমি এর আগেই সংবিধানের ২১৩ নং ধারা অনুযায়ী এই অর্ডিন্যান্সের স্ট্যাটুটরী রেজোলিউশান জমা দিয়েছি এই বিলকে সম্পূর্ণ বিরোধিতা করে - তারমধ্যে এই দাবী করেছি যে এই বিলকে নাকচ করে দেওয়া হোক। প্রকৃতপক্ষে আমার কাছে আদৌ স্পষ্ট নয় যে মাননীয় মুখ্যমন্ত্রী উচ্চশিক্ষামন্ত্রী হিসাবে এই বিল কেন হাউসের সামনে গিয়ে এসেছেন? এমন কি তাড়াহুড়ো ছিল অর্ডিন্যান্স করে এই বিল নিয়ে আসার ? এই বিলের স্টেটমেণ্ট অফ অবজেকটস্ এ্যাণ্ড রিজন্স'এর মধ্যে বলা হয়েছে যে, রাজ্য সরকারের সচিব বিশ্ববিদ্যালয়ে না থাকলে নাকি রাজ্য সরকারের কাজ - বিশ্ববিদ্যালয়ের মধ্যে যা করণীয় - তা একেবারে হচ্ছে না এবং বিশ্ববিদ্যালয়ের কাজও আটকে যাচ্ছে। এরসঙ্গে আমি একমত নই। এতদিন ধরে রাজ্য সরকারের অফিসার হিসাবে শিক্ষা অধিকর্তা, ডাইরেক্টর অফ পাবলিক ইনস্ট্রাকশন বিশ্ববিদ্যালয়ের সিনেটে ছিলেন। আমার মনে হয় যে, সেই নিয়মে যদি চলতে পারতো তাহলে তাতে কোন ক্ষতি ছিল না। এই প্রসঙ্গে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে যে আইন ১৯৭৯তে প্রণয়ন হয়েছে এবং তারপর কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে অবস্থা, সে সম্পর্কে এই সভা অবহিত আছে। বামফ্রণ্ট সরকারের তৈরী কলকাতা বিশ্ববিদ্যালয় আইন অনুসারে চার বছর আগে কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য নির্বাচিত হয়েছিলেন ডঃ সরোষ ভট্টাচার্য্য। কিন্তু গত চার বছর ধরে শাসক দলের ট্রেড-ইউনিয়নের সভ্যবৃন্দের অত্যন্ত অসভ্য আচরণের জন্য দিনের পর দিন উপাচার্য হিসাবে নির্বাচিত হয়েও তিনি কলকাতা বিশ্ববিদ্যালয়ে যেতে পারেন নি। উপাচার্যকে তাঁর ঘরের মধ্যে মশারী টাঙিয়ে শুয়ে থাকতে হয়েছে। বিশ্ববিদ্যালয়ের মধ্যে তাঁকে চায়ের ভাঁড় ছুঁড়ে মারা হয়েছে তাঁকে দিনের পর দিন অশ্লীল ভাষায় গলাগাল দেওয়া হয়েছে, দিনের পর দিন তাঁকে অপমান করা হয়েছে। দিনের পর দিন আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়ের এই অবস্থা দেখছি। স্যার, আপনি জানেন যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য বর্তমানে বিশ্ববিদ্যালয়ে যাচ্ছেন না যারফলে বিশ্ববিদ্যালয়ে একটা অচলাবস্থা সৃষ্টি হয়েছে। গত কয়েকদিন হ'ল সি. পি. এম.'এর সংগঠন– বিশ্ববিদ্যালয়ের কর্মচারী ফেডারেশন - উপাচার্যের টার্ম শেষ হওয়ার আগে উপাচার্যের ঘরের ভেতরে চায়ের ভাঁড়'এর টুকরো ছুঁড়ে মেরেছেন। দুর্ভাগ্যের কথা, মাননীয় মুখ্যমন্ত্রী সেই ঘটনার বিচার করতে বা কোন ব্যবস্থা নিতে পারেন নি। মুখ্যমন্ত্রী উচ্চশিক্ষা মন্ত্রী হওয়া সত্ত্বেও আজকে আমরা দেখছি উপাচার্য কলকাতা বিশ্ববিদ্যালয়ে যেতে পারছেন না।

(এই সময়ে বুদ্ধদেব ভট্টাচার্যকে বলতে শোনা যায় – 'আপনি এ্যামেণ্ডমেণ্টের উপরে বক্তব্য রাখুন।)

আজকে মুখ্যমন্ত্রীকে এখানে বলতে হবে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের এই অবস্থা কেন? বিশ্ববিদ্যালয়ের কাজকর্মে আপনারা নৈরাজ্যের সৃষ্টি করেছেন। হই অবস্থায় শুধু এ্যামেণ্ডমেণ্টের উপরে বলবো কেন? বিরোধী দলের একজন সদস্য হিসাবে আমার কাজ এ সম্বন্ধে সকলের দৃষ্টি আকর্ষণ কার। আজকে মুখ্যমন্ত্রী উচ্চশিক্ষা মন্ত্রী হিসাবে কার্যভার গ্রহণের পর বর্ধমান বিশ্ববিদ্যালয়ের প্রশ্নপত্র ফাঁস হয়েছে, রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের অডিটে লক্ষ লক্ষ টাকার কারচুপি ধরা পড়েছে । এই সমস্ত ঘটনা নিয়ে এই হাউসে আলোচনা না হলে কোথায় আলোচনা হবে? মুখ্যমন্ত্রী এখানে এর জবাব না দিলে কোথায় জবাব দেবেন? বুদ্ধদেববাবু আপনি আপনার পার্টির একজন তরুণ মন্ত্রী হয়ে এমন কথা কি হিসাবে বললেন তা আমার জানা নেই। কলকাতা বিশ্ববিদ্যালয়ে একটা উদ্দেশ্য ছিল তা'হল, কলকাতা বিশ্ববিদ্যালয়কে একটা পার্টির যন্ত্রে পরিণত করা সেদিক থেক তাঁরা অনেকাংশে সফল ও হয়েছেন। কিন্তু সেই কাজে শেষ মুহূর্তে উপাচার্য বাধা হয়ে দাঁড়িয়েছেন বিশ্ববিদ্যালয়ের নির্বাচন হয়ে যাবার পর। যারফলে উপাচার্যকে নানাভাবে অপমানের শিকার হতে হচ্ছে। বামফ্রণ্টের আসল উদ্দেশ্য পরিস্কার হয়ে যাচ্ছে এই অর্ডিন্যান্স থেকে । সিনেটে সেক্রেটারী, উর্দুএ্যাকাডেমিকে নিতে হবে। সেক্রেটারী, উর্দ্দু এ্যাকাডেমি কে - তিনি একজন প্রাক্তন মন্ত্রী । প্রশ্ন হচ্ছে, কেন চেয়ারম্যানকে নিয়ে হল না? NP 3-40 – 3-50 পার্টির লোককে বিশ্ববিদ্যালয়ে নিতে হবে, এতো নেওয়া হয়েছে তাতেও ওদের হচ্ছে না। ১২জন লোককে নমিনেট করেছেন গর্ভণরের মাধ্যমে তাতেও হচ্ছে না। সেক্রেটারি উর্দু এ্যাকাডমি নিতে হবে, তারজন্য অর্ডিন্যান্স নিয়ে এলো। এইভাবে রাজ্য চলবে কি করে? সুতরাং বিশ্ববিদ্যালয় সম্পর্কে যে এ্যামেণ্ডমেণ্ট দিয়েছি সেই এ্যামেণ্ডমেণ্ট নিয়ে পরে বলার সুযোগ থাকবে না। আমি আগেই বলেছি যে এডুকেশান ডিপার্টমেণ্টে কেন্দ্রে যেমন কম্পট্রোলার এ্যাণ্ড অডিটর জেলারেল যিনি রাষ্ট্রপতি কর্তৃক নিযুক্ত আছেন সেইরূপ সিনেটেও একজন কম্পট্রোলার এ্যাণ্ড অডিটর জেনারেলের প্রতিনিধি রাখতে হবে। কেন রাখতে হবে তার কারণ হচ্ছে বিশ্ববিদ্যালয়ে যখন অডিট হচ্ছে তখন দেখা যাচ্ছে যে হাজার হাজার লক্ষ লক্ষ টাকার কারচুপি

**Shri Kamal Kanti Guha** : (a) Yes.

(b) (i) The delay is occasioned by the failure of the University to communicate its decision regarding the terms and conditions of transfer of research programmes and personnel, as suggested by the state Government.

(ii) No.

(iii) Action is being taken to ensure prompt transfer of Rangbull farm in Darjeeling and Jaipur farm in purulia. Consultation with the University undertakings signed joinly by the University and the State Government in respect of three research sub-projects sanctioned in favour of the University by the Indian Council of Agricultural Research have been forwarded to the Council in time so that release of the first instalment of the grants by it is not held up.

Transfer of research will be effected as soon as agreed modality is arrived at in consultation with the University-

**ডাঃ মোতাহার হোসেন ঃ** ট্রান্সফারের জন্য যে দেরী হচ্ছে, কর্মচারী সমিতি বা বিশ্ববিদ্যালয়ের যে অসুবিধা হচ্ছে সেই অসুবিধার কথা সরকারকে কি জানিয়েছেন এবং সরকার সেই ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

[1.20 - 1.30 a. m.]

**শ্রী কমল কান্তি গুহ ঃ** আমরা ইউনিভারসিটির কাছে বলেছি যে, এখানে যাঁরা চাকুরিতে আছেন, তাঁরা এখানে যেসব সুযোগ সুবিধা পাচ্ছেন, যেমন সিনিয়ারিটি, প্রমোশন ইত্যাদি সমস্ত কিছুর সুযোগ সুবিধা দিতে হবে। আর এইসব ফার্মে যে সব শ্রমিক আছেন তাঁদেরও ইউনিভারসিটিকে স্টাফ হিসাবে নিতে হবে। আজ পর্যন্ত এর কোন উত্তর ওঁরা দেন নি, তবে একটা কথা বলেছেন যে, আমরা পোষ্টগুলি চাই, লোকগুলিকে নেব না।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** উত্তর না দিলে তো কিছুই ইমপ্লিমেন্ট হবে না।

**শ্রী কমল কান্তি গুহ ঃ** উত্তর না দিলে বা ওঁদের উত্তরটা যদি আমাদের সন্তুষ্ট করতে না পারে, তাহলে কাজ হবে না।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** কাজটা নাও হতে পারে? ট্রানস্ফার, বা অন্য কিছুই তাহলে ইমপ্লিমেন্ট হবে না?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** বললাম তো—যে সমস্ত ফার্মের শ্রমিক যারা আছে, সেই সমস্ত ফার্মের শ্রমিকদের ইউনিভারসিটিকে নিতে হবে। এখানে যারা গবেষক আছেন, তাঁরা এখন যে পোষ্টে আছেন, তাঁরা এই সব সুযোগ সুবিধা পাবেন, ইউনিভারসিটিকে তাঁদের সেই সুযোগ সুবিধা দিতে হবে, কিন্তু ইউনিভারসিটি বার বার আমাদের কাছে একই কথা বলছেন পোষ্টগুলো নোব, লোকগুলো নোব না, আমরা এই আবদার মানতে রাজী নই।

**সেচের জন্য হাওয়া-কল স্থাপন**

* ৬৫। (অনুমোদিত প্রশ্ন নং * ৩৩৮।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সম্প্রতি রাজ্যের কোনও জেলায় সেচের জন্য হাওয়া-কল (উইন্ড মিল) স্থাপন করা হয়েছে কি;

(খ) হলে (১) হাওয়া-কল ও অগভীর নলকূপ স্থাপন এবং তা চালু রাখার পৌনঃপৌনিক ব্যয় তুলনামূলকভাবে কোনটির ক্ষেত্রে কত কম বা বেশী, এবং (২) সেচের প্রয়োজনে ব্যাপক ভিত্তিতে হাওয়া-কল স্থাপনের বিষয়টি সরকার বিবেচনা করছেন কিনা?

**শ্রী কানাই ভৌমিক ঃ**

(ক) হ্যাঁ। মেদিনীপুর জেলার নন্দীগ্রাম ও কাঁথি সরকারী কৃষি উৎপাদন ক্ষেত্রে একটি করে মোট দুটি হাওয়া-কল স্থাপন করা হয়েছে।

(খ) (১) যে দুটো হাওয়া-কল স্থাপন করা হয়েছে তা পরীক্ষামূলক। পরীক্ষা শেষ হলে হাওয়া-কল এবং বিদ্যুৎ অথবা খনিজ তেল চালিত অগভীর নলকূপ কোন্‌টির স্থাপন ও চালু রাখার পৌনঃপুনিক ব্যয় কম বা বেশী তা তুলনা করা সম্ভব হবে।

(২) সেচের প্রয়োজনে ব্যাপক ভিত্তিতে হাওয়া-কল স্থাপনের বিষয়টি সরকার বিবেচনা করছেন তবে তা সম্পূর্ণ নির্ভর করছে পরীক্ষামূলকভাবে যে দুটো হাওয়া-কল স্থাপন হয়েছে। তার ফলাফলের উপর।

**শ্রী সুভাষ বোসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই দুটো হাওয়া-কল করতে কত টাকা ব্যয় হয়েছে?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমাদের খরচ পড়েছে ৫৯,৮৫০ টাকা।

**শ্রী সুভাষ বসু ঃ** এ দুটি করতে কি রাজ্য সরকার অর্থ ব্যয় করছেন, না কেন্দ্রীয় সরকার কিছু দিয়েছেন?

**শ্রী কানাই ভৌমিক ঃ** এই হাওয়া-কল দুটি ১৯৮৬ সালের জুন মাসে স্থাপন করা হয় এবং সেটা কেন্দ্রীয় সরকারের তত্ত্বাবধানেই করা হয়।

**শ্রী সুভাষ বসু ঃ** পূর্বে এই ধরণের হাওয়া-কল অন্য কোন জেলায় তৈরী হয়েছে কি?

**শ্রী কানাই ভৌমিক ঃ** এখন এ দুটো তো পরীক্ষামূলকভাবে হচ্ছে, পরীক্ষায় যদি ফেল্ল করে তাহলেই শেষ।

* ৬৬। স্থগিত

### রাজনগরের সরকারী সীড্স ফার্মের উন্নয়ন

* ৬৭। (অনুমোদিত প্রশ্ন নং * ১৭৪।) **শ্রী ধীবেন্দ্র নাথ সেন ঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার বীরভূম জেলার রাজনগর থানায় অবস্থিত সরকারী "সীড্স ফার্মটির উন্নতির জন্য একটি পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, তাহা কার্যকরী করার জন্য কোনরূপ সময়সীমা বেঁধে দেওয়া হয়েছে কি?

**শ্রী কমল কান্তি গুহ**

(ক) বীরভূম জেলার রাজনগর সরকারী সীসল ফার্মের জন্য নূতন পরিকল্পনা বিবেচনা করা হচ্ছে।

(খ) কোনরূপ সময় সীমা বাঁধা সম্ভব নয়।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই পরিকল্পনার রূপরেখা কি রকম?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** এখন বলা সম্ভব হচ্ছে না, এই হাউসে এখন নানারকম ভাবে নানা প্রশ্ন আসবে। কাজেই এখন বলা সম্ভব হচ্ছে না।

**শ্রী ধীরেন্দ্র নাথ সেন ঃ** ঐ ফার্মে অন্য কোন কিছুর চাষ করা যেতে পারে কিনা যাতে সেটা স্বয়ংসম্পূর্ণ হতে পারে?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** আমরা সেখানে সীসল্ চাষটাকেই আরো সুবিধাজনক জায়গায় নিয়েযেতে চাই এবং তারজন্য নানা পরিকল্পনা করছি। সেখানে বিকল্প চাষের কথা চিন্তা করিনি।

**শ্রী শশাঙ্ক শেখর মন্ডল ঃ** আমার জিজ্ঞাস্য ফার্মটা নতুনভাবে করতে আনুমানিক কত টাকা প্রয়োজন হবে?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** আমি আগাম পরিকল্পনার কথা বলতে পারছি না এবং সেটা মাননীয় অধ্যক্ষ মহাশয় অনুমোদন করেছেন। কাজেই টাকার অঙ্কের কথা যদি বলি তাহলে সেটা এসে যায়।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় ঃ** ঐ সীসল্ ফার্মে যে সমস্ত পুরাণো মেশিনগুলি আছে সেগুলোকে বাতিল করে নতুনভাবে সেটিকে সাজিয়ে সেখানে যাতে প্রডাকশন শুরু হতে পারে তারজন্য কোন ইলেকট্রিক মেশিন কেনার পরিকল্পনা নিয়েছেন কি?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** নানাভাবেই চিন্তা করছি যাতে ওখানে যে ক্ষতি চলছে সেটা পুষিয়ে নেওয়া যায়। তবে এখনই সব কথা আপনাকে বলতে পারছি না।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** ঐ সীসল্ ফার্ম-এর ব্যাপারে ডিষ্ট্রিক্ট প্ল্যানিং কমিটির সঙ্গে আলোচনা করেছেন কি না?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** আগাম আলোচনার কোন প্রশ্ন নেই। দপ্তর থেকে যখন চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হবে তখন ডিষ্ট্রিক্ট প্ল্যানিং কমিটি জানতে পারবে।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** প্ল্যানিং ফ্রম দি বাটম্ বলা হয়; আগে ডিষ্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে আলোচনা হবে এবং তারপর সেটা গভর্ণমেন্টের কাছে যাবে। কিন্তু আপনি যা বলছেন, এটা কি তাহলে ঐ নীতির পরিপন্থী হচ্ছে না?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** এটাকে মৌলিকভাবে চিন্তা করছি। কাজেই এই মৌলিক প্রশ্নটা নিয়ে সেখানে অনুমোদনের জন্য দেওয়া যায় না। এটা নিয়ে সরকার মৌলিকভাবে চিন্তা করে সিদ্ধান্ত আসার পরই ব্লক বা ডিষ্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে যাওয়ার প্রশ্ন আসবে।

### Selling/Leasing out the Corporation's land

*68. (Admitted question No. *40) **Shri Apurbalal Majumdar and Shri Saugata Roy**: will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) whether the State Government has any information about the proposal(s) of Calcutta Municipal Corporation authorities to sell/lease out some plots of Corporation's land to commercial firms or private businessmen;

(b) if so—

(i) the details of the plots of land proposed to be sold/leased out by the Corporation;

(ii) the present market value of the above plots; and

(iii) the guidelines, if any, issued recently by the State Government to be followed by the Calcutta Municipal Corporation authorities in such matters?

**Shri Buddhadeb Bhatacharjee** :

(a) No. (b) (i), (ii) & (iii) Does not arise.

**Shri Apurbalal Majumdar** : Will the Hon'ble Minister be pleased to state whether it is a fact that the Alipore Market, Lansdown Market, New Market, Rawdon Square and Satya Narayan Park have already heen leased out to different parties and private members?

**Shri Buddhadeb Bhattacharjee** : No. these parks and Markets have not been leased out.

**Shri Apurbalal Majumdar** : Is it a fact that the construction has already been started in some places by the private members. Will you give us a copy of the details of the agreement?

**Mr. Speaker** : How does he give it. This land belongs to a corporation. That is a separate body. Get it being replied them.

**Shri Gyan Singh Sohanpal** : Will the Hon'ble Minister be pleased to state whether the Government approved the lease to be entered into between the Corporation and some commercial firms in respect of certain plots within the corporation area?

Mr. Speaker : It is a vague question. It is not allowed.

(Noise)

### বন্যার দরুন জেলাওয়ারী খরচের পরিমাণ

* ৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩০।) **শ্রী শিশ্ মহম্মদ ঃ** ত্রান ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ পর্যন্ত সমগ্র পশ্চিমবঙ্গের বন্যার জন্য জেলাওয়ারী টাকার খরচের হিসাব কত; এবং

(খ) খয়রাতি সাহায্য আর কত দিন দেওয়া হবে এবং তার জন্য কত টাকা খরচ হতে পারে (আনুমানিক হিসাব)?

**শ্রীমতী ছায়া বেরা ঃ**

(ক) জেলাওয়ারী খরচের জন্য বরাদ্দকৃত অর্থ নিম্নরূপ ঃ

| জেলা | টাকা |
|---|---|
| (১) জলপাইগুড়ি | ৩৭,৫৮,৮০০ |
| (২) কুচবিহার | ৮৮,৮২,৯০০ |
| (৩) মুর্শিদাবাদ | ১,৩৬,৬৪,১২৫ |
| (৪) মেদিনীপুর | ৩৪,৫৮,৪২৫ |
| (৫) পঃ দিনাজপুর | ২,৯২,৩৬,৩০০ |
| (৬) মালদা | ২,৭৭,৮৯,৯৪০ |
| (৭) দঃ ২৪-পরগণা | ৩,৭২,৫০০ |
| (৮) উঃ ২৪-পরগণা | ১৫,৮৮,৩০০ |
| (৯) হাওড়া | ৩৪,২০,৮৫৪ |
| (১০) নদীয়া | ১,২৬,৯৮,৯২৫ |
| (১১) বীরভূম | ৬,৪৩,৪০০ |
| (১২) বর্ধমান | ২৯,২৭,৩৫০ |
| (১৩) দার্জিলিং | ৫,৭৫,৫০০ |
| (১৪) হুগলী | ১,৬৫,৩৩,৩০০ |
| (১৫) পুরুলিয়া | ৭৫,৪০০ |
| (১৬) বাঁকুড়া | ৪,২২,১০০ |
| (১৭) কলিকাতা | ৮,৫০,০০০ |
| | ১২,৬৮,৯৭,৯১৯ |

এছাড়া বাড়ী নির্মাণ বাবদ আটকোটি টাকার অনুদান অতি সত্বর জেলাগুলিতে বণ্টন করা হবে।

[1.30 - 1.40 a. m.]

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় স্পীকারের অনুমতি নিয়ে হাউসের সদস্যদের আমি এই কথা বলতে চাই এখানে (ক) প্রশ্নের উত্তরে দেখবেন যে সম্প্রতি ১২টি জেলায় যে বন্যা হয়েছে সেই ১২টি জেলা বাদ দিয়ে আরো জেলায় যে বরাদ্দকৃত অর্থ সেই অর্থ নিয়ম অনুযায়ী মে মাসে ত্রাণের জন্য প্রতিটি জেলায় বরাদ্দ করা হয়ে থাকে। সেই টাকা এর মধ্যে ধরা আছে। আর যখন এই উত্তর চেয়ে পাঠানো হয়েছিল তখন এই ৭ কোটি ৯৭ লক্ষ টাকা গৃহ নির্মানের জন্য বরাদ্দ করা হয়েছে সেটা প্রতিটি জেলায় অর্ডার দেওয়ার সুযোগ হয় নি। এখন সেই অর্ডার প্রতিটি জেলায় চলে গিয়েছে যে মোট ৭ কোটি ৯৭ লক্ষ টাকা গৃহ নির্মান বাবদ দেওয়া হয়েছে।

(খ) প্রয়োজন অনুযায়ী খয়রাতি সাহায্য দেওয়া হয়। এ ব্যাপারে আগাম কিছু বলা যায় না।

**শ্রী শিশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়া এই যে জেলাওয়ারী উত্তর দিলেন যে বন্যা ত্রাণে খরচ করা হয়েছে ১২ কোটি কয়েক লক্ষ টাকা। আমি জানতে চাই এই ১২ কোটি টাকার মধ্যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আপনি কত টাকা পেয়েছেন?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি খরচের উর্দ্ধসীমা বেঁধে সেটা আমরা কেন্দ্রের কাছে চেয়ে পাঠাই। আমরা আমাদের প্রথম ধাপে বন্যার জন্য—আপনারা সকলেই জানেন— ২১২ কোটি টাকা উর্দ্ধসীমার অনুমোদন চেয়েপাঠাই। দ্বিতীয় ধাপে আমাদের এখানে যে বন্যা হয় তার জন্য আমরা ৬৮ কোটি ৪০ লক্ষ টাকা খরচের উর্দ্ধসীমা বেঁধে কেন্দ্রেরকাছ থেকে বাড়তি চেয়ে পাঠাই। কিন্তু এই ব্যাপারে কোন উত্তর আজ পর্যন্ত আসে নি। এখানে স্টাডি টিম এসে যা পেশ করেছিল সেই অনুযায়ী ২১২ কোটি টাকার মধ্যে তাঁরা উর্দ্ধসীমা বেঁধে দেয় ৬৭ কোটি কয়েক লক্ষ টাকা। এর মধ্যে আমরা আজ পর্যন্ত

যা টাকা পেয়েছি তা হ'ল ১০ কোটি টাকা। এই যে উর্দ্ধসীমা বেঁধে দওয়া হয়েছে তার মধ্যে কেন্দ্রীয় সরকারের দেয় হচ্ছে ৩৩ কোটি টাকা। এই ৩৩ কোটি টাকার মধ্যে ১০ কোটি টাকা আমাদের দিয়েছেন।

**শ্রী শিশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়া বললেন যে ১০ কোটি কেন্দ্রীয় সরকার দিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয়া জানাবেন কি কত টাকার মধ্যে কেন্দ্রীয় সরকার এই ১০ কোটি টাকা দিয়েছেন?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** কেন্দ্রীয় সরকারের অষ্টম অর্থ কমিশনের যে মার্জিনাল মানি কনসেপ্ট তাতে ওঁরা ৬৭ কোটি ৭৩ লক্ষ টাকার উর্দ্ধসীমা বেঁধে দিয়েছেন। মার্জিনাল মানি কনসেপ্ট অনুযায়ী ১১ কোটি ৮৭ লক্ষ্য টাকা আমাদের এবং বাকী ১১ কোটি ৮৭ লক্ষ্য টাকা কেন্দ্রে দেওয়ার কথা, ঐ পরিমান টাকা কেন্দ্রীয় সরকার দিতে বাধ্য। ২৩ কোটি ৭৫ লক্ষ টাকা হিসাবে টাকার অঙ্ক দাঁড়ায় ৪৪ কোটি টাকার মত। এই ৪৪ কোটি টাকার মার্জিন্যাল মানি কনসেপ্ট হিসাবে কেন্দ্রীয় সরকারের ৭৫ সতাংশ দেওয়ার কথা এবং রাজ্য সরকারের ২৫ শতাংশ দেওয়ার কথা। এই টাকা রাজ্য সরকার শুধু দেওয়া নয়, এর থেকে অনেক বেশী টাকা বন্যা-দুর্গত মানুষদের জন্য খরচ করেছেন। হিসাব মত ৪৪ কোটি ৩৩ লক্ষ টাকার মধ্যে কেন্দ্রীয় সরকার আমাদের কাছে এখন পর্যন্ত যে টাকা দিয়েছেন তার পরিমান হচ্ছে ১০ কোটি টাকা।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয়া মন্ত্রী মহাশয়া অনুগ্রহ করে বলবেন কি - ঐ যে বন্যা পশ্চিমবঙ্গে হয়েছিল, তারমধ্যে কোন্ কোন্ জেলাতে দু'দফা করে বন্যা হয়েছিল?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** দু'দফা করে বন্যা হয়েছিল পশ্চিম-দিনাজপুর, মালদহ, নদীয়া এবং মুর্শীদাবাদ জেলাতে।

**শ্রী অসিত কুমার মাল ঃ** রাজ্য সরকারে পক্ষ থেকে কোটি কোটি টাকা খরচ হয়েছে বলে আপনি যে হিসাব একটু আগে এখানে দিলেন, এটা কি কাগজে কলমে খরচ হয়েছে, না কি জনগণ পেয়েছেন?

**মিঃ স্পীকার ঃ** না, না, এ প্রশ্ন হয় না।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়া কি বলবেন কোন্ কোন্ জেলায় তিন-চার বার করে বন্যা হয়েছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** এটা আমার এখুনি জানা নেই।

**ডাঃ মানস ভূঞাঁ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়া অনুগ্রহ করে বলবেন কি যে, সরকারের পক্ষ থেকে ব্লক স্তরে ক্ষয়-ক্ষতির পরে রিলিফ, রিহ্যাবিলিটেশন ওয়ার্কসে সর্বদলীয় কমিটি কেন গঠন করা হয়নি; এবং তাতে, ব্লক স্তরে এম. এল. এ. দের কেন ইনভলভ করা হয়নি?

**মিঃ স্পীকার ঃ** না, না, এ প্রশ্ন হয় না।

### মহম্মদ আলি পার্কের উন্নয়ন

* ৭০। (অনুমোদিত প্রশ্ন নং *২০৩।) **শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** স্থানীয়শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মধ্য কলিকাতার মহম্মদ আলি পার্ক উন্নয়নের জন্য কলিকাতা পৌরসভা কোন ব্যবসায়ী সংস্থার সহিত চুক্তিবদ্ধ হইয়াছেন;

(খ) সত্য হইলে, উক্ত সংস্থার নাম কি এবং উহার ঠিকানা ও কর্মকর্তাগণের নাম কি; এবং

(গ) চুক্তির শর্ত কি কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মহম্মদ আলি পার্কের উন্নয়নের ব্যাপারে কোন নাগরিক সমিতির সঙ্গে চুক্তিবদ্ধ হওয়ার কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা আছে কী?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** হ্যাঁ, নাগরিক সমিতির সঙ্গে চুক্তি হয়েছে একটা শিশু উদ্যান নির্মানের জন্য। এরসঙ্গে পার্কের উন্নয়নের কোন সম্পর্ক নেই।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** শিশু উদ্যানের নামে ওখানে ১৯ ফুট পিলার এবং মাল্টি স্টৈরিড বিল্ডিং যা নির্মাণ হয়েছে তা আপনার জানা আছে কী?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পিলার তোলা হয়েছে শিশুদের জন্য। এটা আপনার পছন্দ না হলেও শিশুদের পছন্দ হবে।

[1.40 - 1.50 p. m.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে এখানে মহম্মদ আলি পার্কে শিশু উদ্যান করার ক্ষেত্রে এটাকে একসটেনশান করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আগে মূল পরিকল্পনা কার্যকরী হোক তারপরে তো একস্টেনশান করার কথা।

**সেচ সেবিত কৃষি জমির পরিমাণ**

* ৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩০এ সেপ্টেম্বর, ১৯৮৭ সাল পর্যন্ত রাজ্যের কত ভাগ কৃষি জমিকে সেচের আওতায় আনা সম্ভব হয়েছে; এবং

(খ) সমস্ত কৃষি জমিকে সেচের আওতায় আনার জন্য রাজ্যসরকার কি কি উদ্যোগ নিয়েছে?

**শ্রী কানাই ভৌমিক ঃ**

(ক) পশ্চিমবঙ্গে ৬১ লক্ষ নিট হেক্টর কৃষিজমির জমির ১৯৮৬-৮৭ সালে অর্থাৎ ৩১ শে মার্চ, ১৯৮৭ পর্যন্ত মোট ১৬.৮৩ লক্ষ হেক্টর কৃষিজমি ক্ষুদ্রসেচের আওতায় আনা হয়েছে, যা কৃষিজমির শতকরা ২১.৬ ভাগ এবং সম্ভাব্য ক্ষুদ্রসেচ ক্ষমতার ৪৩.৩%

১৯৮৭ - ৮৮ সালে আরও ৬৪.১৮ হাজার হেক্টর জমি ক্ষুদ্রসেচের আওতায় আনা যাবে বলে আশা করা হচ্ছে।

(খ) আরও কৃষিজমিকে ক্ষুদ্রসেচ প্রকল্পের মাধ্যমে সেচের আওতায় আনার জন্য সরকার নিম্নলিখিত ব্যবস্থাগুলি গ্রহণ করেছেন ঃ-

(১) সপ্তম যোজনাকালে বিশ্বব্যাঙ্ক সাহায্যপুষ্ট পশ্চিমবঙ্গকে ক্ষুদ্রসেচ প্রকল্পের মাধ্যমে উচ্চসেচক্ষমতা সম্পন্ন ১২০০ টি, মাঝারি সেচক্ষমতা সম্পন্ন এবং স্বল্পসেচক্ষমতা সম্পন্ন ১৮০০ টি নলকূপ স্থাপন; ৫৪০০ টি অগভীর নলকূপ এবং ১০,০০০ টি সেচকূপ স্থাপন ও ২০০ টি বর্তমান নদী জলো ওলন প্রকল্পের (আর. এল. আই.) আধুনিকী করণ ঃ

(২) ক্ষুদ্র প্রান্তিক এবং তপশীলভুক্ত উপজাতিদের জন্য ক্ষুদ্রসেচপ্রকল্প স্থাপনের উদ্দেশ্যে প্রতি ব্লকে ৩.৫ লক্ষ টাকা অনুদান হিসাবে খরচ করার পরিকল্পনা গ্রহণ, যার ব্যয়ভার রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সাথে সমহারে বহন করে। এই পরিকল্পনায় পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ নিগমের মাধ্যমে গভীর নলকূপ (DTW) নদীগুলো ওলনের (RLI) সামুদায়িক সেচপ্রকল্প স্থাপন সম্ভব হবে।

(৩) সাধারণ পরিকল্পনা খাতে ২০০ টি গভীর নলকূপ স্থাপন ও অসম্পূর্ণ নদী জলো ওলন প্রকল্পগুলি জলবাহী নল স্থাপনের মাধ্যমে অধিকতর এলাকায় সেচের সুযোগ সৃষ্টি, এবং

(৪) ভূ পৃষ্ঠিস্থ জলসম্পদ ব্যবহারের জন্য অধিকতর সংখ্যায় 'সারফেস্ মাইনর ইরিগেশন্' প্রকল্প স্থাপন।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি যে বললেন ৬১ লক্ষ কৃষি জমির মধ্যে প্রায় ১৬ লক্ষ হেক্টর জমিতে সেচ ব্যবস্থা করা হয়েছে। আমার প্রশ্ন বাকী যে জমিগুলি আছে সেগুলি সেচের আওতায় আনা কতদিনের মধ্যে সম্ভব হবে সেই ব্যাপারে আপনি নির্দিষ্ট কোন পরিকল্পনা নিয়েছেন?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমরা কিছু পরিকল্পনা হাতে নিয়েছি সেটা আপনাদের কাছে পড়িয়ে শোনালাম যে সপ্তম পরিকল্পনা কতদূর পর্য্যন্ত যাবে। আমরা আশা করছি সেটা অলরেডি ৪৩.৩ ভাগ হয়ে গেছে, নিশ্চয় এটা অনেক বেশী বেড়ে যাবে।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** আপনি বললেন যে প্রতিটি ব্লকে ৩ লক্ষ টাকা করে রাজ্য এবং কেন্দ্র যৌথভাবে অনুদান দেবেন। এই অনুদানটি কি আগামী বৎসর থেকে দেওয়া হবে?

**শ্রী কানাই ভৌমিক ঃ** এটা দেওয়া হচ্ছে প্রতি বছর প্রতিটি ব্লকে সাড়ে ৩ লক্ষ টাকা করে দেওয়া হচ্ছে। এখনো চলছে আগামী বছরও চলবে।

**ডাঃ মানস ভূঞাঁ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সেচ পরিকল্পনায় বিশ্বব্যাঙ্কের সহযোগিতার - গভীর নলকূপেরপ্রসঙ্গে - কথা উল্লেখ করলেন। সপ্তম যোজনাকালে আপনার যে টার্গেট ছিল আপনি কি সেটায় সক্ষম হয়েছেন, না হলে আপনি কেন টার্গেট রিচ করতে পারেননি।

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমাকে নোটিশ দেবেন, আমি সম্পূর্ণ জানিয়ে দেব। তবে আমাদের পরিকল্পনা আছে, দুই বছরের কাজ এক বছরে করব।

**ডাঃ মানস ভূঞাঁ ঃ** আপনি গভীর নলকূপ করতে পারেননি, এই কথা বলেছেন, তার জন্য মন্ত্রীসভায় মাননীয় অর্থমন্ত্রী আপনাকে ভৎর্সনা করেছেন,- এই ক্ষেত্রে আপনি এক রকম বলছেন, সংবাদপত্র এক রকম বলেছেন - তাই আমি জানতে চাইছি এটা কি আপনার ত্রুটি না সামগ্রিকভাবে সরকারের ত্রুটি?

**শ্রী কানাই ভৌমিক ঃ** মাননীয় সদস্য আজকে যে প্রশ্নের অবতারণা করলেন তার জন্য আমি বলেছি নোটিশ চাই। এই যে ভৎর্সনা করার কথা বললেন এটা অত্যন্ত অসত্য এবং ভৎর্সনা করার কোন প্রশ্নই আসেনা। এই ব্যাপারে সমস্ত কিছুই গত বারে আমাদের বাজেট ভাষণে বলেছি যে কেন দেরী হচ্ছে, কি আমরা করতে চাই, তবে এই ধরণের কোন কারণ ঘটেনি।

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানিয়েছেন কি কি প্রকল্প আগামীদিনে নিয়েছেন, আমি তার থেকে ছোট একটা প্রশ্ন করছি যে, আপনি নিশ্চয় জানেন পশ্চিমবাংলায় ক্ষুদ্র সেচ ব্যবস্থা অনেকগুলি নষ্ট হয়ে গিয়েছে। যেগুলি নষ্ট হয়ে গিয়েছে তা হয়ত শতকরা ২৫ থেকে ৩০ ভাগ। এই ব্যাপারে আশাকরি আপনি আমাকে একটু কারেক্ট করে দেবেন। যেগুলি খারাপ হয়ে গিয়েছে সেগুলিকে এর মাধ্যে ঠিক করে যান্ত্রাংশ লাগিয়ে উপযোগী করা সম্ভব হয়েছে কি হয়নি?

**শ্রী কানাই ভৌমিক ঃ** যদিও এই প্রশ্নের উত্তর আসেনা, তবে জানাচ্ছি যে ক্ষুদ্র সেচ বিভাগের - ৮ । ১০ ভাগ ক্ষুদ্র সেচ প্রকল্প অকেজো থাকে। এর কতকগুলি কারণ হচ্ছে বিদ্যুতের তার চুরি হয়, মেশিন পার্টস চুরি হয়, আরো কারণ হচ্ছে যে অনেকগুলি প্রকল্প বসানো হয়েছে কিন্তু সেই গুলি শেষ হয়ে গিয়েছে সেই গুলি রিড্রিলিং-র দরকার হয়, যন্ত্রাংশ স্থাপন হয়, তার জন্য অনেকগুলি অসুবিধাও আছে। এই সমস্ত কারণে আমরা দেখেছি ৮ । ১০ ভাগ অকেজো থাকে ক্ষুদ্র সেচ বিভাগের যান্ত্রিক সেচ ব্যবস্থায় সেখানে শতকরা ৯০ । ৯২ ভাগ জলে থাকে। এটা যে মাননীয় সদস্যদের কাছে প্রশংসার যোগ্য, এই কথা আমি দাবি করতে পারি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** স্যার, যে সমস্ত জায়গাতে গভীর নলকূপ বা অগভীর নলকূপ নেই, অথচ সেচ ব্যবস্থায় ছোট ছোট খাল আছে, সেইগুলি আপনার এই পরিকল্পনার মধ্যে আছে কি?

**শ্রী কানাই ভৌমিক ঃ** মাননীয় সদস্যরা জানেন আমার আওতার মধ্যে ২ হাজার হেক্টর পর্যন্ত আছে। তবে এই ব্যাপারে আপনি সেই করম কোন পরিকল্পনা থাকলে দিতে পারেন, বিবেচিত হবে।

**শ্রী হেমন্ত কুমার রায় ঃ** এইসব প্রকল্পের মেনটেন্সের দায়িত্ব আপনার বিভাগের এবং রেভিন্যু কালেকসান করেন বি. ডি. ও। এই ভাগ থাকার ফলে চাষীরা যে অসুবিধায় পড়ছে তা চিন্তা করে একে একটি বিভাগের মধ্যে আনার কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমার বিভাগে দু ধরনের ব্যবস্থা থাকার ফলে যে অসুবিধা হচ্ছে সেটা দূর করে একই ধরনের ব্যবস্থার মধ্যে আনা যায় কিনা সে সম্বন্ধে চিন্তা করে একটা সিদ্ধান্তে শীঘ্র আসার চেষ্টা করা হচ্ছে।

### Construction of a commercial complex

***72.** (Admitted question No. *286) **Dr. Sudipta Roy and Dr. Tarun Adhikary** : Will the Minister-in-charge of the Local Governement and Urban Development Department be pleased to state—

(a) whether the State Government has any information about a proposal of the Calcutta Municipal Corporation to construct a commercial complex at the Triangular Park in Calcutta;

(b) if so—

(i) the particulars thereof; and

(ii) The decision of the State Government in this regard, if any?

**Shri Buddhadeb Bhattacharjee** : (a) No.

(b) Does not arise.

**Shri Gyan Singh Sohanpal** : Sir, you are aware that there are serious allegations both by the public and in the Press that the Calcutta Corporation has entered into deals with some private businessmen with the approval of the Government for the construction of commercial complex in parks within Calcutta. My question is whether the Government have approved any proposal for the construction of commercial complex in Triangular Park or in any other park in Calcutta?

**Shri Buddhadeb Bhattacharjee** : So far as the Triangular Park is concerned, there is no proposal for a commercial complex in that park.

**শ্রী জ্ঞান সিং সোহান পাল** : অর্দ্ধেকটা বললেন কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** : ট্রাংগুলার পার্কে কমর্সিয়াল কমপ্লেক্স করার কোন প্রস্তাব নেই, অন্য পার্কের সম্বন্ধে জানতে গেলে আলাদা প্রশ্ন করুন।

**শ্রী দিপক সেনগুপ্ত** : কোলকাতায় একটি মাত্র ট্রাংগুলার পার্ক আছে না অনেকগুলি আছে?

(কোন উত্তর নাই)

**উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণের নূতন বাস**

* ৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪০২।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** : পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণের কতগলি নূতন বাস চালু হয়েছে;

(খ) কতগুলি নূতন বাস আরও চালু হতে পারে; এবং

(গ) নূতন রুটে বাস চলাচলের ক্ষেত্রে বিধায়কদের প্রস্তাব বিবেচিত হয় কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী** : (ক) ৫১ টি নতুন বাস বর্তমান আর্থিক বছরে রাস্তায় নামান হয়েছে।

(খ) আরও ৭৬ টি নতুন বাস বর্তমান আর্থিক বছরে রাস্তায় চালু হবে বলে আশা করা যায়।

(গ) হ্যাঁ। আর্থিক দিক দিয়ে লাভজনক হলে বিধায়কদের প্রস্তাব সংশ্লিষ্ট বোর্ড বিবেচনা করে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : মন্ত্রী মহাশয় নতুন ৭৬ টি বাস উত্তরবঙ্গে চালু হবে বললেন, এগুলি কোন কোন জেলায় হবে তার ব্রেক আপটা দিতে পারবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী** : কুচবিহারে ১৩ টি, জলপাইগুড়িতে ৫ টি, দার্জিলিংএ ৭ টি, পশ্চিম দিনাজপুরে ৩ টি, মালদহে ৩ টি, বীরভূমে ১০ টি, আপনার জেলা মুর্শিদাবাদে ১০ টি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : এর আগে যিনি মন্ত্রী ছিলেন তখন দেখেছিলাম কুচবিহারে, মালদহে দোতলা বাস চলছে। এখন মুর্শিদাবাদ এবং অন্যান্য জেলায় উত্তরবঙ্গের মত দোতলা বাস চলবে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী** : এখন পরিকল্পনা মূলক ভাবে একতলা বাস চালু করছি, সেটা ভালভাবে চলুক।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র** : আপনি ৭৬ টি নতুন বাস চালু হবে বলছেন, কিন্তু কতগুলি নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশান বাস তুলে নিয়েছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী** : সে জন্য নোটিশ দিতে হবে।

* ৭৪। স্থগিত

**দৈ-খাওয়া সেচ প্রকল্প**

* ৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪১১।) **শ্রী তারকবন্ধু রায়** : কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলায় দৈ-খাওয়া সেচ প্রকল্পটি সরকারী অনুমোদনের অপেক্ষায় আছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, সরকারী অনুমোদন প্রাপ্তিতে বিলম্বিত হওয়ার কারণ কি; এবং

(গ) কত দিনে উক্ত সরকারী অনুমোদন পাওয়া যাবে বলে আশা করা যায়?

**শ্রী কানাই ভৌমিক** : (ক) প্রস্তাবিত মাঝারি সেচ প্রকল্পটি ক্ষুদ্রসেচ বিভাগের আওতায় পড়েনা কাজেই এই বিভাগ কর্তৃক প্রকল্পটির অনুমোদনের প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

(No Supplementary)

[1.50 - 2.00 p. m.]

**Government printing jobs by private presses**

*76. (Admitted question No. *327) **Shri Ambica Banerjee** : Will the Minister-in-charge of the Information and Cultural Affairs Department be pleased to state—

(a) if it is a fact that during the past two years the Information and Cultural Affairs Department had to get some of its printing jobs done by private printing presses;

(b) if so—

(i) the expenditure incurred by the State Government on such works; and

(ii) why these jobs could not be done in the West Bengal Government Presses during that period?

**Shri Buddhadeb Bhattacharjee** : (a) Yes, (b) (i) 1985-86 Rs. 76,52,400/- (ii) Because of emergent nature of such works when Government Presses were otherwise busy.

**Shri Gyan Singh Sohanpal** : Will the Hon'ble Minister be pleased to state whether any over time has been paid to the Government Press employees during the same period?

**Mr. Speaker** : You will have to give notice for that.

* ৭৭। স্থগিত

**উলুবেড়িয়া রবীন্দ্রভবন**

* ৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮০।) **শ্রী অমর ব্যানার্জী** ঃ তথ্য সংস্কৃতি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উলুবেড়িয়া রবীন্দ্রভবন-এর অসমাপ্ত কাজ সমাপ্ত করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ এ পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** ঃ (ক) উলুবেড়িয়া রবীন্দ্র ভবন সমাপ্ত করিবার দায়িত্ব মূলতঃ রবীন্দ্র ভবন পরিচালন সমিতির। তবে পরিচালন সমিতিকে আর্থিক সাহায্য দেওয়া হয়ে থাকে। পূর্বেও দেওয়া হয়েছে। সরকারের পক্ষ থেকে এই পর্যন্ত ৫ লক্ষ ৯৯ হাজার টাকা দেওয়া হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**ডাঃ মানস ভূঁঞা** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বর্তমান আর্থিক বছরে রবীন্দ্র ভবন পরিচালন সমিতিকে টাকা দেওয়ার কোন পরিকল্পনা আছে কিনা এবং ঐ পরিচালনা সমিতিতে কারা কারা সদস্য আছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** ঃ কারা কারা সদস্য আছে জানার জন্য নোটিশ দিতে হবে। এবছরে রবীন্দ্র ভবনের টাকা কাকে কাকে দেওয়া হবে সিদ্ধান্ত হয়নি।

**Mr. Speaker** : The question hour is over.

**Starred Questions**

**(to which answers were laid on the table)**

**Loss of the Basumati Corporation Ltd.**

*80. (Admitted question No. *440.) **Shri SATYA RANJAN BAPULI, Shri SAUGATA ROY and Shri RAJESH KHAITAN**: Will theh Minister-in-charge of the Information and Cultural Affairs Department be pleased to state--

(a) is it a fact that Basumati Corporation Ltd. has been sustaining continuous loss during the past five years;

(b) if so, the causes thereof;

(c) the steps taken/proposed to be taken to make the management of Basumati Corporation economically viable; and

(d) the total accumulated losses of this Corporation as on 30-6-87 ?

Minister-in-charge of Information & Calcutta Affairs Department:

(a) Yes.

(b) The main cause of the less is nonviability of the newspaper published by the Corporation, viz. Dainik Basumati. The newspaper has become non-viable mainly due to increase in the operational cost which includes exhorbitant increase in the price of the news print and other raw materials on the one hand, and on the other fall in the revenue caused by fall in circulation.

(c) The State Government appointed a Committee to probe into the causes of the poor perfomance of the Corporation. The Committee has submitted its report which is now being examined by the Government.

(d) Accumulated loss of the Corporation as on 30.6.87 is estimated at Rs. 175 lakhs (un-audited).

* ৮১। স্থগিত

**দূরদর্শনের দ্বিতীয় চ্যানেল**

* ৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২৭১ **শ্রীশান্তশ্রী চট্টোপাধ্যায় :** তথ্য ও সাংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) ইহা কি সত্য যে, দূরদর্শনের দ্বিতীয় চ্যানেল রাজ্যসরকারের মারফতে পরিচালনার অধিকার কেন্দ্রীয় সরকার প্রত্যাখ্যান করিয়াছেন; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, ইহার কারণ কি?

Minister-in-charge of Information and Cultural Affairs Department:

(ক) হ্যাঁ

(খ) কারণ কেন্দ্রীয় সরকারই জানেন।

**Settihg of marking machinery to export Potatoes**

*83. (Admitted questioin No. *23.) **Dr. SUDIPTA ROY and Shri SAUGATA ROY** : Will the Minister in charge of the Agriculture Department be pleased to state–

(a) Whether the Government has any proposal to set up an agriculture marketing machinery to export potatoes to other States to ensure fair and remunerative prices to the growers; and

(b) if so, the steps taken / proposed to be take in the matter?

Minister-in-charge of Agriculture Department:

(a) There is no proposal to set up any machinery to export potato to other states.

(b) Does not arise.

41

**শ্রীরামপুর-ধর্মতলা রুটে বাস সংখ্যা**

* ৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয়ের অনুগ্রহপূর্বক জানাইবেন কি–

(ক) শ্রীরামপুর-এসপ্ল্যানেড (এল-৩১) রুটে মোট কতগুলি বাস মঞ্জুর করা আছে; এবং

(খ) ঐ রুটে দৈনিক গড়ে মোট কতগুলি বাস প্রকৃতপক্ষে চলাচল করে ( গত ছয় মাসের হিসাব)?

Minister-in-charge for Transport Department:

(ক) মোট ৩ খানি।

(খ) মোট ৩ খানি, ১২ ট্রিপ (নির্ধারিত)।

### কলিকাতার পার্কগুলির উন্নয়ন

* ৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *২০২।) শ্রী এ কে এম হাসানুজ্জামান : স্থানীয়শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) ইহা কি সত্য যে, কলিকাতা মহানগরীর পার্কগুলি উন্নয়নের আর্থিক ক্ষমতা কলিকাতা পৌরসভার নাই;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে ইহার উন্নয়নের জন্য ব্যবসায়ী সংস্থার সহিত কোন বাণিজ্যিক চুক্তি সম্পাদিত হইয়াছে কি;

(গ) হয়ে থাকলে, কোন্ কোন্ সংস্থার সহিত কলিকাতা পৌরসভার চুক্তি হইয়াছে; এবং

(ঘ) কোন্ কোন্ পার্কের উন্নয়নের পরিকল্পনা বিবেচনাধীন আছে?

Minister-in-charge of Local Govt. & Urban Development Department:

(ক) কলিকাতা পৌরসভা তাহার সীমিত আর্থিক সঙ্গতি অনুসারে পর্যায়ক্রমে পৌরপার্কগুলির উন্নতি বিধান করিতেছে। ১৯৮৭-৮৮ সালের পৌরবাজেটে কলিকাতার পার্কগুলির (১০০টি ওয়ার্ডে) উন্নতি সাধন এবং মেরামতির জন্য ৩৬ লক্ষ (ছত্রিশ) লক্ষ টাকা বরাদ্দ করা হইয়াছে। তবে এই টাকা পৌরসভার ২০৪ টি ছোট বড় পার্ক উন্নতি ও মেরামতির জন্য অপর্য্যাপ্ত।

(খ) (গ)-তে বর্ণিত দুটি সংস্থা ছাড়া অন্য কোন সংস্থার সহিত বাণিজ্যিক চুক্তি হয় নাই।

(গ) হ্যাপি হোম্‌স এণ্ড হোটেল্‌স প্রাইভেট লিমিটেড এবং হীরক সেই এ্যাসোসিয়েটর্‌স প্রাইভেট লিমিটেডের সহিত যথাক্রমে সত্যনারায়ণ পার্ক-ও রডন স্কোয়ার সম্পর্কে চুক্তি হইয়াছে।

(ঘ) নিম্নে বর্ণিত পার্কগুলির উন্নয়নের জন্য বিভিন্ন সংস্থাকে সর্তসাপেক্ষে অনুমতি প্রদান করা হইয়াছে। কোন বানিজ্যিক চুক্তি হয় নাই।

| পার্কের নাম | সংস্থার নাম |
|---|---|
| (১) রোড আইল্যান্ড-৩টি পার্ক সার্কাস সেভেন পয়েন্ট ক্রশিং। | রোটারী ক্লাব, কলিকাতা, মিডি টাউন। |
| (২) রোড আইল্যান্ড-২টি সার্কাস এ্যাভিনিউ এবং এ.জে.বোস রোডের সংযোগস্থল | রোটারী ক্লাব, কলিকাতা, মিডি টাউন। |
| (৩) উডবার্ন পার্ক (অংশ) | লায়ন্স ক্লাব, কলিকাতা (বিকাশ)।<br>৩/১স, ময়রা ষ্ট্রীট, কলিকাতা। |
| (৪) রোড আইল্যান্ড সি.আই.টি রোড সুরাবর্দ্দী এভিনিউর সংযোগস্থল। | বাণী রবার ওয়ার্কস প্রাইভেট লিমিটেড,<br>২২ডি, গোরাচাঁদ বোস রোড, কলিকাতা-১৪। |
| (৫) ত্রিকোণ পার্ক সি.আই.টি রোড চিত্তরঞ্জন এভিনিউর সংযোগস্থল। | ট্রান্সপোর্ট কর্পোরেশন অব্ ইন্ডিয়া লিমিটেড,<br>পি-৪, নিউ সি.আই.টি. রোড। |
| (৬) গার্ডেন প্লট ২নং সার্কাস এভিনিউর সামনে। | মাস ওয়েলফেয়ার সোসাইটি<br>২নং সার্কাস এভিনিউ। |
| (৭) রোড আইল্যান্ড, ব্রাবোন রোড ও আর্মেনিয়ান ষ্ট্রীটের সংযোগস্থল। | লায়ন্স ক্লাব, কলিকাতা,<br>ব্রার্বোন রোড। |

| | |
|---|---|
| (৮) সি.আই.টি. রোড বুলেভার্ড,<br>১। জেসটেটনার সামনে<br>২। রামকৃষ্ণ সারদা মিশনের সামনে<br>৩। ব্যাঙ্ক অব ইন্ডিয়ার সামনে | চন্দ্রস্ ক্যামিকাল্‌স এন্টারপ্রাইজ প্রাইভেট লিমিটেড। |
| (৯) সি.আর.এভিনিউ ও বাল মুকুন্দ্র মক্কার রোডের সংযোগস্থলের খালি জমি। | লায়ন্স ক্লাব ইন্টার ন্যাশানাল (লিও ক্লাব)<br>৬/১এ জাবরা ষ্ট্রীট। |
| (১০) সুন্দরী মোহন এভিনিউ, বুলেভার্ড, লিমটন ষ্ট্রীট পৌর অফিসের সামনে। | এডুকেশনাল ওয়েলফেয়ার চ্যারিটেব্‌ল্‌ ট্রাষ্ট,<br>৩৭, সুন্দরী মোহন এভিনিউ। |
| (১১) রোড সাউড গার্ডেন মুসী বাজার রোড। | কে.এল.সাইন সার্ভিস,<br>২/১বি, মুসীবাজার রোড। |
| (১২) লেডি ডাফরিন হাসপাতালের সামনের বাগান। | সিটি জেন্‌স্‌ভলান্টিয়ার ফোর্স,<br>২/১এ, সিদ্ধেশ্বর চন্দ্র লেন। |
| (১৩) মহম্মদ আলী পার্কের অংশ। | নাগরিক অধিকার সমিতি,<br>১৬, তারাচাঁদ দত্ত ষ্ট্রীট। |
| (১৪) চিলড্রেন্স কর্নার নর্দান পার্ক। | লায়ন্স ক্লাব, |
| (১৫) অকল্যান্ড স্কোয়ার (অংশ) | লায়ন্স ক্লাব, |
| (১৬) রকেয়া পার্ক। | মহাত্মা অশ্বিনী কুমার দত্ত মেমোরিয়াল কমিটি। |
| (১৭) রোড আইল্যান্ড, বেগ বাগান। | গণপত বিল্ডার্স প্রাইভেট লিমিটেড,<br>৬/৭এ, এ.জে.সি. বোস রোড। |
| (১৮) চৌরঙ্গীরোডের উভয় অংশে শিশু উদ্যান। | ও.এম.জি.সি.-র ডেপুটি জেনারেল ম্যানেজার। |
| (১৯) রামলীলা পার্কের উত্তর অংশে শিশু উদ্যান। | নির্ভীক সমিতি,<br>৭, ডাঃ সুরেশ সরকার রোড। |
| (২০) রোড সাইড গার্ডেন,<br>২৬৯/১ হইতে ২৭২/এ, বাড়ীর বিপরীত দিকে। | শ্রী গৌরী সাহা,<br>২৭০, যোধপুর পার্ক, কলিকাতা-৬৮। |
| (২১) রোড সাইড গার্ডেন,<br>১২নং ইব্রাহিম রোড, কলিকাতা ২৩-র সামনে। | সেক্রেটারী, পশ্চিমবঙ্গ পুয়োর সোসাইটি,<br>১২, ইব্রাহিম রোড। |
| (২২) রোটারী আইল্যান্ড, সি.আই.টি. রোড, ইন্টালী,<br>ডাঃ সুবোল সরকার রোড ও সি.আই.টি. রোডের সংযোগস্থল। | মেসার্স এসোসিয়েটেড ক্যামিকাল কোম্পানী,<br>৮১, দেব লেন, কলিকাতা-১৪। |
| (২৩) রোড সাইড গার্ডেন, পার্ক ষ্ট্রীট,<br>মল্লিক বাজারের নিকট। | রোটারী ক্লাব অব ক্যালকাটা। |
| (২৪) মিন্টো স্কোয়ার। | বেলভিউ নার্সিং হোম। |
| (২৫) ভিক্টোরিয়া স্কোয়ার। | ইস্কন। |
| (২৬) অ্যালেন গার্ডেন। | রোটারী ক্লাব অব মিড টাউন। |

**বন্যায় ফসল ক্ষতির পরিমাণ**

* ৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৭।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সাম্প্রদায়িক বন্যায় রাজ্যে ফসল ক্ষতির পরিমাণ কত;

(খ) বন্যা-বিধ্বস্ত জেলাগুলির পরবর্তী চাষবাসের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করছেন; এবং

(গ) বন্যাদূর্গত এলাকাগুলিতে সর্বপ্রকার কৃষি ঋণ মঞ্জুরের বিষটিটি রাজ্যসরকার বিবেচনা করছেন কি?

**Minister-in-charge of Agriculture Department.**

(ক) মোট ফসল ক্ষতির পরিমান ৭ লক্ষ ৬১ হাজার ৮ শত ৪০ টন যার আর্থিক মূল্য ২ শত ৩৭ কোটি ৮১ লক্ষ ৩ হাজার ৭ শত টাকা।

(খ) ১) বীজ, বীজতলা, সার ও কীটনাশক ঔষধ কেনার জন্য কৃষকদের কৃষি উপকরণ ক্রয় ঋণ দেবার ব্যবস্থা করা হয়েছে, বন্যা ক্ষতিগ্রস্থ এলাকায় যে সকল কৃষক পূর্বের নেওয়া ঋণ শোধ করতে পারেন নি তাদেরও এই ঋণ দেবার ব্যবস্থা করা হয়েছে।

২) কেজি প্রতি ২ টাকা ভরতুকিতে কৃষকদের মধ্যে ভালো জাতের গম ও বোরো ধানের বীজ দেবার ব্যবস্থা করা হয়েছে অবশ্যই উন্নত মানের বীজ যদি পাওয়া যায়।

৩) বিভিন্ন শস্যের বীজ মিনিকিটের মাধ্যমে কৃষকদের মধ্যে বিলি করার ব্যবস্থা নেওয়া হয়েছে।

৪) রোগ ও পোকার আক্রমন থেকে ফসল বাঁচানোর জন্য কীট-নাশক ঔষধাদির সরবরাহের যেমন ব্যবস্থা করা হয়েছে তার সাথে সাথে ঐ সকল আক্রমনের উপরও নজরদারীর ব্যবস্থা করা হয়েছে।

(গ) হ্যাঁ

**Shopping Complex at Belilious Park**

*87. (Admitted questioin No. *217.) **Shri AMBICA BANERJEE and Shri AMAR BANERJI** : Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state--

(a) Whether the State Government has any information about the selection of a private developer by the Howrah Municipal Corparation for construction of a Shopping Complex at Belilious Park in Howraw;

(b) if so--

(i) the particulars thereof;

(ii) the method of selection and particulars of other offers received, if any; and

(iii) the steps taken / proposed to be taken by the State Government to consider objections o the local people to the proposal, if any?

Minister-in-charge of Local Government and Urban Development department.

(a) State Government has information, but Howrah Municipal Corporation being an autonomou body can settle the matter itself.

(i) The proposed development is in the form of constructing shoprooms and office rooms in two storeys along the boundary of the park keeping the inside of the park unaffected.

(ii) Formal tender notice was published in four dailies of Calcutta including English and Bengali inviting tenders from intending promoters. 3 (three) tenders were received. The highest offer was accepted by the Corporation.

(iii) We have no knowledge about any objections. On the contrary a committee for this purpose was formed with representatives of all political parties.

**এ্যাসিস্ট্যান্ট অপারেটর ও ফিল্ড স্টাফের মোট শূন্য পদ**

* ৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৯।) **শ্রী তারক বন্ধু রায় :** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভরপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলায় এ্যাসিস্ট্যান্ট অপারেটর এবং ফিল্ড স্টাফ-এর পদ শূন্য আছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে—

(১) কতগুলি পদ শূন্য আছে; এবং

(২) উহা নিয়োগের কোন উদ্যোগ লওয়া হয়েছে কি?

**Minister-in-charge of Agriculture Department.**

(ক) হ্যাঁ।

(খ) (১) (অ) এসিস্ট্যান্ট অপারেটর ওয়াটার ট্রান্সমিশন্ এসিস্ট্যান্ট : ৩৬

(আ) অপারেটর। অপারেটর-কাম-মেকানিক : ১৩

(ই) চৌকিদার : ১৩

(২) চৌকীদার ছাড়া অন্যান্য শূন্য পদগুলি দ্রুত পূরণের জন্য প্রয়োজনীয় প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**পৌর প্ল্যানিং কমিটি গঠন**

* ৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** স্থানীয়শাসন ও নগরউন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পৌর প্ল্যানিং কমিটি গঠনের পরিকল্পনা রাজ্যসরকার নিয়েছেন; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of local Government and Urban Development Deptt.**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**উত্তরপাড়া-কোতরং পুরসভার সম্প্রসারণ**

* ৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৩।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** ১৯৮৭ সালের ৯ই জুনের তারকিত প্রশ্ন নং ৩৫০ (অনুমোদিত প্রশ্ন নং ১৩২০ উত্তর উল্লেখপূর্বক স্থানীয়শাসন ও নগর উন্নয়নে বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে জানাবেন কি, উত্তরপাড়া-কোতরং পুরসভার সহিত পশ্চিমদিকের মাখলা ও ভদ্রকালি অঞ্চল দুইটি (হিন্দুস্থান মোটরস্ ফ্যাক্টারী সহ) সংযুক্ত করার বিষয়টি এখন কোন পর্য্যায়ে আছে?

**Minister-in-charge of Local Govt. and Urban Development Department.**

১৯৭১ সালে মাখলা ও ভদ্রকালী অঞ্চল পঞ্চায়েত এলাকা উত্তরপাড়া-কোতরং পুরসভার সহিত সংযুক্ত করিয়া সরকার এক চূড়ান্ত বিজ্ঞপ্তি জারি করে কিন্তু ঐ বিজ্ঞপ্তির বিরুদ্ধে পর পর কয়েকটি মামলা দায়ের করা হয় এবং ঐ মামলা এখনও হাই কোর্টের বিচারাধীন। সে জন্য এ সম্পর্কে সরকারী বিজ্ঞপ্তি এখনও কার্য্যকরী করা সম্ভব হয় নি।

* ৯১। স্থগিত

**বঙ্গীয় পৌর আইন পরিবর্তন**

* ৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬২।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** স্থানীয়শাসন ও নগরউন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বঙ্গীয় পৌর আইন (১৯৩২) - এর পরিবর্তনের কথা রাজ্যসরকার ভাবছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ইতিমধ্যে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে?

**Minister-in-charge of local Government and Urban Development Deptt.**

(ক) হ্যাঁ।

(খ) বঙ্গীয়পৌর আইন (১৯৩২) এর স্থলে একটি নূতন পৌর আইন প্রণয়নের জন্য একটি কমিটি অনেক আগেই গঠন করা হয়েছে। কমিটি তার কাজ করছে।

Unstarred Questions

(to which answers were laid on the Table)

EXPENSES ON FOREIGN TOURS OF THE CHIEF MINISTER

12. (Admitted Question No.15) Shri Sudip Bandopadhyay : Will the Minister-in-Charge of the Finance Department be pleased to state—

(a) Whether the expenses on Foreign tours of the Chief Minister, West Bengal, during the last ten years, were born by the State Government.

(b) if so :—

(i) the total expenditure of the State Government on such foreign tours of the Chief Minister during the last ten years ;

(ii) The names of the countries and the places visited by the Chief Minister ;

(iii) The names of the persons who had accompanied the Chief Minister in such foreign tours; and

(iv) the purpose of such tours?

Minister-in-Charge of the Finance Department :

(a) Yes, on official visits. There is only one private visit the expenses of which were borne by the Chief Minister.

(b) (i) Rs. 2,92,932.16 (This does not include expenditure on account of daily allowances, etc. drawn at the rates prescribed by Government of India from Indian Official Missions abroad).

(ii) Details are given in the statement enclosed.

(iii) As per statement enclosed.

(iv) Vide the Statement enclosed.

Statement referred to in reply to clause (b) (ii), (iii) & (iv).

| YEAR | Foreign countries places visited. | Purpose | Companions |
|---|---|---|---|
| **A) OFFICIAL VISITS** | | | |
| **1979 :** June 29 to July 26 | *Rome/Belgrade/ Warsaw/London/Geneva* | Official-On invitations from Government of U.K., Yugoslavia, and Poland | Dr. Biplab Dasgupta, Executive Vice-Chairman, CADC as Secretary to Chief Minister while on foreign tour-On Government expenses. |
| **1980 :** July 17 to July 31 | Moscow/Budapest | Official-On invitation from the Government of USSR to witness the Olympic Games & from the Hungarian Government to visit their country. | |
| **1982 :** | | | |

| | | | |
|---|---|---|---|
| 22.10.82 to .11.82 | Bhutan | Official-On invitation from the Royal Government of Bhutan. | Private Secretary to C.M. ; C.A. to C.M. & Minister of State for Power-On Government expenses. |
| **1983 :** | | | |
| 0.7.83 to 1.8.83 | USSR/Budapest (Hungary)/ *London | Official-On invitation from the Government of USSR & Hungary. | |
| **1984 :** | | | |
| .5.84 to 1.5.84 | China | Official-On invitation from the Peoples Republic of China. | |
| 5.7.84 to 2.8.84 | U.K./U.S.A./ Canada. | Official-On invitation from (i) Indian Workers Association, Great Britain; (ii) University of Calcutta Medical Association. USA & other Bengali Cultural Association in all the three countries; (iii) to meet the President of World Bank & (iv) invitation of the Calcutta Medical Association convened in Toronto. | |
| **1985 :** | | | |
| .7.85 to 0.7.85 | U.K./MUNICH* | Official-On invitation to attend the 15th Festival of Arts in India organised by "Sanskritik"–a Centre for Indian Arts in U.K.; (ii) to address Indian Doctors in U.K.; (iii) invitation to address teachers & students of Oxford and Cambridge University & (iv) invitation from Indian Workers Association. Great Britain. | |
| **1986 :** | | | |
| .7.86 to 0.7.86 | United Kingdom/ Holland*/France*/ Greece/Singapore*/ Thailand*. | Official-On invitation from Indian Workers' Association of Great Britain; (ii) London School of Economics & Political Science, University of London - Indian Study Circle; (iii) invitation to attend the 16th Sanskritik Festival of Arts. | Dr. Biplab Dasgupta, Vice-Chairman CADC on Government expenses. |

Denotes countries/ laces visited enroute.

| | | | |
|---|---|---|---|
| **1987 :** | | Official-On invitation from the Bangladesh Government. | Mrs. K. Basu, Secretar to C.M. ; P.S. to C.M. Press Secretary to C.M on Government Expenses |
| 29.1.87 to 1.2.87 | Bangladesh | | |
| **1987 :** | | | |
| 25.6.87 to 12.7.87 | U.K. & U.S.A. | Official-On invitation from the South East Asia Forum of Harvard University, U.S.A., (II) Invitation from "Sangam"; the Indian Students' Association at Masschusetts Institute of Technology (MIT) to address Indian Students, (iii) to address. Non-Resident Indian at New York; and (iv) invitation from the Indian Workers' Association of Great Britain. | |

B) **PRIVATE VISIT**

| | | | |
|---|---|---|---|
| **1981 :** | United Kingdom/ Private. France/ Switzerland. | | All expenses were born by the Chief Ministe Security arrangement were provided by th Government of India. |

*Denotes Places/Countries visited en-route.

**Accommodation for the Junior Doctors and Students of the R.G. Kar Medical College and Hospital**

13. (Admitted question No. 1.) **Dr. TARUN ADHIKARY** and **Shri SAUGATA ROY** : Will th Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to provide alternative accommodation to the Junio Doctors and students who were recently evicted from R. G. Kar Medical College and Hospital; and

(b) if so, the details there of?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :** (a) The problem of accommo dation for housestaff /students arose almost wholly because unauthorised persons not entitled to accommoda tion like ex-housestaff interns drawing H.R.A., ex-students and students having Calcutta addresses, have bee occupying over the years part of the available accommodation. Taking into account accommodation require for housestaffs and only those students whose residences are not in Calcutta. There should be no short fall ii accommodation. Even then the State Government has taken steps to increase available accommodation throug temporary as well as longer term measures.

(b) As a temporary measure minor repairs and white-washing of old Emergency Section in Gynae Bloc including its lavatory is being done within a few days to provide purely temporary accommodation to som students.Attempts are also being made to hire additional accommodation through Newspaper advertisement

If efforts to get additional hired accommodation fail, part of the ground-floor of AVH Block can be repaired in 2/3 months' time to make it safe and fit for occupation by students. As a longer term measure permanent acquisition and thorough repair restoration of some of the existing hired hostels is under consideration.

**All-India examination for entrance to the Medical Colleges**

**14.** (Admitted question No. 5.) **Shri PRABUDDHA LAHA :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the State Government has any information about the number of students residing in West Bengal who have obtained qualifying marks in the All-India Examination conducted by the Central Board for Secondary Education for entrance to the Medical Colleges in the country ;

(b) if so, the number of such students ; and

(c) whether the State Government has any proposal to arrange for tutorial classes for students of West Bengal who may be interested in such All-India Examination?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :** (a) No. such All-India Examination has been held this year.

(b) Does not arise.

(c) No.

**Loss sustained by the West Bengal State Co-operative Bank**

**15.** (Admitted question No. 6.) **Shri SUDIP BANDYOPADHYAY :** Will the Minister-in-charge of the Co-operation Department be pleased to state—

(a) whether it is a fact that the West Bengal State Co-operative Bank is running at a loss at present ; and

(b) if so—

(i) the details of losses during the last three financial years;

(ii) the reasons for such losses; and

(iii) steps taken proposed to prevent such losses?

**Minister-in-charge of the Co-operation Department :** (a) Yes.

(b) (i) The losses sustained by the bank during the last three co-operative years are as follows :

1-7-84 to 30-6-85 : (–) Rs. 111.29 lakhs.

1-7-85 to 30-6-86 : (–) Rs. 102.99 lakhs.

1-7-86 to 30-6-87 (Provisional) : (+) Rs. 18.00 lakhs.

(ii) It was mainly due to extra financial load of the three sick Central Co-operative banks which were amalgamated with State Co-operative bank in 1973 accoruing to a decision arrived at in a meeting with the Reserve Bank of India. Other reasons are : incidence of heavy overdues in the affiliated units of the bank, absence of diversification of their advances at commercial rate of interest in non-farm activities.

(iii) Steps have been taken to diversify the advances at commercial rate of interest to National and Stat level institutions like Jute Corporation of India. IFFCO, West Bengal State Electricity Board, etc. It has als been proposed by the Bank that it should be allowed to keep in short call term deposits with Nationalised bank up to Rs. 10 crores so that it can invest its surplus found to meet the demand of its customers and at the sam time earn reasonable interest in turn by way of such deposits. Besides, recovery machinery is bein strengthened.

**Allotment of Lands at Salt Lake**

**16.** (Admitted question No. 24.) **Shri SAUGATA ROY** : Will the Minister-in-charge of th Metropolitan Development Department be pleased to state—

(a) whether it is a fact that during the last two years some plots of lands at the Broadway Housing-cum Commercial Complex, Salt Lake, have been allotted as specical category allotments without following th procedure of selection by lotteries ; and

(b) if so—

(i) the value of such plots at current market prices,

(ii) on what terms and conditions the plots were allotted, and

(iii) the names and addresses of persons who have been allotted plots even though their names wer drawn in the lotteries?

**Minister-in-charge of the Metropolitan Development Department :** (a) No land has been allotted at Salt Lake for any housing-cum-commercial complex. Plots have been allotted at Salt Lake in accordance with the established procedure of allotment. Most of the plots have been allotted on the basis of lottery. However, some of the plots have been allotted as specal category allotments in terms of previously laid down policy of the Government.

(b) (i) The salami for grant of lease of these plots by the Government ranges from Rs. 5,000 per cottah for 2-cottah plots to Rs. 12,000 per cottah for 5-cottah plots. The salami for non-residential and commercial plots ranges from Rs. 9,000 per cottah to Rs. 30,000 per cottah depending on the specific purpose for which the land is used.

(ii) The terms and conditions of allotment are embodied in the lease deed. The main terms and conditions, among others, are (1) that the lessee shall not subdivide or sublet the land or the building on the land without the consent of the Government, (2) the lessee shall not assign or transfer the land and or the building thereon without the previous permission of the Government, (3) the land shall not be used for any purpose other than the purpose for which the lease is granted without the prior permission of the Government, (4) the lessee shall not have the right to mortgage or charge the lease hold interest in the land or building without the previous consent in writing of th Government except to such organisations as the L.I.C., Nationalised Banks, Government and Statutory Bodies, Financial Institutions, Housing Co-operative Societies, etc., for the purpose of getting house building loans.

(iii) No additional plots have been allotted to lottery winners.

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পঞ্চায়েত্ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মুর্শিদাবাদ জেলার ২৬টি ব্লকের মধ্যে প্রায় ১২টি ব্লকে পঞ্চায়েত এক্সটেনসন অফিসারের পদ খালি আছে। বহু দিন ধরে পদ গুলি পূরণ না হওয়ার জন্য পঞ্চায়েতের কাজকর্মে অসুবিধা সৃষ্টি হচ্ছে। শুধু পঞ্চায়েত এক্সটেনশন অফিসারই নয়, বহু গ্রাম পঞ্চায়েতে সচিব, চৌকিদার এবং দফাদারের পোষ্টও দীর্ঘ দিন ধরে খালি আছে। পদ গুলি পূরণ না হওয়ার জন্য মুর্শিদাবাদ জেলার বিভিন্ন গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতির কাজে প্রচন্ড অসুবিধা হচ্ছে। অবিলম্বে ঐ সমস্ত খালি পদগুলি পূরণ করা প্রয়োজন, সেই জন্য আমি বিষয়টির প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে অনুরোধ করছি যে, তিনি অতিশীঘ্র পদগুলি পূরণ করার ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীস্বদেশ চাকী ঃ** মাননীয় স্পীকার স্যার, বন্যা-বিধ্বস্ত এলাকার রাস্তাঘাট গুলির সংস্কারের জন্য আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্তমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিশেষ করে মালদা এবং পশ্চিম দিনাজপুর জেলার রাজ্য সড়ক গুলি এবং অন্যান্য রাস্তা গুলি বিধ্বস্ত হয়ে পড়েছে। অবিলম্বে সে গুলির সংস্কার প্রয়োজন। স্যার, আমার এলকার ইটাহার ব্লকের ইটাহার-চুরামন রাস্তাটি এবং সেখানকার সেতু ও কালভার্ট গুলি ভেঙে গিয়েছে। ফলে ব্লকটি যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে পড়েছে। দূর দূরান্ত থেকে রোগীদের পর্যন্ত স্বাস্থ্য কেন্দ্রে নিয়ে আসা যাচ্ছে না। অবিলম্বে মাননীয় পূর্তমন্ত্রী ওখানে রাস্তা গুলি মেরামত করে যোগাযোগ ব্যবস্থা যাতে চালু করেন তার জন্য আমি বিষয়টির প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করে এই বক্তব্য রাখলাম।

**শ্রীসত্যেন্দ্র নাথ ঘোষ ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে ক্যানসার রোগে সারা দেশ ছেয়ে গেছে। আজকে সমস্ত মানুষ এই ক্যানসার রোগের ভয়ে আতংকিত। কিন্তু এখন বিশেষজ্ঞগণ বলছেন যে, ক্যানসার হওয়ার আগে অনেক গুলি লক্ষণ দেখা যায় এবং সে অনুযায়ী যদি ক্যান্সারের চিকিৎসা করা যায় তাহলে ক্যানসার ভাল হতে পারে। সে জন্য আজকে গভর্ণমেন্টের পক্ষ থেকে প্রত্যেকটি ক্যানসার হসপিটালে বা স্বাস্থ্য কেন্দ্রে যদি প্রি-ক্যানসার ডিটেকসন সেন্টার খোলা যায় তাহলে আমার মনে হয় বহু ক্ষেত্রেই ক্যানসার প্রথম অবস্থায় ধরা পড়তে পারে এবং রোগীরা ভাল হয়ে যেতে পারেন। সেই জন্য আজকে রাজ্যের প্রতি হসপিটালে এবং স্বাস্থ্য কেন্দের প্রি-ক্যানসার ডিটেকসন সেন্টার খোলার জন্য স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী রাজকুমার মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং আমি যে বিষয়টি উল্লেখ করছি তিনি যেন সেই বিষয়ে ভাবনা-চিন্তা করেন, এই অনুরোধ আমি আপনার মাধ্যমে তাঁর কাছে করছি। আপনি নিশ্চয়ই জানেন, এখন পর্যন্ত ১৯টি চটকল লক্-আউট হয়ে আছে। এসিব চটকলগুলির শ্রমিকের সংখ্যা ১ লক্ষের মতন। আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে ২টি চটকল লক্-আউট হয়ে আছে। একটি হচ্ছে, ফোর্ট গ্লোষ্টার নিউ মিল আর একটি হচ্ছে গগনভাই জুট মিল। প্রথমটি ৫ মাস আর দ্বিতীয়টি ২ মাসের মতন লক্-আউট হয়ে আছে। ফোর্ট গ্লোষ্টার নিউ মিলে ৫ হাজার শ্রমিক কাজ করতেন আর গগনভাই জুট মিলে ৫ হাজার শ্রমিক কাজ করতেন। মালিকেরা জোর করে লক্-আউট করে কতকগুলি অযৌক্তিক দাবী শ্রমিকদের উপর চাপিয়ে দিয়ে বলছেন দাবী না মানলে লক্-আউট তোলা হবে না, মিল চালু করা হবে না। কিন্তু শ্রমিকেরা সেই অযৌক্তিক দাবী মানতে পারছেন না। দিনের পর দিন, মাসের পর মাস এইভাবে কেটে যাচ্ছে। এরপর মালিকেরা শ্রমিকদের উপর একটা আক্রমণাত্মক মনোভাব নিয়েছে। শ্রমিকদের যে প্রভিডেন্ট ফান্ডের টাকা আছে সেই টাকা থেকে শ্রমিকেরা লোন নিতে চাইছেন কিন্তু মালিকেরা লোন দিচ্ছে না তাঁদের প্রভিডেন্ট ফান্ডের টাকা থেকে। যে সমস্ত শ্রমিকেরা রিটেয়ার করেছেন লক্-আউটের মধ্যে এবং মালিকেরা যাঁদের সুপারএ্যানিউয়েসান করেছেন তাঁদের ফাইনাল পেমেন্ট পর্যন্ত বন্ধ করে দিয়েছেন। আমি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে এই কথা বলতে চাই, তিনি যেন মালিকদের উপর কড়া ব্যবস্থা নেন। আমি জানতে চাই, শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা থেকে কেন তাঁদের লোন দেওয়া হবে না? কেন ফাইনাল পেমেন্ট করা হবে না? মালিকদের বিরুদ্ধে কড়া ব্যবস্থা নিন। কারণ, শ্রমিকেরা বাঁচতে চায়, তাঁদের আর্থিক দুরবস্থা থেকে তাঁরা কিছুটা রক্ষা পেতে চায়। কিন্তু মালিকেরা তা দিতে চাইছেন না। মালিকেরা বাধ্য করতে চাইছেন তাঁদের আর্থিক দুরবস্থা চরমে তুলে দিতে যাতে শ্রমিকেরা অযৌক্তিক দাবীগুলি মেনে নেয়। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়কে মালিকদের বিরুদ্ধে কড়া ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রী কামাখ্যা নন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, কেন্দ্রীয় সরকারের জন-বিরোধী নীতির ফলে আজকে দেশে মূল্য বৃদ্ধি ঘটেছে এবং তারফলে সমস্ত জন-জীবন বিপর্যস্ত। কেন্দ্রীয় সরকার নিজেই জিনিসপত্রের দাম বাড়িয়ে চলেছেন। অতি সম্প্রতি রেশনে খাদ্যের দাম বাড়িয়েছেন। এই অসহনীয় অবস্থায় সবচেয়ে বেশী বিপর্যস্ত হয়েছেন গ্রামাঞ্চলের ক্ষেত-মজুররা। স্বাভাবিকভাবে, এই পরিস্থিতিতে ক্ষেত-মজুরদের সাবসিডাইস্‌ড রেটে রেশন দেওয়ার যে দাবী সেই দাবী আরো বেশী গুরুত্বপূর্ণ হয়ে উঠেছে। এখানে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন। আমি আনন্দের সঙ্গে জানাতে চাই বিগত বাজেট সেসানে মাননীয় খাদ্যমন্ত্রী নীতিগতভাবে স্বীকার করে নিয়েছিলেন ক্ষেত-মজুরদের সাবসিডাইস্‌ড রেটে রেশন দেওয়া উচিৎ। তিনি যেন ঐ স্বীকৃতির কথা খেয়াল রাখেন। আমি তাঁকে এবং মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, আগামী বাজেটে প্রয়োজনীয় অর্থ এই খাতে যেন বরাদ্দ করা হয় যাতে পশ্চিমবাংলার ক্ষেত-মজুরদের অন্তত বর্ষার সময়ে ৩ মাসের জন্য সাব-সিডাইস্‌ড রেটে রেশন দেওয়া সম্ভব হয়। আমি আশা করবো, বাজেট রচনার সময়ে মাননীয় খাদ্যমন্ত্রীর এবং মাননীয় অর্থমন্ত্রী এই খেয়াল রাখবেন।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যাতে তিনি অবিলম্বে কেন্দ্রীয় সরকারকে অবগত করেন বিষয়টির প্রতি। কারণ, সমস্ত কেন্দ্রীয় ট্রেড-ইউনিয়নগুলি বাধ্য হয়ে আগামী ২৩ নভেম্বর

(রাষ্ট্রীয় শিল্পের শ্রমিকেরা) ধর্মঘটের পথে যাবেন। কারণ হচ্ছে এই, কেন্দ্রীয় সরকারের যেসব শিল্প আছে সেইসব শিল্পের শ্রমিকদের দীর্ঘদিন যাবৎ বেতন এবং ডি. এ বাড়েনি।

[2.40 - 2.50 p. m.]

সেজন্য আবেদন নিবেদন করা হয়, কিন্তু সেই আবেদন নিবেদন শোনার মত কেউ দিল্লীতে নেই। তার ফলে গত ২১ শে জুলাই আই. এন. টি. ইউ. সি. সহ সমস্ত শিল্পে ধর্মঘটের ডাক দেওয়া হয়। ধর্মঘটের ঠিক আগের দিন কেন্দ্রীয় মন্ত্রীদের কানে জল যায়। তখন তাঁরা তাড়াতাড়ী কেন্দ্রীয় নেতাদের বলেন আমরা ১৫ দিনের মধ্যে মীমাংসা করে দেব, আপনারা ধর্মঘট ডাকবেন না। তাঁদের কথায় বিশ্বাস করে ট্রেড ইউনিয়ন গুলি ধর্মঘট উইথড্র করে নেন। কিন্তু কত ১৫ দিন চলে গেল, এখন পর্যন্ত সেই সমস্যার সমাধান তাঁরা করেন নি। সেজন্য বাধ্য হয়ে আগামী ২৩ শে নভেম্বর শ্রমিকরা ধর্মঘটের পথ যাচ্ছে। সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে তিনি ব্যাপারটি মাননীয় প্রধান মন্ত্রীকে বলুন—কারণ আর তো কেউ নেই—যাতে ঘর্মঘট এড়াড়ো যায় সেজন্য তাদের দাবী মেনে নেওয়া হোক। ২০ পারসেন্ট এ্যাডহকের যে দাবী সেই এ্যাডহকের দাবী মেনে নিলে তবে ঘর্মঘট উইথড্র হবে। তা না হলে সমস্ত শিল্পে একটি নজিরবিহীন ঘর্মঘট চলবে। তাই মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যাতে এই বিষয়টির উপর গুরুত্ব দেন, সেজন্য আমি আপনার মাধ্যমে তাঁকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুমন্ত কুমার হীরা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুতর দুর্নীতির কথা আমি এই হাউসের সামনে রাখতে চাই। এটি কেন্দ্রীয় সরকারের জাতীয়করণ করা একটি কারখানার দুর্নীতি। দিল্লীর সরকারের অধিগৃহিত এই কারখানাটিতে শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের ৩৫ হাজার টাকা সেখানকার উচ্চপদস্থ কর্তৃপক্ষের যোগসাজসে কিভাবে তছরূপ হয়েছে, তারই অকাট্য প্রমাণ এবং তার নথিপত্র এখানে আছে। উর্ধতন কর্তৃপক্ষ, নীচের তলার কয়েকজন ক্লার্ক এবং ট্রাষ্টিবোর্ড এবং আই. এন. টি. ইউ. সি. যুক্তভাবে ৩৫ হাজার টাকা চুরি করেছে। যে চুরি করেছে তাকে এনকোয়ারীর ভিত্তিতে একবার সাসপেন্ড করা হয়েছিল। আবার পরে কর্তৃপক্ষ তার রেজিগনেসন এ্যাকসেপ্ট করেছিলেন তারপরে তাকে ডিসমিস করেছিলেন। এই রকম একটা অদ্ভুত অবস্থার সৃষ্টি তাঁরা করেছিলেন। দ্বিতীয় কথা, সেখানে একজন অভিযুক্ত ক্লার্ক তাঁর স্বীকারোক্তি দিয়েছেন যে, উর্ধতন কর্তৃপক্ষ তাঁকে বলেন যে হারিয়ে যাওয়া ভাউচারের ভিত্তিতে টাকা তোলার ভাউচার তাকে করে দিতে হবে, তা না হলে কর্তৃপক্ষ তার চাকরি কি করে থাকে তা দেখে নেবে। এই স্বীকারোক্তি সে করেছে। আরও আছে, এখানে দুজন ট্রাস্টিবোর্ডের সদস্য কিভাবে টাকা তছরূপ করেছে তার প্রমাণ এখানে আছে। একটি ভাউচারে ৪ হাজার ৯০০ টাকা তুলেছে রাম স্বরূপের নামে, আর একটি ভাউচারে ৬ হাজার টাকা তুলেছে কমলের নামে। দুটি ভাউচারে এইভাবে টাকা তুলেছে।

(এই সময় মাননীয় অধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে বক্তব্য রাখিতে আহ্বান করেন।)

**শ্রী নারায়ণ মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে, বারাসাত-বসিরমাট পি. ডব্লু. ডি রাস্তাটি হচ্ছে একমাত্র রাস্তা যেটা বসিরহাটের একটা বিস্তীর্ণ অঞ্চলের সঙ্গে যোগাযোগ রক্ষা করে চলেছে। কিন্তু ঐ রাস্তাটির অবস্থা গত বর্ষার শেষভাগ থেকে এমন অবস্থা দাঁড়িয়েছে যে সরকারী এবং বেসরকারী যে সমস্ত বাস ঐ রাস্তা দিয়ে চলাচল করছে সেটা যে কোন মুহূর্তে বন্ধ হয়ে যেতে পারে। আর এটা হলে কলকাতার সঙ্গেও ওখানকার যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে। বর্ষার সময় রাস্তাটির সর্বত্র পীচ্ হোল হয়েছিল এবং তারপর গাড়ীর চাকা পড়ে পড়ে সেগুলো বড় হয়েছে। তাই বারাসাত-বসিরহাট রাস্তাটির যাতে অবিলম্বে মেরামতির কাজ শুরু হয় তারজন্য আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে আমার এই উল্লেখ।

**Mr. Speaker** : এবারে শ্রী নির্মল বোস একটি স্টেটমেন্ট করবেন আন্ডার রুল ৩৪৬

(Several Congress (I) Members rose to speak)

(Noise)

[2.50-3.30 (including adjournment)]

**শ্রী নির্মল কুমার বোস** : গত কাল (২৬শে অক্টোবর, ১৯৮৭) বিধানসভার অধিবেশনে মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলী প্রস্তাব করেন, গত ২৩শে অক্টোবর, ১৯৮৭ দিল্লীতে কেন্দ্রীয় সরকারের খাদ্য ও অসামরিক সরবরাহ দপ্তরের মন্ত্রী এইচ্. কে. এল. ভগতের সঙ্গে রাজ্য সরকারের খাদ্য ও সরবরাহ দপ্তরের মন্ত্রী নির্মল বসুর যে আলোচনা হয়েছে, সে সম্পর্কে খাদ্য ও সরবরাহ মন্ত্রী বিধানসভায় একটি বিবৃতি দিন। এই অনুযায়ী আমি নিম্নলিখিত বিবৃতি বিধানসভায় পেশ করছি।

গত ২৩শে অক্টোবর, ১৯৮৭ আমি দিল্লীতে কেন্দ্রীয় খাদ্য ও অসামরিক মন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করি। কেন্দ্রীয় মন্ত্রী ছাড়াও এই বৈঠকে কেন্দ্রীয় সরকারের খাদ্য ও অসামরিক সরবরাহ দপ্তর, রেলওয়ে বোর্ড, স্টেট ট্রেডিং করপোরেশন এবং ফুড করপোরেশন অব্ ইন্ডিয়ার উচ্চপদস্থ কর্মকর্তাগণ উপস্থিত ছিলেন।

আমি কেন্দ্রীয় মন্ত্রীকে প্রদত্ত লিখত নোটে বলি, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের জন্য যে রেপসিড তেল বরাদ্দ করছেন, সেই অনুযায়ী তেল আমরা পাচ্ছি না এবং তার ফলে রাজ্যে ভোজ্য তেলের ব্যাপারে গুরুতর সংকটের সৃষ্টি হয়েছে। (গোলমাল) এই সংক্রান্ত তথ্য পরিসংখ্যান দিয়ে, আমি দেখাই, আগষ্ট, ১৯৮৭ মাসে যেখানে রেপসিড তেলের কেন্দ্রীয় বরাদ্দ ছিল ১৫.৫ হাজার মেট্রিক টন, সেখানে আমরা পেয়েছি ১২, ২৩৮ মেট্রিক টন। সেপ্টেম্বর, ১৯৮৭-তে বরাদ্দ ছিল ১৮ হাজার মেট্রিক টন, কিন্তু পাওয়া গেছে ১৫, ৮৮২ মেট্রিক টন। আর, অক্টোবর, ১৯৮৭-তে কেন্দ্রীয় বরাদ্দ ছিল ২০.৫ হাজার মেট্রিক টন। কিন্তু ২২শে

অক্টোবর, ১৯৮৭ পর্যন্ত, অর্থাৎ মাসের তিন-চতুর্থাংশ পার হয়ে যাবার পরেও পাওয়া গেছে মাত্র ৫ হাজার মেট্রিক টন। বরাদ্দ সত্ত্বেও এত কম তেল পাবার কারণ বোম্বাইতে কেন্দ্রীয় সরকারের শোধনাগারের গোলমাল, অমৃতশর ও কানপুরের শোধনাগারের ঠিকমত কাজ না করা, তেলবাহী রেল রেক চলাচলে অব্যবস্থা এবং কলকাতা বন্দরে জাহাজ মারফৎ অপরিশোধিত রেপসিড তেল সরবরাহে বিলম্ব। (গোলমাল) এছাড়া, কেন্দ্রীয় খাদ্য ও অসামরিক সরবরাহ দপ্তরের সঙ্গে যুক্ত সংস্থা হিন্দুস্থান ভেজিটেব্‌ল অয়েল করপোরেশন থেকে পশ্চিমবঙ্গের জন্য দেবার কথা, দুই কে. জি. প্যাকে প্রতি মাসে ১৫০০ মেট্রিক টন রেপসিড তেল কিন্তু কোনমাসেরই তারা বরাদ্দমত এই তেল দিতে পারেনি। আগষ্ট, ১৯৮৭-তে তারা দিয়েছে ৫৬৬ মেট্রিক টন, সেপ্টেম্বর, ১৯৮৭-তে ৩৭৩ মেট্রিক টন, আর অক্টোবর ১৯৮৭তে ২২ তারিখ পর্যন্ত ৩৮৮ মেট্রিক টন।

(গোলমাল)

আগষ্ট মাসে কেন্দ্রীয় সরকার রেপসিড তেলের বরাদ্দ উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি করায় এবং পরবর্তী মাসগুলিতে এই বরাদ্দ আরও বাড়ানো হবে, এই প্রতিশ্রুতি পাবার পরেই রাজ্য সরকার সরষের তেলের দাম বেঁধে দেবার সিদ্ধান্ত গ্রহণ করেন। কিন্তু বরাদ্দের থেকে অনেক কম তেল পাবার ফলে গণবন্টন ব্যবস্থায় রেশন দোকান মারফৎ সর্বত্র রেপসিড তেল সরবরাহ করা সম্ভব হয় নি, এবং এই সরবরাহ অব্যাহত রাখতে পারলে অসাধু তেল ব্যবসায়ীদের ওপর যে চাপ সৃষ্টি করা যেত, তাও করা যায় নি।

আমি তাই কেন্দ্রীয় মন্ত্রীকে অনুরোধ করি, বরাদ্দমত রেপসিড তেল যাতে আমরা পাই, তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন এবং রেল কর্তৃপক্ষ সহ অন্যান্য কেন্দ্রীয় সংস্থাকে এ ব্যাপারে তৎপর হতে বলুন।

(গোলমাল)

উত্তর প্রদেশ সরকার নির্দেশ জারি করেছেন, উক্ত রাজ্যের বাইরে সরষের তেল যেতে দেয়া হবে না। এর ফলে এই রাজ্যে সরষের তেল আনতে অসুবিধা হচ্ছে। আমি ইতিমধ্যেই এ ব্যাপারে কেন্দ্রীয় মন্ত্রীকে অনুরোধ করেছি, উত্তর প্রদেশ সরকারের সঙ্গে কথা বলে এই নিষেধাজ্ঞা প্রত্যাহারের ব্যবস্থা করুন। এদিন কেন্দ্রীয় মন্ত্রীকে আবার আমি এই ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য অনুরোধ করি।

কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত করেছেন, বিদেশ থেকে ১০ লক্ষ মেট্রিক টন তৈলবীজ আমদানী করা হবে। সংবাদ পাওয়া গেছে এই আমদানীর প্রথম কিস্তি হিসাবে ৭০ হাজার মেট্রিক টন তৈলবীজ ইতিমধ্যেই জাহাজে করে সমুদ্রপথে ভারত অভিমুখে রওনা হয়েছে। আমি কেন্দ্রীয় মন্ত্রীকে অনুরোধ করি, এই তৈলবীজের একাংশ কলকাতা বন্দরে খালাস করার ব্যবস্থা করা হোক, যাতে এই রাজ্যের তেল কলগুলিতে তা ভাঙ্গিয়ে, এখানে বিক্রয়ের ব্যবস্থা করা যায়।

(গোলমাল)

কেন্দ্রীয় মন্ত্রী সংশ্লিষ্ট কেন্দ্রীয় কর্তৃপক্ষসমূহকে নির্দেশ দেন, পশ্চিমবঙ্গ যাতে কেন্দ্রের বরাদ্দমত রেপসিড তেল পায় সে দিকে নজর রাখতে। বৈঠকে অক্টোবর মাসের বাকি দিনগুলি এবং নভেম্বর মাসে কিভাবে এই তেল পাঠানো হবে, তার কর্মসূচী প্রস্তুত হয়। স্থির হয়, ২৪শে থেকে ৩১শে অক্টোবরের মধ্যে আরও অন্তত ৭/৮ হাজার মেট্রিক টন তেল এখানে পৌছে দেয়া হবে। এই তেল পৌছলেও অক্টোবর মাসে কেন্দ্রীয় বরাদ্দের হিসাবে ৭ হাজার মেট্রিক টনের ওপরে ঘাটতি থেকে যাবে। আর, আগষ্ট সেপ্টেম্বরের বকেয়া ঘাটতি যোগ করলে এর পরিমাণ দাঁড়াবে ১২ হাজার মেট্রিক টনের ওপর। সাত দিনের মধ্যে কেন্দ্রীয় সংস্থাগুলি এই রাজ্যে ৭/৮ হাজার মেট্রিক টন রেপসিড তেল পৌঁছতে পারবে কিনা সে বিষয়ে আমি সংশয় প্রকাশ করি। তবু সবাই মিলে চেষ্টা করতে হবে, এই স্থির হয়।

(গোলমাল)

২ কে. জি. প্যাকে প্রস্তুত রেপসিড তেলের সরবরাহ বাড়িয়ে অক্টোবরের মধ্যে যাতে ৮০০ মেট্রিক টন, এবং নভেম্বরে ১২০০ মেট্রিক টন করা সম্ভব হয়, সেদিকে দৃষ্টি দেবার জন্য কেন্দ্রীয় মন্ত্রী নির্দেশ দেন।

এই রাজ্যের জন্য রেপসিড তেলের ব্যাপারে যে বিপুল পরিমাণ বকেয়া জমে যাচ্ছে তা কিছুটা পূরণের জন্য স্থির হয়, বরাদ্দের অন্তর্ভুক্ত রেপসিড তেলের বাইরে এই রাজ্যের জন্য অক্টোবর মাসে এক হাজার মেট্রিক টন এবং নভেম্বর মাসে আরও দেড় হাজার মেট্রিক টন পাম অয়েল দেয়া হবে।

উত্তর প্রদেশ সরকার রাজ্যের বাইরে সরষের তেল পাঠানো বন্ধ করে যে নিষেধাজ্ঞা জারি করেছেন, সে ব্যাপারে তিনি খোঁজ খবর করে কি করা যায় দেখবেন বলে প্রতিশ্রুতি দেন।

(গোলমাল)

আমদানীকরা তৈলবীজ এসে পৌছলে তার একাংশ যাতে কলকাতা বন্দরে খালাস করে এখানকার তেলকলগুলিতে দেয়া যায় সেদিকে লক্ষ্য রাখার জন্য কেন্দ্রীয় মন্ত্রী তাঁর দপ্তরের অফিসারদের নির্দেশ দেন।

ভোজ্য তেল ছাড়াও এই রাজ্যের জন্য সরবরাহ করা গমের ব্যাপারে যে কিছুটা অসুবিধা দেখা দিয়েছে, সে বিষয়েও আমি কেন্দ্রীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষ করি। তিনি এফ. সি. আইকে এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেবার নির্দেশ দেন।

Mr. Speaker : The statement will be circulated.

(Noise)

I have received one notice of privilage motion from Shri Sultan Ahmed. Under the rules anc practice, when a member is not in, in connection with parliamentary duties, after the House is adjourned, no question of privilege arises. As such the privilege motion is rejected.

I have received another privilege motion notice fom Shri Subrata Mukherjee relating to conduct of the Deputy Speaker. No. question can be asked for or against the Speaker or the Deputy Speaker in the House and as such the notice is out of order and rejected.

Now Zero Hour.

I call upon Shri Satya Ranjan Bapuli.

(Noise)

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,

(গোলমাল ও প্রচন্ড হট্টগোল)

বলুন, বলুন, আপনারা সবাই বলুন তেল চাই।

(তুমুল হট্টগোল)

মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি অনুগ্রহ করে বলুন, পশ্চিমবাংলার মানুষের কাছে আমরা দ্বার্থহীন ভাষায় যে কথা বলতে চাই

(গোলমাল এবং তুমুল হট্টগোল)

(At this stage the House was adjourned till 3.30 p.m.)

[3.30 - 3.40 P.M.]

(After Adjournment)

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মিঃ স্পীকার স্যার, আপনি মাননীয় মন্ত্রী শ্রী নির্মলবাবুকে অন্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে স্টেটমেন্ট করবার জন্যে পারমিশন দিয়েছেলেন। আমরা এই স্টেটমেন্ট এত্যন্ত মনোযোগ সহকারে শুনছিলাম কারণ এটা অত্যন্ত জরুরী তেল সংক্রান্ত বিষয়ে। আমরা গভীর উদ্বেগ সহকারে এই বিষয়টি শুনছিলাম কিন্তু কংগ্রেস বেঞ্চ থেকে গোলমাল করে আমাদের শুনতে দেয় নি। সুতরাং আপনি যদি দয়া করে আবার শোনবার ব্যবস্থা করেন ভালো হয়।

**মিঃ স্পীকার ঃ** স্টেটমেন্ট সার্কুলেট করার ব্যবস্থা করে দিচ্ছি।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** হাউসে কংগ্রেস বেঞ্চ থেকে এইভাবে যদি বলতে উঠলেই গন্ডোগোল করে তাহলে তো ওরাও ওদের বক্তব্য রাখতে পারবেন না।

**মিঃ স্পীকার ঃ** সেই ব্যাপারে কি ব্যবস্থা করবো না করবো সেটা পরে কথা হবে। Mr. Prabuddha Laha, What is your point of information?

**শ্রী প্রবুদ্ধ লাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনাকে ধন্যবাদ যে আপনি পয়েন্ট অফ ইনফরমেশান বলতে দেবার সুযোগ দিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বাবু এখানে উপস্থিত আছেন, আমি তাঁকে জানাচ্ছি যে আমি এইমাত্র এসপ্ল্যানেড ইষ্ট থেকে আসছি সেখানে ৫০ হাজার লোক ছিল অথচ কোন এডিকোয়েট পুলিশ এ্যারেঞ্জমেন্ট ছিল না। একটা সুপরিকল্পিত ভাবে নিরীহ মানুষের উপর লাঠি দিয়ে আঘাত করার জন্য এইরকম ব্যবস্থা করা হয়েছে। আমি অবাক হয়ে যাচ্ছি যে পশ্চিমবঙ্গে আমারা জানি লুঠতরাজ চলছে তারসঙ্গে কি পুলিশী ব্যবস্থাও দৃঢ় নয়? একটা যে আইন আমান্য হবে সেটা নিশ্চয় পুলিশী ইনফরমেশান থাকা উচিত ছিল। আমি শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি এবং তাঁর কাছে প্রার্থনা করছি এর জবাব যেন তিনি দেন। রাজ্যে কি পুলিশ ভ্যানের এতোই অভাব হয়ে গেছে? পুলিশ ফোর্সের কি এতোই এভাব হয়ে গেছে? তারা যে ১৪৪ ধারা আইন অমান্য করলেন তাদের ধরার জন্যে কি উপযুক্ত পুলিশী ভ্যানের ব্যবস্থা ছিল না? পুলিশী বাজেটে তো অনেক টাকা ঢালা হয়েছে সেগুলো কি কাজে খরচ হচ্ছে?

........................গোলমাল

**Amendments to the West Bengal Panchayat (Election) Rules 1974.**

**Mr. Speaker** : Now, Dr. Manas Bhunia, please move your amendments on the West Bengal Panchayat (Election) Rules 1974 (Published in the Notification No. 19800/1 Panch/3R-1/87 dated the 8th September, 1987).

**AMENDENTS TO RULES**

**Rule 1**

**Dr. MANAS BHUNIA** : Sir, I beg to move that in the said Rules (1) in clause (c) of sub-rule (1) of rule 2, for the words "in force on the last date of nominations for Panchayat Election" the words "in force on the date on which the notification appointing the date and time for any election is issued under rule 13" be substitued.

**Rule 2**

**DR. MANAS BHUNIA** : Sir, I beg to move that in sub-rule (2) of rule 16 for the words "in force on the last date of nomination" the words "in force on the date on which the notification appointing the date and time for any election is issued under rule 13" be substituted.

**Rule 81**

**DR. MANAS BHUNIA** : Sir, I beg to move that in sub-rule (1) of rule 81 for the words "in force on the last date of nominations" the words "in force on the date on which the notification appointing the date and time for any election is issued under rule 13" be substituted.

আমি আমার এ্যামেণ্ডমেন্ট দিয়েছি এবং সেইসঙ্গে অত্যন্ত ছোট করে আমার বক্তব্য রাখছি।

এই এ্যামেন্ডমেন্ট আনার যৌক্তিকতা কতটা ছিল, কারণ এখানে অদ্ভুত ধরনের একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে এখানে এই এ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। এখানে ভোটার ক্লারিফিকেশান করতে গিয়ে In clause (c) sub-rule (1) of rule 2, for the words "for the time being in force", substitute the words "in force on the last date of nominations for Panchayat election." এটা কেন হবে, উদ্দেশ্য কি? আমরা অদ্ভুতভাবে দেখলাম যে সামনে পঞ্চায়েত নির্বাচনকে রেখে বামফ্রন্ট সরকার একটা বিশেষ উদ্দেশ্য দিয়ে এই এ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন। তার কারণ কি একটা তো ফিক্সড ডেড লাইন থাকবে। কিংবা আমরা দেখেছি ডেট অফ নমিনেশান অফ দি পঞ্চায়েত ইলেকশান এটা রাখা হোত, ভেবেছিল সেটাকে না রেখে নমিনেশান সাবমিট করবেন, তার লাস্ট ডেট অফ দি যে কোন প্রার্থী সে গ্রাম পঞ্চায়েত স্তরে হোক, জেলাস্তরে কিংবা জেলা পরিষদ স্তরে হোক তার জায়গা পাল্টে তাঁর নাম ভোটার লিস্টে তোলার সুযোগ পাবেন, তার প্রার্থী পদ জমা দেওয়ার দিন পর্যন্ত। এটা কেন হচ্ছে, তাহলে তার বিরুদ্ধে যদি কোন অবজেকশান এতে থাকে বা আমাদের কোন সাজেশান থাকে তাহলে তার সুযোগটা কোথায়? তাহলে উদ্দেশ্য কি, উদ্দেশ্য হচ্ছে, বামফ্রন্ট প্রতিভূ মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি এরা বুঝতে পেরেছে গ্রামাঞ্চলে - কারণ ওদের নেতা বামফ্রন্টের চেয়ারম্যান দ্ব্যর্থহীন ভাষার বলে ফেলেছেন : সংযতভাবে মাঝে মাঝে কখন কখন আমাদের মধ্যে ভাইসেস ঢুকে পড়ছে। যে ভাইসেস প্রতিটি গ্রামাঞ্চলে - ২০ হাজার গ্রামে - ওদের তথাকথিত সরকারী দলে ঢুকেছে। পঞ্চায়েত বাবুদের মধ্যে ঢুকে পড়েছে সেই সমস্ত তথাকথিত পঞ্চায়েত বাবুদের বাঁচাবার জন্য এক গ্রাম থেকে অন্য গ্রামে, এক পঞ্চায়েত সমিতি থেকে অন্য পঞ্চায়েত সমিতিতে অত্যন্ত সুচতুরভাবে গোপনে নিয়ে গিয়ে প্রার্থীদের সাবমিট করার শেষ দিন অবধি ভোটার লিস্টে নাম তোলার সুযোগ করে দেওয়া হচ্ছে। এই চক্রান্তের বিরুদ্ধে তাই প্রতিবাদ করেছি, এটা একটা মারাত্মক ব্যাপারে। It is a serious type of heinous attack on the sanctity of the preparations of voters' list by the Election Commission. এটা আমার বক্তব্য সিরিয়াস টাইপ অফ হেইনাস এ্যাটাক এটা করা হচ্ছে। শুধুমাত্র মার্কবাদী কম্যুনিস্ট পার্টির প্রতিভূ কতকগুলি লোকের ডাকাতকে আজকে সেভ করার জন্য এটা হচ্ছে, এটা আমি জানি। একটা পঞ্চায়েত সমিতির চেয়ারম্যান এত ভুরিভুরি খেয়েছে, এত মোটা হয়েছে যে তাঁকে বাঁচান কোনক্রমে সম্ভব নয়। তাকে বাঁচাতে গেলে, তাকে নির্দ্ধারিত পঞ্চায়েত এলাকা থেকে সরিয়ে নিয়ে গিয়ে অন্য একটা পঞ্চায়েত সমিতিতে কনটেস্ট করাতে হবে, কারণ তাকে পার্টির দরকার। এই সমস্ত গুণ্ডা লোককে দরকার, তা সেই গুণ্ডা ডাকাতকে রাখতে গেলে তাকে জায়গা চেঞ্জ করে, গ্রাম চেঞ্জ করে, পঞ্চায়েত সমিতির এলাকা চেঞ্জ করে ওকে ভোটার লিস্টে নাম তোলাতে হবে। কি অদ্ভুত বিচার, কি অদ্ভুত ভোটার লিস্টে নাম তোলার কারসাজি।

একটা জায়গা দেখুন - আমি বলছি একটা ইম্পোর্টান্ট জায়গা - ৩ নম্বর রুল সেখানে বলছে In Rule 81 - (a) in sub-rule (1), for the words "for the time being in force", substitute the words "in force on the last date of nominations for Panchayat election", (b) for the proviso to sub-rule (1), substitute to following proviso. কি বলছে, ইলেকশান হওয়ার ১০ সপ্তাহ আগে যদি কোন এলাকা পঞ্চায়েতের মধ্যে না ঢুকে থাকে যদি কোন এলাকা আরবান, সেমি আরবান হয়ে থাকে, সেগুলি যুক্ত না হয়ে থাকে তাহলে কি করে ভোটার লিস্ট তৈরী হবে। সেই সমস্ত ভোটার লিস্ট ভোট হওয়ার দিনের ১০ সপ্তাহ আগে টাঙিয়ে দিতে হবে; এক্ষেত্রে ভোটার লিস্ট ফাইনাল করার আগে টাঙিয়ে দিতে হবে। তাহলে এক্ষেত্রে যদি ভোটার লিস্টকে টাঙিয়ে দিতে হয় ১০ সপ্তাহ আগে সেইজন্য তড়িঘড়ি একটা এ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছে অদ্ভুত ভৌতিক কায়দায়। পশ্চিমবাংলার মানুষের কাছে এটা একটা চক্রান্ত। শুধুমাত্র প্রতিভূ রাজনৈতিক দলের কিছু লোককে বাঁচাবার জন্য এই এ্যামেন্ডমেন্ট নিয়ে আসা হয়েছে এটা দুর্ভাগ্য এবং এর প্রতিবাদ করতে হবে আমি তাই এর প্রতিবাদ করছি। আজকে ভোটে নমিনেশন সাবমিট করতে যাবে একটা প্রার্থী, ইতিমধ্যে সে জানতে পারবে না সেই এলাকার সাধারণ মানুষ জানতে পারবে না যে কে কোন এলাকায়, কোন পঞ্চায়েত সমিতিতে, কোন গ্রাম পঞ্চায়েতে সে কনটেস্ট করছে, আমার মনে হয় বামফ্রন্ট সরকারের যারা শরিক দল তারাও এই ঘটনার ও খেলার শিকার হবেন। তাই উচ্চ কণ্ঠে প্রতিবাদ করে বলছি তারাও যন্ত্রনায় কুঁকড়ে মরছে

[3.40 - 3.50 P.M.]

মুর্শিদাবাদে, আর. এস. পি., মেদিনীপুরে সি. পি. আই. এবং কুচবিহারে এফ. বি. এর জবাব পাবে। এটাই হচ্ছে যুক্ত ফ্রন্টের থিওরী। অর্থাৎ আগে সকলকে নিয়ে চল, তারপরে আস্তে আস্তে গিলে ফেল। আমরা বাইরে আছি বলে সব জিনিষটা দেখতে পাচ্ছি এবং তাই এর প্রতিবাদ করছি। সেজন্য আমি আমার এ্যামেন্ডমেন্টের মাধ্যমে আমার বক্তব্য পেশ করে বলছি যে পঞ্চায়েতের মাধ্যমে একটা নৈরাজ্য সৃষ্টি হচ্ছে বিগত কয়েক বছর ধরে এই রাজ্যে। এক একটা পঞ্চায়েত কসাইখানায় পরিণত হয়েছে। সেখানে ডি. এম.কে জেলা পরিষদের হেড ক্লার্কে পরিণত করা হয়েছে। লুঠ তরাজ সেখানে চূড়ান্ত পর্যায়ে গেছে। এর বিরুদ্ধে যখনই প্রতিবাদ করতে যাওয়া গেছে তখনই শাসন নেবে এসেছে। সেই শাসনের যারা প্রধান শরীক তারা একটা দানব হিসেবে প্রতিষ্ঠিত হয়েছে জেলা পরিষদ স্তরে, পঞ্চায়েত সমিতির স্তরে। তাকে রক্ষা করার জন্যই এই নমিনেশান পেপার। অর্থাৎ এক জায়গা থেকে আর এক জায়গায় সিফ্‌ট করে নিতে পারবে। এটা পার্টির প্রয়োজনে করা হবে। সে দানবই হোক, বিরাট দৈত্যই হোক তাকে পার্টির স্বার্থে রাখার জন্য এই ব্যবস্থা। আজকে সংখ্যাগরিষ্ঠতার জোরে এই আইন পাশ করা হবে। কিন্তু তবুও আমাদের প্রতিবাদ করতে হবে যাতে আমাদের প্রতিবাদের ভাষা আগামীদিনে মানুষ জানতে পারে। কি ধরনের পরস্পর বিরোধী জিনিস এখানে করা হচ্ছে। আর একটা হচ্ছে ডিক্লারেশান ফর্ম। এ বিষয়ে আমার এমেন্ডমেন্ট নেই তবুও বলছি। আমি একটা জায়গায় কনটেষ্ট করবো কিন্তু ভোটার লিষ্টে যে নাম থাকবে সে ডিক্লারেশান দেয়া নেই। আমি আবেদন করব যে আপনারা এটা বিবেচনা করুন। ডিক্লারেশান ফর্ম যেখানে একটা কেন্দ্রকে বিশেষ চিহ্নিত করে আমি সেই জায়গায় দাঁড়াব বলে আমাকে সার্টিফিকেট দিতে হচ্ছে তেমনি আর কোন ব্লকে বা আর কোন এলাকায় ভোটার লিষ্টে নাম নেই সেখানে তো অসুবিধা দেখা যাচ্ছে। কারণ এই সরকার চোরাই ভোটার লিষ্টের সরকার। লোকসভায় বা বিধানসভায় ২।১০ টির ব্যবধানে কিছু আসে যায় না কিন্তু পঞ্চায়েতের নির্বাচনে ৫ টা ভোটের ফারাক থাকলে বিরাট তফাত হতে পারে। সজেন্য আবেদন করব যে ডিক্লারেশান ফর্মে যেন অ্যাড কার হয় যে আমার নাম এই কনষ্টিটেনসীর ভোটার লিষ্ট ছাড়া অন্য কোন কেন্দ্রে নেই। এই সাবমিশান রেখে আমার এমেন্ডমেন্ট গ্রহণ করার জন্য আবেদন রাখছি এবং আগামী দিনে পঞ্চায়েতের যে ভয়ঙ্কর পরিস্থিতি করতে যাচ্ছেন তার বিরুদ্ধে আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীল কুমার মজুমদার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মানস ভুঁইয়া পঞ্চায়েতের যে এ্যামেন্ডমেন্ট এসেছে তার যে উনি এ্যামেন্ডমেন্ট এনেছেন আমি তার বিরোধিতা করছি। কারণ, প্রথমতঃ আইনটা হচ্ছে ১৯৭৩ সালের আইনের ধারায় প্রথমেই বলা আছে যে পঞ্চায়েতের নির্বাচন হবে জেনারেল ইলেকশানের ধারা অনুসারে। ১৯৮৪ সালে এ্যাক্টের একটা পরিবর্তন হয়, সংশোধন হয়, তখন কিন্তু বিরোধী পক্ষ চুপ করে করে ছিলেন। ১৯৮৪ সালে এ্যাক্টের যে পরিবর্তন হয় এ্যাক্টের সংগে রুলসের যখন পরিবর্তন ঘটবে তখন রুলসটার এ্যাক্টকে সামনে রেখে পরিবর্তন ঘটাতে হবে। রুলসের যদি সম্পূর্ণ পরিবর্তন ঘটে তাহলে এ্যাক্টের সম্পূর্ণ পরবর্তন না ঘটিয়ে রুলসের পরিবর্তন ঘটান যায় না। মাননীয় সদস্য মানস ভুঁইয়া ধান ভাঙ্গতে গিয়ে শিবের গীত গাইতে শুরু করেছেন, আমি সেই বিষয়ে যাচ্ছি না। কি আছে-সাধারণ নির্বাচনে যে কোন জায়গা থেকে যে কোন প্রার্থী দাঁড়াতে পারে, আমরা ওটাই চেয়েছি। আমরা চেয়েছি গ্রামে পঞ্চায়েতের ক্ষেত্রে যে কোন জায়গা থেকে দাঁড়াবে এবং তার যে নিয়ম-কানুন আছে সেটা করা যেতে পারে। এতে ওঁর আপত্তির কারণ আমরা বুঝতে পারছি না। এটা প্রথমে বুঝে নিতে হবে এ্যাক্টের পরিবর্তন না ঘটিয়ে রুলসের পরিবর্তন ঘটান যায় না। তাহলে এ্যাক্টের যখন এ্যামেন্ডন্টে হয়েছিল ১৯৮৪ সালে তখন বিরোধী পক্ষ দাঁড়িয়ে সেই এ্যাক্টের পরিবর্তন ঘটাননি-এবং তার পরিপ্রেক্ষিতে রুলসের পরিবর্তন ঘটাননি। রুলসের যদি পরিবর্তন ঘটাতে হয় তাহলে এ্যাক্টের পরিবর্তন আগে ঘটাতে হবে, এখন সেই সময় নেই। এখন রুলসের যে পরিবর্তন ঘটছে ১৯৮৪ সালে আইনের যে সংশোধন করা হয়েছিল সেই পরিপ্রেক্ষিতে করাতে হচ্ছে, অন্য কোন বিষয়ে আলোচনার স্কোপ নেই। এখন যেকথাই বলুন না কেন আগামী পঞ্চায়েতের যে নির্বাচন আসছে তাতে তার উত্তর পাবেন, এখন আমি মাননীয় সদস্য মানস ভুঁইয়ার এ্যামেন্ডমেন্টের বিরোধিতা করছি। ১৯৭৩ সালে যে আইন ওঁরা করেছিলেন সেই আইনের আমরা যেটা সংশোধন করেছি সেই আইনকে সামনে রেখে সব কিছু চলছে, সবকিছু হবে। উনি যে এ্যামেন্ডমেন্ট এনেছেন আমি তার বিরোধিতা করছি।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত সংশোধন বিল আলোচনা করতে গিয়ে আমি প্রথমে একটা কথা বলি যাদের জন্য পঞ্চায়েত নির্বাচন হবে তারা আজ গ্রাম পঞ্চায়েতে ভোজ্য তেল পাচ্ছে না। পঞ্চায়েত নির্বাচনে যাঁরা দাঁড়াবেন তাঁদের জীবনে নিরাপত্তা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, চরম দুর্নীতি নজরতখানাতে ধরা পড়েছে, সেটা আমরা আলোচনা করতে চেয়েছি, কারণ একটা রিপোর্ট এসেছে আমরা আলোচনা করতে পারছি না আমরা সরষের তেল, রেপসিড তেল পাচ্ছি না, বেবি ফুড নেই, এগুলি আমরা আলোচনা করতে চেয়েছি। রডন স্কয়ার পার্ক নিয়ে ডিটেলড আলোচনা হওয়ার দরকার আছে পশ্চিমবংগের মানুষের স্বার্থে। লকআপে খুনীদের পিটিয়ে মারা হচ্ছে এটা জানা দরকার আছে। আইন-শৃঙ্খলার ব্যাপারে জানার দরকার আছে যে কোথায় আমরা দাড়িয়ে আছি।

**মিঃ স্পীকার ঃ** রডন স্কয়ারের সঙ্গে পঞ্চায়েতের কি সম্পর্ক আছে?

**শ্রী সত্য রঞ্জন বাপুলি ঃ** বিরাট সম্পর্ক আছে, সব জায়গায় আছে, এই সম্পর্কে রডন স্কয়ার আসে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে বলি আজকে এই নিয়ে আলোচনা করতে চেয়েছিলাম, বিশেষ করে কয়েকদিন আগে আমাদের স্বাস্থ্য কেন্দ্রে চিকিৎসা ব্যবস্থা নেই, কুকুরে কামড়ালে ওষুধ নেই, স্বাস্থ্য মন্ত্রী চরম হুংকার ছেড়েছেন, অসভ্যজনক কথা বলেছেন, কিছু ডাক্তার খারাপ থাকতে পারে কিন্তু সব ডাক্তার সম্বন্ধে যে কটুক্তি করেছেন যেখানে হাসপাতালে ওষুধ দিতে পারছেন না, চিকিৎসা ব্যবস্থা করতে পারছেন না, এগুলি নিয়ে আমরা আলোচনা করতে চেয়েছিলাম।

[3.50 - 4.00 P.M.]

আমরা দেখাতে চেয়েছিলাম বামফ্রন্ট সরকার সব জায়গাই ব্যর্থ। আমরা বলেছিলাম বিভিন্ন বিষয় আলোচনা করবার জন্য আরও কিছুদিন হাউস চালান হোক। কিন্তু আপনি হাউসের সময় বাড়ালেন না এবং সেইজন্যই আমরা অল পার্টি মিটিং বয়কট করতে বাধ্য হয়েছি এবং ওয়াকআউট করে চলে এসেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউসের বহু বিজনেস্ বাকী পড়ে আছে। আমরা প্রায় ৫০০-র মত কোশ্চেন দিয়েছিলাম কিন্তু এসেছে মাত্র ৫০ টি। এইসব কারণেই আমরা হাউসের সময় বাড়াতে বলেছিলাম। কিন্তু এখন দেখছি বিধানসভায় বক্তব্য রাখার কোন মানেই হয়না। পশ্চিমবাংলার অসংখ্য মানুষ তাদের দাবী দাওয়া নিয়ে এসপ্ল্যানেড ইস্টে এসেছিল কিন্তু সরকার তাদের পুলিশ দিয়ে লাঠিপেটা করেছে, মারধোর করেছে, গনতান্ত্রিক আন্দোলনকে নষ্ট করে দিয়েছে। বিধানসভায় আলোচনা করা দূরের কথা, পশ্চিমবাংলার জনগণকে আপনারা অপমান করলেন। আমরা দেখালাম মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলার মানুষকে ভয় করছেন। তিনি শুধু কেন্দ্রের বিরুদ্ধে বড় বড় কথা বলেন এবং এও বলেন, তিনি নাকি সব স্তব্ধ করে দেবেন। এই পরিস্থিতিতে বিধানসভায় থাকার কোন প্রয়োজন মনে করছিনা বলে আজকে আমরা সভা থেকে ওয়াক আউট করছি। আজকে জনগণের স্বার্থ বিঘ্নিত হচ্ছে এবং জনগণের কথা ভাবা হচ্ছে না। এর প্রতিবাদে আজকে আলোচনায় অংশ গ্রহণ না করে আমরা হাউস বয়কট করছি। আমি আশাকরি মাননীয় স্পীকার মহাশয় আমার এইসব কথা শোনার পর মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে বিভিন্ন বিষয় আলোচনা করার জন্য হাউসের সময় বাড়াবেন।

**(NOISE)**

**(At this stage the Congress (I) members walked out of the chamber)**

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পঞ্চায়েত নিয়ে আলোচনা হচ্ছে, কিন্তু সত্য বাপুলি মহাশয় দেখলাম অন্যান্য বিষয় নিয়ে আলোচনা করলেন। আমি মনে করি এটা নিয়ম বিরুদ্ধ কাজ এবং আপনি তাঁর বক্তব্য এক্সপাঞ্জ করে দেবেন। আজকে যে সর্বদলীয় বৈঠক হয়েছে সে সম্বন্ধেও সত্যবাবু বিকৃত ব্যাখ্যা দিলেন। ইতিপূর্বে বিজনেস্ এ্যাডভাইসরি কমিটির যে মিটিং হয়েছে তাতেও ওঁরা বিধানসভার সময় বাড়াতে হবে এই দাবী করেন নি। এখন যে সমস্ত বিষয় নিয়ে আলোচনা করার জন্য হাউসের সময় বাড়াতে চাই সে বিষয় নিয়ে আলোচনা তা অলরেডি এখানে হয়ে গেছে। তাছাড়া আপনিও বলেছেন একই বিষয় নিয়ে এখানে বার বার আলোচনা হতে পারে না। আপনার চেম্বারে ওঁরা সর্বদলীয় বৈঠক করতে গেলেন এবং আপনি ভাল প্লেটের ব্যবস্থাও করেছিলেন আমি তো দেখলাম ওঁরা মিটিং-এর পর ইটিং করে চলে এলেন। আর সত্যবাবু এখন বলছেন আপনার চেম্বার থেকে ওঁরা ওয়াক আউট করেছেন। আমি অনুরোধ করছি আপনি সত্যবাবুর বক্তৃতা এক্সপাঞ্জ করুন।

**শ্রী আব্দুল কোয়াইয়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত বিভাগের মন্ত্রীমহাশয় আজকে এখানে উপস্থিত নেই সেইজন্য আপনার অনুমতি নিয়ে মাননীয় সদস্য মানস ভূঁইয়া যে সংশোধনী এনেছেন তার বিরোধিতা করছি। আমি মনে করি এই সংশোধনী আপনার কোন প্রয়োজনীয়তা নেই এবং এটা উনি আনতেও পারেন না। উনি একজন ডাক্তার বলে এই সংশোধনী এনেছেন। উনি যদি একজন এ্যাডভোকেট হতেন তাহলে এটা জানতেন না। ১৯৮৪ সালে যখন পঞ্চায়েত এ্যাক্ট এ্যামেন্ড করা হল তখন সেই অনুযায়ী রুলস্-টাও এ্যামেন্ড করতে হয়েছে এবং সেইভাবেই এটা নিয়ে আসা হয়েছে। ১৯৮৪ সালে যখন এ্যামেন্ড করা হল তখনই তো তাঁরা আপত্তি করতে পারতেন। তখন আপত্তি করেন নি, কিন্তু আজ এইসব কথা এখানে বলছেন। পিপলস্ রিপ্রেজেনটেটিভ এ্যাক্ট অনুযায়ী আমরা বিভিন্ন ব্যাপারে যে নির্বাচন করছি পঞ্চায়েত নির্বাচনও সেইভাবে করব এটা আমরা বলেছি। অর্থাৎ পার্লামেন্ট এবং এ্যাসেম্বলীতে যেভাবে নির্বাচন হয় সেইভাবেই আমরা পঞ্চায়েতে নির্বাচন করব।

সেই পঞ্চায়েত আইনকে কার্যকরী করতে এসে দেখলাম ১৯৭৩ সালে এঁরা যে পঞ্চায়েত এ্যাক্টস করেছিল সেই এ্যাক্টস করতে এসেম্বলী এবং পার্লামেন্ট নির্বাচনের যে এ্যাক্ট ছিল তার থেকে কিছু বদল করেছেন। আমরা ১৯৮৪ সালে সেটাকে পালটে ঐ এসেম্বলী এবং পার্লামেন্টের নির্বাচন যেভাবে হবে পঞ্চায়েত নির্বাচন সেইভাবেই হবে এবং সেই ভোটারদের দ্বারাই নির্বাচিত হবে। তারপর উনি নমিনেশন ফাইলের কথা বলেছেন। সেদিন পর্যন্ত অর্থাৎ ১৯৮৪ সাল পর্যন্ত পার্লামেন্ট এবং এসেম্বলী নির্বাচন যেভাবে হয়েছে আমরা সেটাই করেছি। আজকে যে এ্যাক্টস ১৯৮৪ সালে করা হয়েছিল তার কতকগুলি রুলস এখানে এনেছি। যদি ওনাদের ১৯৮৪ সালে কিছু বলার থাকতো কোন ক্ষোপ থাকতো তা বলতে পারতেন। আমরা দুমাস বাড়িয়ে দিলাম। ওনারা বলছেন অনেক ভোটার বেড়ে যাবে। বেড়ে যেতে পারে-তাহলে ওনাদেরও তো ভোটার বাড়বে। আর এই সব তো করবেন নির্বাচন কমিশন-তিনি যে পদ্ধতি নেবেন সেইভাবেই হবে। আমরা নূতন কোন উদ্যোগ নিই নি। এসেম্বলী এবং পার্লামেন্টের ব্যাপারে নির্বাচনের যে নীতি আছে আমরা সেই মত করার চেষ্টা করেছি। উনি যেভাবে বল্লেন সেটা আদৌ বিষয় বস্তু নয়। যেগুলি বলার প্রয়োজনই নাই সেই সব বলে গেলেন-এট কিন্তু সেই জায়গা নয়। এই তো সামনেই পঞ্চায়েত নির্বাচন আসছে, উনি সেখানে যান না-এই সব কথা বলে ওনারা পঞ্চায়েতে জিতুন না কেন। আমরা জানি ওনারা কোন দিনই জয়লাভ করতে পারবেন না, পশ্চিমবাংলায় ওদের কোন জায়গা নেই তাই উনি যে এমেন্ডমেন্ট এনেছেন আমি তার সম্পূর্ণ বিরোধিতা করে আমরা যে রুলসগুলি এনেছি তার পরিপূর্ণ সমর্থন করে আমরা বক্তব্য শেষ করছি।

Rule 1

The motions of Dr. MANAS BHUNIA that in the said Rules (1) in clause (c) of sub-rule (1) of rule, 2, for the words "in force on the last date of nominations of Panchayat Election" the words "in force on the date on which the notification appointing the date and time for any election is issued under rule 13" be substituted.

Rule 2

and that in sub-rule (2) of rule 16 for the words "in force on the last date of nomination" the words "in force on the date on which the notification appointing the date and time for any election is issued under rule 13" be substitued.

Rule 81

and that in sub-rule (1) of rule 81 for the words "in force on the last date of nomination" the words "in force on the date on which the notification appointing the date and time for any election is issued under rule 13" be substitued.

All the motions were then put and lost.

LEGISLATION

**Shi Sri Lokenath Cotton Mills Limited ( Acquisition and Transfer of Undertakings) Bill, 1987**

**Shir Jyoti Basu** : Sir, I beg to introduce the Sri Sri Lokenath Cotton Mills Limited ( Acquisition and Tansfer of Undertakings) Bill, 1987 and to place a statement as required under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

1. Sri Sri Lokenath Cotton Mills Limited, is a company within the meaning of the companies Act, 1956. The management of the company had declared a lock-out and thereafter-closure in July, 1984. The State-Government prohibited the continuance of the lock-out and as the management of the company had acted in contravention of the provisions of the Industrial Disputes Act, 1947, in the matter of closure , a directive was issued by the State Government to the management of the company not to give effect to the notice of closure of the industrial unit. The management had then moved the High Court, Calcutta, and obtained an order of injunction restraining the State Government from enforcing the provisions of the Industrial Disputes Act (West Bengal Second Amendment) Act, 1980. Immediately thereafter the management, by another notice, closed down the Industrial unit and also terminated the services of workmen with effect from the 29th November, 1984. The management had also attempted to

**dispose of th assets of the Company, but the workers prevented them from doing so by an order of the High Court, Calcutta. Meanwhile the jobless workers finding the management totally disinterested in restarting the unit approached the State Goverment with the proposal for restarting and running the** industrial unit by themselves shouldering full managerial and financial responsibilities. The State Government, after thoroughly studying the viability of the company, came to the conclusion that the industrial unit would survive. Meanwhile the workers with the intention of running of industrial unit formed a co-operative society styled as Sri Sri Lokenath Cotton Mills Employees' and workers' Co-operative Industrial society Limited and got the same duly registered. As there was no other way whereby the workers could utilise the assets of the company for the purpose of production and protection of employment, the co-operative society prayed to the State Government for acquisition of the assets of the company and for handing over the same to the co-operative society for the said purpose. Considering all the aspects of the proposal of the co-operative society and also finding the management disinterested in restarting the industrial unit, the State Government decided to nationalise the assets of the company. It was also decided that after nationalisation, all the assets of the company would be made over to an existing Government company, which would entrust the management of the industrial unit to the co-operative society on such terms and conditions as the State Government deem fit. It was further decided that the State Government would have no financial liability save and except that involved in acquiring the assets of the company. As the West Bengal Legislative Assembly was not in session and as the matter was extremely urgent in the context of the public interest, an Ordiance, namely, the Śri Sri Lokenath Cotton MIlls Limited ( Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1987 was promulgated.

....(Secretary then read the title of the Bill)...

**Shri Jyoti Basu** : Sir, I beg to move that the Sri Sri Lokenath Cotton Mills LImited ( Acquisition and Tansfer of Undertakings) Bill, 1987 be taken into consideration.

মাননীয় স্পীকার মহাশয়, আমাদের এই বিল আনতে গিয়ে তার ষ্টেটমেন্ট অব অবজেক্ট এণ্ড রিজন্স উপস্থাপিত করেছি, সেখানে সব কিছু সুস্পষ্টভাবে বলা হয়েছে। সেখানে এটা আনবার কি কারণ তা বলে দিয়েছি। এই লোকনাথ কটন মিল্স লিঃ-টা হচ্ছে বারুইপুরের একটা মিল। ম্যানেজমেন্ট ১৯৮৪ সালে লক আউট করে এবং তারপরে ক্লোজারের নোটিশ দেয়। আমরা রাজ্য সরকার তার বাধা দেবার চেষ্টা করেছি। কিন্তু দুঃখের বিষয় ওরা হাইকোর্টে যায়-হাইকোর্ট থেকে অর্ডার হোল ওরা লকআউট করতে পারে। তারপর ওরা যন্ত্রপাতি ইত্যাদি বিক্রি করতে চেয়েছিল। সেটা ওঁরা করতে পারে নি। হাইকোর্টে যাওয়া হোল শ্রমিকরাও গিয়েছিল, হাইকোর্ট থেকে অর্ডার হোল যে এ্যাসেটস যে সমস্ত আছে সেগুলি ওরা বিক্রি করতে পারে না।

[4.00 - 4.10 P.M.]

তারপর শ্রমিকরা আর কিছু উপায় না দেখে, যখন কিছুতেই খুলছে না, তখন ওরা আমাদের সরকারের কাছে আসেন। আমাদের কাছে এসে বলেন যে, আমরা কো-অপারেটিভ করে চালাব। কিন্তু আমরা এ্যাসেটস নেব কি করে, কোম্পানী নেব কি করে? আমাদের তো কোন টাকা পয়সা নেই। সেই জন্য এই সব বিবেচনা করে একটা কমিটি করে এটা দেখে আমাদের মনে হচ্ছে যে, মিলটি ভায়াবল্ হতে পারে যদি শ্রমিকরা দক্ষতার সঙ্গে, নিষ্ঠার সঙ্গে কাজ করেন কো-অপারিটিভ করে। এই সব আমরা বিচার করে দেখি। এতে আমাদের খুব বেশী টাকা লাগবে না। ৬ লক্ষ ৮৩ হাজার টাকা দরকার হবে। এটা খরচ করে ওদের এ্যাসেটস নিয়ে কোম্পানীর কাছে দেব। তবে সেটা এখনো ঠিক হয়নি। কো-অপারেটিভ তৈরী হয়ে গেছে। রেজিষ্টার্ড কো-অপারেটিভ তৈরী হয়ে গেছে। শ্রমিকদের এই কো-অপারেটিভের হাতে এটা আমরা দিয়ে দেব। তারপর আমাদের আর কোন খরচ পাতি লাগবে না। ওরাই কো-অপারেটিভ করে এটা চালাবেন। এই কথা আমাদের বলেছেন। এটা একটা মহত উদ্দেশ্য নিশ্চয়-এই রকম ২ /৪ টিক্ষেত্রে আমাদের করতে হয়েছে, যেখানে মালিক বন্ধ করে দিয়ে পালিয়ে গেছে। বিশেষ করে কতকগুলি ছোট ছোট কারখানায় এই রকম হয়েছে, এক আধটা বড়ও এই রকম হয়েছে। শ্রমিকরা আর কোন উপায় না দেখে অনেক সময় আমাদের কাছে এসে বলেন যে, আমরা কো-অপারেটিভ করে চালাতে চাই, আপনারা সাহায্য করুন। কিন্তু সবগুলো তো চলবে না, কো-অপারেটিভ করলেও। অনেক টাকা

পয়সা ইনভেষ্ট করতে হয়। সবগুলোতে করা যায় না। করতে পারলে ভাল হত। আর্থিক প্রতিষ্ঠানের সাহায্য ইত্যাদি দরকার হয়। তারা এই সব সাহায্য করে না। যাই হোক, এই রকম একটা প্রস্তাব শ্রমিকরা যখন আমাদের কাছে নিয়ে এসেছিল আমরা সেটা গ্রহণ করেছি। আমি আশা করি এটা চালু হবে এবং এটা ভয়াবহ হবো ওরা এটা ভাল করে চালাতে পারবে এবং কতকগুলি শ্রমিক তাদের পরিবারবর্গকে নিয়ে বেঁচে থাকবে। এই উদ্দেশ্য নিয়ে আমি এই বিলটি আপনাদের কাছে উপস্থাপিত করেছি।

**শ্রী হেমেন মজুমদার ঃ** মাননীয় স্পীকার, স্যার, গোবিন্দ চন্দ্র নস্করের এই বিলের উপর বক্তৃতা করার কথা, কিন্তু তিনি এখানে নেই, অনুপস্থিত আছেন। শ্রমিকদের প্রতি কত দরদ, এটাই তার একটা প্রকৃষ্ট প্রমাণ। এই কারখানার শ্রমিকদের জীবনের সাথে গত ২৫ বছর ধরে আমি যুক্ত আছি এই কারখানার প্রথম সূত্রপাতের সময় থেকে আমরা যুক্ত হয়ে ওখানে ইউনিয়ন তৈরী করেছিলাম। সেই সময় আমাদের উপর অজস্র ধরনের নির্যাতন চলেছিল পুলিশ দিয়ে, গুণ্ডা দিয়ে পেটানোর চেষ্টাও হয়েছিল, নানান নির্যাতন আমাদের উপর চালানো হয়েছিল। কিন্তু সেই অসহায় শ্রমিকদের সঙ্গে থেকে আমরা ইউনিয়ন গঠন করি এবং শেষ পর্যন্ত কিছু কিছু দাবী দাওয়া মালিকদের মানতে বাধ্য করি। কিছুদিন আগে মালিকদের মধ্যে শেয়ার চেঞ্জ ইত্যাদি কতকগুলি ব্যাপার নিয়ে বিরোধ দেখা দেয়। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এই কারখানার ভাগ্যে সেই রকম ঘটনা ঘটতে থাকল, ১৯৭৫ সাল পর্যন্ত অন্যান্য বিভিন্ন কারখানায় যে ঘটনা ঘটেছিল। বিভিন্ন মস্তান আই. এন. টি. ইউ. সি., এন. এল. সি. সি. ইউনিয়ন তৈরী করে নানান গোলযোগের সূত্রপাত সৃষ্টি করা হল। এই রকম একটা অবস্থার মধ্যে এই কোম্পানীটির হস্তান্তর করা হল। আমরা নানা রকম ভাবে সহযোগিতা করতে চেষ্টা করলাম কারখানাটি যাতে চালু থাকে। কোম্পানীর সঙ্গে বসে নানাভাবে আলোচনা হল। কিন্তু কোন সময়েই কার্যত এই কারখানা পরিচালনার জন্য কোম্পানীর যেসব জিনিসপত্র দেবার দরকার ছিল তা দেয়নি। এই রকম ধরনের এক একটি জিনিস একটার পর একটা ঘটতে থাকে। মাইনে, টাকা পয়সার ব্যাপার, বোনাস ইত্যাদি নানান বিষয়ে কোম্পানী অসহযোগিতা করতে থাকে। এই রকম একটা অবস্থার মধ্যে কয়েকদিনের ধর্মঘট হয় এবং আই. এন. টি. ইউ. সি., এন. এল. সি. সি. ইউনিয়ন মালিকদের সঙ্গে সংযোগ রক্ষা করতে থাকে।

যাইহোক, এই অবস্থায় কোম্পানীটি যখন অচলাবস্থার মধ্যে পড়ে তখন আমরাও আন্দোলন করি, আমরাও বলি যে যুক্ত ভাবে এটাকে নিয়ে চিন্তাভাবনা করে কিছু একটা করার ব্যবস্থা করা দরকার। এ নিয়ে ইউনিয়ান গভর্নমেন্ট এবং অন্যান্যদের সঙ্গেও আলোচনা হয়েছিল। পরে অন্যান্য ক্ষেত্রে যে নিয়ম পদ্ধতি বামফ্রন্ট সরকার প্রবর্তন করেছেন—বামফ্রন্ট সরকারই প্রথম এটা ইনট্রোডিউস করেন—সেটা এখানেও প্রবর্তন করেন। সেটা হচ্ছে, কোম্পানী ফেলে মালিক যদি পালিয়ে যায় বা কোম্পানীর মালপত্র বিক্রি করে মালিক যদি পালিয়ে যায় তাহলে সেই কারখানা অধিগ্রহণ করা বা অন্যভাবে সেটা চালাবার ব্যবস্থা করা। এ ক্ষেত্রে কংগ্রেসের নীতি অবশ্য উল্টো। কংগ্রেসের নীতি হচ্ছে, যেগুলি ন্যাশানালাইজড হয়েছে সেগুলিও তারা বন্ধ করে দিচ্ছেন। বেঙ্গল পটারির ক্ষেত্রে আমরা সেই জিনিসই দেখলাম যে ৯ বছর চলার পর তারা সেটা ডিনোটিফাই করে দিলেন। অর্থাৎ রাজীব গান্ধীর বর্তমান নীতি অনুযায়ী শ্রমিকদের দেখার যে দায়দায়িত্ব এবং চিন্তাভাবনা সেই নীতির তাঁরা পরিবর্তন করলেন এবং শ্রমিকদের হাত পা বেঁধে জলে ফেলে দিলেন। এরকম একের পর এক ঘটনা ঘটছে। এই অধিগ্রহণের ব্যাপারে আগে অর্ডিন্যান্স হয়েছিল এবং আজকে সেই অর্ডিনেন্সের বদলে বিল এসেছে, এরজন্য আমি শ্রমিকদের পক্ষ থেকে বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাচ্ছি। এখন একটা প্রশ্ন উঠেছে যে দায়িত্ব নেওয়ার পর এ ক্ষেত্রে জাতীয়করণ কথাটি ব্যবহার করা হবে, না, টেক ওভার কথাটি ব্যবহার করা হবে। আমি মনে করি এ প্রশ্ন অবান্তর। এখানে মূল কথাটা হচ্ছে, এর ইজারাধীন সম্পত্তি, অন্যান্য সম্পত্তি, বিশেষ অধিকার, ভূমি, ভবন, জলাধার, রেলওয়ে সাইডিং, ফ্যাক্টরি শেড, যন্ত্রপাতি, আসবাবপত্র, বিদ্যুৎ সংযোগ ইত্যাদি সব কিছু নতুনভাবে সরকার থেকে নিয়ে নেবার ব্যবস্থা করা হয়েছে। স্যার, এই কারখানাটিতে কাপড় বা বস্ত্র উৎপাদন হয়না, এখানে প্রসেসিং, ব্লিচিং, ক্যালেন্ডারিং ইত্যাদির কাজ হয়। বর্তমানে এই কারখানাটির ওয়ার্কারদের সংখ্যা হচ্ছে ১৪০ এবং তাদের অবস্থা ভয়াবহ। এই পরিপ্রেক্ষিতে আমি মনে করি, অধিগ্রহণের পর আমরা কিভাবে এই কারখানাটি পরিচালনা করবো সেইসব প্রশ্ন আসবে। বামফ্রন্ট সরকার এলজ্যাট, গ্যানজেস প্রিন্টিং, ইনফিউসান ইনডিয়া লিমিটেডের ক্ষেত্রে যে নীতি গ্রহণ করেছেন সেই নীতিতে কিছুটা সফলতা পাওয়া গিয়েছে ঠিকই কিন্তু সব কারখানা ঐ ভাবে চালানো সম্ভব নয়। সেখানে পুঁজির অবস্থা, বাৎসরিক সাফল্য ইত্যাদি নানান সমস্যা একটা কারখানা চালাবার পেছনে থাকে। ভারতবর্ষে পুঁজিবাদী ব্যবস্থায় প্রতি নিয়ত কি ধরনের সংকট কারখানাগুলির ক্ষেত্রে সৃষ্টি হচ্ছে সেটা আমরা সকলেই জানি। বিশেষ করে এই ধরনের সব কারখানা যাদের কোন প্রডাকসান নেই, যারা বাজার থেকে কাপড় কিনে ক্যালেন্ডারিং বা ব্লিচিং করেন তাদের ক্ষেত্রে একটা বিপদজনক অবস্থা সৃষ্টি করবার সুযোগ ব্যবসায়ীদের হাতে রয়েছে। এইরকম একটা অবস্থায় ৬ লক্ষ ৮৭ হাজার টাকা দিয়ে এই কারখানাটির সম্পত্তি সরকার গ্রহণ করেছেন এবং তার পরিচালনার ব্যবস্থা করছেন। এ ক্ষেত্রে এমপ্লয়িস কোঅপারেটিভ করে বা অন্য কোন উপায়ে এটা পরিচালনা করা যায় কিনা সেটা চিন্তাভাবনা করতে হবে। এখানে আইনে যে কথাটা আছে যে, যে কোন ধরনের সমবায় সমিতি দিয়ে এটা পরিচালনার ব্যবস্থা করা যেতে পারে, আমার মনে হয় সেটা ভেবে দেখা দরকার। এ ক্ষেত্রে বলতে পারি, ওয়েষ্ট বেঙ্গল হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ারলুম ডেভালপমেন্ট কর্পোরেশন এই কাজে বা কাপড় সম্পর্কিত বিভিন্ন ব্যাপারে যুক্ত আছেন, ওয়েষ্ট বেঙ্গল হ্যান্ডলুম উইভার্স কো-অপারেটিভ সোসাইটি, তারাও এই ধরনের ব্যবসার সঙ্গে যুক্ত আছেন, ওয়েষ্ট বেঙ্গল হ্যান্ডলুম ডেভালপমেন্ট কর্পোরেশন, তারাও এ ধরনের ব্যবসার সঙ্গে যুক্ত। আমরা ভেবে দেখতে পারি এই ধরনের সব প্রতিষ্ঠান যারা ব্যবসায়িক ভিত্তিতে সরকারের পক্ষে বা সরকারের তরফে কাজ করেন তাদের সঙ্গে যোগাযোগ এ ব্যাপারে করা যায় কিনা। শ্রমিকদের ঘাড়ে আমরা যদি এই দায়িত্ব দিই তাহলে তাতে নানান অসুবিধা বিশেষ করে এই ধরনের কারখানার ক্ষেত্রে নানান অসুবিধার সৃষ্টি হতে পারে। এই বিষয়টা বিবেচনা করে দেখার দায়িত্ব আছে।

[4.10 - 4.25 P.M.]

আমাদের ভারতবর্ষে নুতন যে সব সমস্যা সমাধানের কথা ভাবা হচ্ছে, যে সব কথা বলা হচ্ছে, তার মধ্যে একটা পদ্ধতি হচ্ছে কো-অপারেটিভের মাধ্যমে এই ধরনের কারখানা নেওয়া। এই ধরনের কারখানা যা বারবার লক আউট করছে, ক্লোজার করছে, এই রকম একটা অবস্থায় এই কারখানা নিয়ে নেওয়া সত্যিই অভিনন্দন কাজ, সমর্থনযোগ্য কাজ। এই সঙ্গে সঙ্গে শ্রমিকদের স্বার্থে তাদের দায়-দায়িত্বের কথাও আমাদের চিন্তাভাবনা করতে হবে। আমরা শুনেছি যে বহু শ্রমিক হকারী করছে, বা অন্য উপায়ে তাদের জীবন-যাপন করছে এবং এই রকম ভাবে কয়েক বছর ধরে চলেছে। এই রকম অবস্থায় ১ লক্ষ ২৬ হাজার কারখানা ভারতবর্ষে বন্ধ এবং পশ্চিম বাংলায়ও অনেকগুলি বন্ধ হয়েছে। এই রকম অবস্থায় এই কারখানা যে সরকার নিচ্ছেন এবং তার জন্য যে বিল আনা হয়েছে তাকে সমর্থন করছি। তার সঙ্গে এটাও বলছি যে সমস্ত ইন্ডাষ্ট্রিজ আছে, শ্রমিকদের সঙ্গে যুক্ত যে সমস্ত কো-অপারেটিভ আছে তাদের সঙ্গে আলোচনা করে, তাদের সঙ্গে যুক্ত ভাবে কোন ব্যবস্থার কথা ভাবতে পারেন কিনা সেটা চিন্তা করতে বলবো। এই কথা বলে এই বিলকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি এবং বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** মিঃ বাসু, আপনি কিছু বলবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কিছু বলার নেই।

The motion of Shri Jyoti Basu that Sri Sri Lokenath Cotton Mills Limited (Aequisitms and transfer of Undertakings) Bills, 1987 be taken into consideration was then put and agred to.

**Clauses 1-14 and Preamble.**

The question that clauses 1-14 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Jyoti Basu** : I beg to move that Sri Sri Lokenath Cotton Mills Limited (Acquisition and Transfer of Undertakings) Bill, 1987, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Mr. Speaker** : এখানে আরো দুটি মোশান আছে। একটা হচ্ছে, আনডার, রুল ১৯৪ তে মিঃ অমলেন্দ্র রায় একটা নোটিশ দিয়েছেন। মিঃ রায়, আপনার নোটিশের ব্যাপারে কি বলবেন বলুন।

**শ্রী অমলেন্দ্রনাথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে নোটিশ দিয়েছিলাম রুল ১৯৪ অনুসারে সেটার মাধ্যমে আমি এই হাউসের সামনে একটা গুরুতর বিষয়ে আলোচনা করতে চেয়েছি। আমরা শুনেছি যে ইউ. পি. ষ্টেট গভর্ণমেন্ট নাকি নিষেধাজ্ঞা জারী করে আমাদের রাজ্যে সরষের তেল আসতে দিচ্ছে না। আমাদের সারা বছরে ৩ লক্ষ ৩৬ হাজার মেট্রিক টন তেল দরকার হয়। এর মধ্যে আমাদের রাজ্যে উৎপন্ন হয় মাত্র ১ লক্ষ ২০ হাজার মেট্রিক টনের মত। কেন্দ্রীয় সরকার প্রায় ১ লক্ষ মেট্রিক টনের মত রেপসীড তেল সরবরাহ করলে ঘাটতি খানিকটা মেটে। তাছাড়াও আরো ১ লক্ষ মেট্রিক টন আমাদের প্রয়োজন হয়। অন্য রাজ্য থেকে আমরা সেটা না পেলে আমাদের অভাব পূরণ হতে পারেনা। এই যে ১ লক্ষ মেট্রিক টনেরও বেশী তেল আমাদের আমদানী করতে হয় তার অধিকাংশটাই আসে ইউ. পি. থেকে। ইউ. পি. গভর্ণমেন্ট এবং খাদ্য সরবরাহ মন্ত্রী স্বয়ং যখন বলছেন তখন অবিশ্বাস করার প্রশ্ন ওঠেনা যে সেখান থেকে নিশ্চয়ই এই চলাচলে বাধা আরোপ করা হচ্ছে। আমি হাউসের কাছে যে প্রশ্ন রাখতে চাই সেটা হচ্ছে, কোন রাজ্য সরকারের এই সাংবিধানিক অধিকার আছে কিনা? এটা একটা কন্সটিটিউশন্যাল ল'এর মস্ত বড় প্রশ্ন থিওরী এবং প্র্যাকটিসের দিক থেকে। কনসটিটিউশানে ক্ষমতা ভাগ করে দেওয়া হয়েছে এবং আইন সম্পর্কেও বলে দেওয়া হয়েছে।

এখানে পরিষ্কার করে সেভেন্থ শিডিউলে লেখা আছে দেখুন, ইউনিয়ন লিস্ট, সেখানে ইন্টার ষ্টেট, ট্রেড এ্যান্ড কমার্স সেন্ট্রাল সাবজেক্ট, ইউনিয়ন সাবজেক্ট, এক ষ্টেট থেকে আর এক ষ্টেটে তুলো যাবে কী যাবে না, এক ষ্টেট থেকে আর এক ষ্টেটের কয়লা যাবে কী যাবে না, এক ষ্টেট থেকে আর ষ্টেটে মাস্টার্ড সিড যাবে কী যাবে না বা মাস্টার্ড অয়েল যাবে কী যাবে না, এটা যদি ষ্টেট গভর্ণমেন্ট ঠিক করে তাহলে তো সবাই এই রকম ভাবে ব্যান ইম্পোজ করে বলবে, যার কয়লা আছে সে বলবে আমরা কয়লা দেবো না, যার তুলো আছে সে বলবে তুলো দেবো না, যার মাস্টার্ড সিড আছে, সে বলবে মাস্টার্ড সিড দেবো না, এটা কী হতে পারে? ইউনিটি এ্যান্ড ইন্টিগ্রিটি, এটা যদি কথার কথা হয়, তাহলে এগুলো হতে পারে। কিন্তু এখানে কনস্টিটিউশনে যে ব্যবস্থা করে দেওয়া হয়েছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাতে এই জিনিস আরোপ করা যায় না। আপনি দেখুন, সেটা আমি বলেছি, পুরো পাওয়ার হচ্ছে গভর্নমেন্ট অব ইন্ডিয়ার, ইন্টার ষ্টেট ট্রেড এ্যান্ড কমার্স, সেভেন্থ শিডিউল তাকে ভায়লেট করা হচ্ছে কী না, ষ্টেটের কী ক্ষমতা আছে, উইদিন দি ষ্টেট, তার পার্ট অব দি ষ্টেট এর ভেতর যদি কোন আইন করতে চান, তারা এই সমস্ত ট্রেড এ্যান্ড কমার্সের জন্য তা তারা করতে পারেন। কিন্তু কতকগুলো বিষয় আছে, যেগুলো সম্পর্কে উইদিন দি ষ্টেট

